শ্রীশ্রীগুরু-গৌরাঙ্গৌ জয়তঃ

মহর্ষি শ্রীকৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস প্রণীত

সমস্ত বেদ, পুরাণ ও উপনিষদের সারাতিসার

# অমল পুরাণ

## (অখণ্ড সংস্করণ)

কৃষ্ণকৃপাশ্রীমূর্তি

**শ্রীল অভয়চরণারবিন্দ ভক্তিবেদান্ত স্বামী প্রভুপাদ**

আন্তর্জাতিক কৃষ্ণভাবনামৃত সংঘের প্রতিষ্ঠাতা ও আচার্য

কর্তৃক

ইংরেজী শ্রীমদ্ভাগবতের সহজ-সরল প্রাঞ্জলপূর্ণ
বঙ্গানুবাদ অবলম্বনে গদ্যাকারে সংকলিত

ভক্তিবেদান্ত পাবলিশিং হাউস

শ্রীধাম মায়াপুর, নদীয়া, পশ্চিমবঙ্গ

বিষয় — পৃষ্ঠা



## ষষ্ঠ স্কন্ধ ৩৪৫







বিষয় — পৃষ্ঠা



## সপ্তম স্কন্ধ ৪০৭



## অষ্টম স্কন্ধ ৪৬১

হৃদয়ে অপূর্ণতা অনুভব করেন। যখন তিনি তাঁর এই অসন্তোষের কারণ তাঁর পরমারাধ্য গুরুদেব নারদমুনিকে জিজ্ঞাসা করেন, তখন তিনি তাঁকে বেদের অন্তর্নিহিত সারমর্ম স্বরূপ ভগবানের রূপ-গুণ-লীলা সমন্বিত শুদ্ধ প্রেমময়ী ভক্তিযুক্ত 'শ্রীমদ্ভাগবত' উপস্থাপনা করার জন্য অনুপ্রাণিত করেন। তখন শ্রীল ব্যাসদেব তাঁর গুরুদেব কর্তৃক অনুপ্রাণিত হয়ে বৈদিক জ্ঞানের সবচেয়ে পূর্ণাঙ্গ ও প্রামাণিক তথ্য সমন্বিত এই সমস্ত বৈদিক শাস্ত্র বৃক্ষের সুপক্ব ফলস্বরূপে পরিচিত গ্রন্থরাজ, অমল পুরাণ 'শ্রীমদ্ভাগবত' প্রণয়ন করেন।

সাধারণতঃ বেদ, পুরাণ, উপনিষদ আদি শাস্ত্রগ্রন্থে কর্মকাণ্ড, জ্ঞানকাণ্ড ও উপাসনাকাণ্ডে ধর্ম, অর্থ, কাম ও মোক্ষ—এই চতুর্বর্গের কথা বর্ণনা করা হয়েছে। তথাকথিত বেদের অনুগামী ধার্মিক ব্যক্তিরা বেদের নির্দেশিত সেই সমস্ত যাগ-যজ্ঞ আদি বিভিন্ন কর্ম অনুষ্ঠানের মাধ্যমে বড় জোর স্বর্গ সুখভোগ লাভ করতে পারেন। কিন্তু তাদের কখনও জন্ম-মৃত্যু-জরা-ব্যাধি রূপ সংসার-চক্রের বন্ধন থেকে চিরতরে মুক্তি লাভ করা সম্ভব হয় না।

কর্মকাণ্ড, জ্ঞানকাণ্ড কেবল বিষের ভাণ্ড,
'অমৃত' বলিয়া যেবা খায়।
নানা যোনি সদা ফিরে, কদর্য ভক্ষণ করে,
তা'র জন্ম অধঃপাতে যায়॥
(চৈতন্য চরিতামৃত)

সেইজন্য যে সমস্ত তথাকথিত শাস্ত্রগ্রন্থে পরমেশ্বর ভগবানের অত্যন্ত মহিমান্বিত এবং নির্মল কীর্তি যথার্থভাবে কীর্তন করা হয় না, তা হচ্ছে অর্থহীন। যে বাণী জগৎ পবিত্রকারী ভগবানের মহিমা বর্ণনা করে না, তাকে সন্ত পুরুষেরা কাকেদের তীর্থ বলে বিবেচনা করেন। উচ্চস্তরে নিবাসকারী পরমহংসেরা সেখানে কোনরকম আনন্দ অনুভব করেন না। পক্ষান্তরে যে সাহিত্য অন্তহীন পরমেশ্বর ভগবানের নাম, রূপ, গুণ, লীলা ইত্যাদির বর্ণনায় পূর্ণ, তা দিব্য শব্দ-তরঙ্গে পরিপূর্ণ এক অপূর্ব সৃষ্টি, যা এই জগতের বিভ্রান্ত জনসাধারণের পাপ-পঙ্কিল জীবনে এক বিপ্লবের সূচনা করে। এই অপ্রাকৃত সাহিত্য সৎ এবং নির্মল চিত্ত সাধুরা শ্রবণ করেন, কীর্তন করেন এবং গ্রহণ করেন। আত্মোপলব্ধির জ্ঞান সব রকমের জড় সম্পর্ক-বিহীন হলেও তা যদি অচ্যুত ভগবানের মহিমা বর্ণনা না করে তা হলে তা অর্থহীন। তেমনই, যে সকাম কর্ম শুরু থেকেই ক্লেশদায়ক এবং অনিত্য, তা যদি পরমেশ্বর ভগবানের ভক্তিযুক্ত সেবার উদ্দেশ্যে সাধিত না হয় তা হলে তার কি প্রয়োজন? ভগবানকে ছাড়া যা কিছু বর্ণনা করা হোক না কেন তা সবই বিভিন্ন রূপ, নাম এবং পরিণামরূপে মানুষের চিত্তকে উদ্বিগ্ন এবং উত্তেজিত করবে। ঠিক যেভাবে একটি আশ্রয়বিহীন নৌকা বায়ুর দ্বারা তাড়িত হয়ে ইতস্তত বিক্ষিপ্ত হয়। জনসাধারণ স্বাভাবিকভাবেই ভোগের প্রতি আসক্ত এবং ধর্মের নামে তাদের ভোগকে অনুপ্রাণিত করা বিশেষভাবে নিন্দনীয় এবং অবিবেচকের মতো কাজ হবে। কেননা তার ফলে তারা ধর্মের নামে প্রবৃত্তি মার্গে লিপ্ত হবে এবং নিবৃত্তি মার্গ আর অনুসরণ করবেন না।

পৃথিবীতে যাহা কিছু ধর্ম নামে চলে।
ভাগবত কহে তাহা পরিপূর্ণ ছলে॥

*ধর্মঃ প্রোজ্ঝিতকৈতবোঽত্র পরমো নির্মৎসরাণাং সতাং*
—ধর্ম, অর্থ, কাম, মোক্ষরূপ জড় বাসনাযুক্ত সব রকমের ধর্ম সম্পূর্ণরূপে বর্জন করে এই ভাগবত পুরাণ পরম সত্যকে প্রকাশ করেছেন, যা কেবল সর্বতোভাবে নির্মৎসর ভক্তরাই হৃদয়ঙ্গম করতে পারেন। পরম সত্য হচ্ছেন পরম মঙ্গলময় বাস্তব বস্তু, সেই সত্যকে জানতে পারলে ত্রিতাপ দুঃখ সমূলে উৎপাটিত হয়। মহামুনি বেদব্যাস উপলব্ধির পরিপক্ব অবস্থায় এই শ্রীমদ্ভাগবত রচনা করেছেন এবং ভগবত্তত্ত্বজ্ঞান হৃদয়ঙ্গম করতে এই গ্রন্থটিই যথেষ্ট। সুতরাং অন্য কোনও শাস্ত্রগ্রন্থের আর কি প্রয়োজন? কেউ যখন শ্রদ্ধাবনত চিত্তে এবং একাগ্রতা সহকারে এই ভাগবতের বাণী শ্রবণ করেন, তখন তার হৃদয়ে ভগবত্তত্ত্বজ্ঞান প্রকাশিত হয়। তাই সমস্ত বিচক্ষণ ও চিন্তাশীল মানুষ মাত্রই কল্পবৃক্ষস্বরূপ বৈদিক শাস্ত্রের অত্যন্ত সুপক্ব ফল শ্রীমদ্ভাগবত অবশ্যই আস্বাদন করবেন। কেননা তা শ্রীল শুকদেব গোস্বামীর শ্রীমুখ থেকে নিঃসৃত হওয়ার ফলে এই ফলটি আরও অধিক উপাদেয় হয়েছে, যা মুক্ত পুরুষেরা পর্যন্ত আস্বাদন করে থাকেন।





*স বৈ পুংসাং পরো ধর্মো যতো ভক্তিরধোক্ষজে।*
*অহৈতুক্যপ্রতিহতা যয়াত্মা সুপ্রসীদতি॥*
(ভাঃ ১/২/৮)

সমস্ত মানুষের পরম ধর্ম হচ্ছে সেই ধর্ম যার দ্বারা ইন্দ্রিয়জাত জ্ঞানের অতীত শ্রীকৃষ্ণের অহৈতুকী এবং অপ্রতিহতা ভক্তি লাভ করা যায়। সেই ভক্তিফলে অনর্থ নিবৃত্তি হয়ে আত্মা যথার্থ প্রসন্নতা লাভ করে

*অনর্থোপশমং সাক্ষাদ্ভক্তিযোগমধোক্ষজে।*
*লোকস্যাজানতো বিদ্বাংশ্চক্রে সাত্বতসংহিতাম্॥*
(ভাঃ ১/৭/৬)

জীবের জাগতিক দুঃখ-দুর্দশা, যা হচ্ছে তার কাছে অনর্থ, ভক্তিযোগের মাধ্যমে অচিরেই তার উপশম হয়। কিন্তু সাধারণ মানুষ তা জানে না এবং তাই মহাজ্ঞানী ব্যাসদেব পরমতত্ত্ব সমন্বিত এই সাত্বত-সংহিতা সংকলন করেছেন।

*কৃষ্ণে স্বধামোপগতে ধর্মজ্ঞানাদিভিঃ সহ।*
*কলৌ নষ্টদৃশামেষ পুরাণার্কোঽধুনোদিতঃ॥*
(ভাঃ ১/৩/৪৩)

ধর্ম, জ্ঞান আদি সহ শ্রীকৃষ্ণ স্বধামে গমন কালে, পারমার্থিক দৃষ্টিরহিত কলিযুগের জীবদের হিত সাধনের জন্য এই পুরাণরূপ সূর্য উদিত হয়েছে।

*ইদং ভাগবতং নাম পুরাণং ব্রহ্মসম্মিতম্।*
*উত্তমশ্লোকচরিতং চকার ভগবানৃষিঃ॥*
*নিঃশ্রেয়সায় লোকস্য ধন্যং স্বস্ত্যয়নং মহৎ॥*
(ভাঃ ১/৩/৪০)

এই শ্রীমদ্ভাগবত হচ্ছে পরমেশ্বর ভগবানের বাঙ্ময় বিগ্রহ এবং তা সংকলন করেছেন ভগবানের অবতার শ্রীল ব্যাসদেব। তাঁর উদ্দেশ্য হচ্ছে সমস্ত মানুষের চরম মঙ্গল সাধন করা এবং এটি সর্বতোভাবে সার্থক, পূর্ণ আনন্দময় এবং সর্বতোভাবে পরিপূর্ণ।

*'সর্ববেদান্তসারং হি শ্রীভাগবতমিষ্যতে'*
(ভাঃ ১২/১৩/১৫)

শ্রীমদ্ভাগবতকে সমস্ত বেদান্ত দর্শনের সার বলে ঘোষণা করা হয়। যিনি এই শ্রীমদ্ভাগবতের রসামৃত তৃপ্তি লাভ করেছেন, তিনি কখনই আর অন্য কোনও গ্রন্থের প্রতি আকর্ষণ বোধ করবেন না। অন্যান্য বৈদিক গ্রন্থরাজি এবং পৃথিবীর অন্যান্য শাস্ত্রসমূহ ততদিনই প্রাধান্য বিস্তার করে থাকে, যতদিন পর্যন্ত এই শ্রীমদ্ভাগবত যথাযথরূপে শ্রুত এবং উপলব্ধ না হয়। শ্রীমদ্ভাগবত হচ্ছে অমৃতের মহাসাগর এবং পরম গ্রন্থ। শ্রীমদ্ভাগবত সত্যের শ্রবণ, কীর্তন এবং বিশ্লেষণ জগৎকে পবিত্র করে। শ্রীল ভক্তিসিদ্ধান্ত সরস্বতী ঠাকুর মন্তব্য করেছেন যে, জগতে সমস্ত গ্রন্থ লুপ্ত হয়ে গেলেও কেবলমাত্র শ্রীমদ্ভাগবত সমস্ত জগতের মঙ্গল সাধন ও উদ্ধার করতে সক্ষম হবে

*নিম্নগানাং যথা গঙ্গা দেবানামচ্যুতো যথা।*
*বৈষ্ণবানাং যথা শম্ভুঃ পুরাণানামিদং তথা॥*
(ভাঃ ১২/১৩/১৬)

ঠিক যেমন সমস্ত নদীর মধ্যে গঙ্গা শ্রেষ্ঠতমা, সমস্ত আরাধ্য বিগ্রহের মধ্যে অচ্যুতই পরম, বৈষ্ণবদের মধ্যে শিবই শ্রেষ্ঠতম, তেমনি এই শ্রীমদ্ভাগবত হচ্ছে পুরাণের মধ্যে শ্রেষ্ঠতম।

*ক্ষেত্রাণাং চৈব সর্বেষাং যথা কাশী হ্যনুত্তমা।*
*তথা পুরাণব্রাতানাং শ্রীমদ্ভাগবতং দ্বিজাঃ॥*
(ভাঃ ১২/১৩/১৭)

হে ব্রাহ্মণগণ, তীর্থক্ষেত্রসমূহের মধ্যে কাশী যেমন শ্রেষ্ঠতম অনতিক্রম্য, ঠিক তেমনই সমস্ত পুরাণের মধ্যে শ্রীমদ্ভাগবত হচ্ছে শ্রেষ্ঠতম।

*শ্রীমদ্ভাগবতং পুরাণমমলং যদ্বৈষ্ণবানাং প্রিয়ং*
*যস্মিন্ পারমহংস্যমেকমমলং জ্ঞানং পরং গীয়তে।*
*তত্র জ্ঞানবিরাগভক্তিসহিতং নৈষ্কর্ম্যমাবিষ্কৃতং*
*তচ্ছৃণ্বন্ সুপঠন্ বিচারণপরো ভক্ত্যা বিমুচ্যেন্নরঃ॥*
(ভাঃ ১২/১৩/১৮)

শ্রীমদ্ভাগবত হচ্ছে অমল পুরাণ। এই গ্রন্থ বৈষ্ণবদের অতি প্রিয়, কেননা এতে পরমহংসদের প্রাপ্য পরম অমল জ্ঞান বর্ণিত হয়েছে। এই শ্রীমদ্ভাগবতে দিব্য জ্ঞান, বৈরাগ্য এবং ভক্তির সঙ্গে জড় বন্ধন থেকে মুক্তির উপায় ব্যক্ত করে। যে কোন ব্যক্তি যদি আন্তরিকভাবে শ্রীমদ্ভাগবত উপলব্ধি করার চেষ্টা করেন, ভক্তিযুক্ত চিত্তে যথাযথভাবে শ্রবণ কীর্তন করেন, তিনি পূর্ণরূপে মুক্তি লাভ করবেন।

*ইদং ভগবতা পূর্বং ব্রহ্মণে নাভিপঙ্কজে*

পরমেশ্বর ভগবান সর্বপ্রথমে ব্রহ্মাকে এই অতুলনীয় দিব্যজ্ঞানের প্রদীপ সদৃশ শ্রীমদ্ভাগবত প্রদান করেছিলেন। ব্রহ্মা তারপর তা নারদমুনিকে বলেছিলেন এবং নারদমুনি

তা কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাসকে বলেছিলেন। শ্রীল ব্যাসদেব এই শ্রীমদ্ভাগবত মহামুনি শ্রীল শুকদেব গোস্বামীর কাছে ব্যক্ত করেছিলেন এবং শ্রীল শুকদেব গোস্বামী কৃপাপূর্বক এই জ্ঞান পরীক্ষিৎ মহারাজকে বলেছিলেন।

বর্তমানে আন্তর্জাতিক কৃষ্ণভাবনামৃত সংঘের (ইস্কন) প্রতিষ্ঠাতা-আচার্য কৃষ্ণকৃপাশ্রীমূর্তি শ্রীল অভয়চরণারবিন্দ ভক্তিবেদান্ত স্বামী প্রভুপাদ তাঁর পরমারাধ্য গুরুদেব ওঁ বিষ্ণুপাদ পরমহংস পরিব্রাজকাচার্য অষ্টোত্তর শত শ্রীল ভক্তিসিদ্ধান্ত সরস্বতী ঠাকুরের নির্দেশানুসারে পাশ্চাত্যদেশে প্রচারের জন্য ইংরেজীতে শ্রীমদ্ভাগবতের প্রতিটি সংস্কৃত শ্লোকের শব্দার্থ, অনুবাদ ও বিশদ ভাষ্যসহ বিশদ আকারে প্রদান করেন। ইসকনের প্রতিষ্ঠাতা আচার্য শ্রীল প্রভুপাদের সবচেয়ে গুরুত্বপূর্ণ অবদান হলো তাঁর গ্রন্থাবলী। দিব্য জ্ঞান সমন্বিত শ্রীমদ্ভাগবতাদি গ্রন্থাবলীর প্রামাণিকতা, গভীরতা এবং স্বচ্ছতার জন্য বিদ্বান সমাজে এগুলি উচ্চ মর্যাদা অর্জন করেছে এবং সারা বিশ্বের বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে প্রামাণ্য পাঠ্যপুস্তকরূপে অনুমোদিত হয়েছে। বিশেষ করে শ্রীল প্রভুপাদের পূর্বে অন্য কেউ এমন বিশদ আকারে শ্রীমদ্ভাগবতের ভাষ্য প্রদান করেন নি। শ্রীল প্রভুপাদের [illegible]প্রবাহী সহজ, সরল ভাষায় ভক্তিপ্লাবিত ভাষ্য সারা জগতে এক দিব্য পারমার্থিক আলোড়ন সৃষ্টি করেছে।

এই 'অমল পুরাণ' গ্রন্থটি হলো সর্বমোট আঠারো হাজার শ্লোকসমন্বিত শ্রীমদ্ভাগবতের দ্বাদশটি স্কন্ধের প্রতিটি শ্লোকের শ্রীল প্রভুপাদ কর্তৃক সহজ, সরল ইংরেজী পদ্যানুবাদের বাংলা সমগ্র অখণ্ড সংস্করণ। যে সমস্ত ধর্মপ্রাণ ব্যক্তি গ্রন্থরাজ, অমল পুরাণ, শ্রীমদ্ভাগবতের শিক্ষায় অনুপ্রাণিত হয়ে নিজের জীবনকে পরিচালনার ব্রতে ব্রতী হয়েছেন, তারা যেন সবাই ভগবান থেকে অভিন্ন এই অমূল্য গ্রন্থ 'শ্রীমদ্ভাগবত'-কে সর্বদা জীবনসঙ্গী হিসেবে গ্রহণ করতে পারেন, সেইজন্য আমরা সামান্য প্রয়াস করেছি মাত্র। আমাদের এই প্রচেষ্টার ফলে যদি একজনও ব্যক্তি কল্পবৃক্ষরূপী বৈদিক শাস্ত্রের অত্যন্ত সুপক্ব ফল 'অমল পুরাণ' আস্বাদন করে প্রেমময়ী ভগবৎ সেবায় যুক্ত হয়ে পরম পুরুষার্থ শুদ্ধ কৃষ্ণপ্রেম লাভ করেন এবং জড় জগতের ত্রিতাপ দুঃখ থেকে মুক্ত হয়ে চিন্ময় ভগবদ্ধামে কৃষ্ণের সান্নিধ্য পাওয়ার সুযোগ লাভ করতে পারেন তাহলে আমাদের সকল প্রচেষ্টা সফল হবে।

সুমেধা সম্পন্ন পাঠকদের উদ্দেশ্যে বিশেষভাবে অবগত করানো যায় যে, যাঁরা এই অমল পুরাণের বিশ্লেষণ মূলক তাৎপর্য হৃদয়ঙ্গম করতে চান তাঁরা অবশ্যই কৃষ্ণকৃপাশ্রীমূর্তি শ্রীল অভয়চরণারবিন্দ ভক্তিবেদান্ত স্বামী প্রভুপাদ কর্তৃক প্রণীত অষ্টাদশ খণ্ডে বর্ণিত শ্রীমদ্ভাগবত গ্রন্থগুলি পাঠ করলে অবশ্যই পারমার্থিক তত্ত্বজ্ঞান অর্জনে বিশেষভাবে উপকৃত হবেন।



# প্রথম স্কন্ধ

## (সৃষ্টি)

আগেই গৃহত্যাগ করে চলে যাচ্ছিলেন, তখন তাঁর পিতৃদেব শ্রীল ব্যাসদেব তাঁর বিরহে কাতর হয়ে তাঁকে 'হে পুত্র! হে পুত্র!' বলে আহ্বান করেছিলেন, তখন তাঁর ভাবনায় তন্ময় বৃক্ষরাজিও বিরহকাতর পিতার ব্যথায় ব্যথিত হয়ে প্রত্যুত্তর করেছিল। সংসাররূপ গভীর অন্ধকূপ উত্তীর্ণ হওয়ার অভিলাষী বিষয়াসক্ত মানুষদের কাছে কৃপা করে যিনি স্বীয় প্রভাব-জ্ঞাপক সমস্ত বৈদিক জ্ঞানের সারভূত অনুপম আত্মতত্ত্ব প্রকাশক দীপ-সদৃশ সর্বপুরাণ-রহস্য শ্রীমদ্ভাগবত বলেছিলেন, সেই মুনিগণের গুরু ব্যাস-তনয় শ্রীল শুকদেবকে আমি আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। সংসার-বিজয়ী গ্রন্থ শ্রীমদ্ভাগবত উচ্চারণ করার পূর্বে পরমেশ্বর ভগবান নারায়ণ, সর্বশ্রেষ্ঠ মানুষ নর-নারায়ণ ঋষি নামক ভগবৎ-অবতার, বিদ্যাদেবী সরস্বতী এবং ব্যাসদেবকে আমি আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি।"

"হে ঋষিগণ, আপনারা আমাকে যথার্থ প্রশ্নই জিজ্ঞাসা করেছেন। আপনাদের প্রশ্নগুলি অতি উত্তম, কেন না সেগুলি কৃষ্ণ-বিষয়ক এবং তাই তা জগতের মঙ্গল সাধন করে। এই ধরনের পরিপ্রশ্নের দ্বারাই কেবল আত্মা সম্পূর্ণরূপে প্রসন্ন হয়। সমস্ত মানুষের পরম ধর্ম হচ্ছে সেই ধর্ম যার দ্বারা ইন্দ্রিয়জাত জ্ঞানের অতীত শ্রীকৃষ্ণে অহৈতুকী এবং অপ্রতিহতা ভক্তি লাভ করা যায়। সেই ভক্তিবলে অনর্থ নিবৃত্তি হয়ে আত্মা যথার্থ প্রসন্নতা লাভ করে। ভক্তি সহকারে পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের সেবা করা হলে অচিরেই শুদ্ধ জ্ঞানের উদয় হয় এবং জড়জাগতিক বিষয়ের প্রতি অনাসক্তি আসে। স্বীয় বৃত্তি অনুসারে বর্ণাশ্রম পালন রূপ স্ব-ধর্ম অনুষ্ঠান করার ফলেও যদি পরমেশ্বর ভগবানের মহিমা শ্রবণ-কীর্তনে আসক্তির উদয় না হয়, তা হলে তা বৃথা শ্রম মাত্র। সমস্ত ধর্মের উদ্দেশ্যই হচ্ছে চরম মুক্তি লাভ করা। তা কখনো জড় বিষয় লাভের আশায় অনুষ্ঠান করা উচিত নয়। অধিকন্তু, তত্ত্বজ্ঞ মহর্ষিরা নির্দেশ দিয়ে গেছেন যে, যাঁরা পরম ধর্ম অনুষ্ঠানে যুক্ত হয়েছেন, তাঁরা যেন কখনই ইন্দ্রিয়-সুখভোগের উদ্দেশ্যে জড়-জাগতিক লাভের প্রত্যাশী না হন। ইন্দ্রিয় সুখভোগকে কখনই জীবনের উদ্দেশ্য বলে গ্রহণ করা উচিত নয়। সুস্থ জীবন যাপন করা অথবা আত্মাকে নির্মল রাখার বাসনাই কেবল করা উচিত, কেন না মানব জীবনের উদ্দেশ্য হচ্ছে পরম-তত্ত্ব সম্বন্ধে অনুসন্ধান করা। এ ছাড়া অন্য কোনও উদ্দেশ্য নিয়ে কর্ম করা উচিত নয়। যা অদ্বয় জ্ঞান, অর্থাৎ এক এবং অদ্বিতীয় বাস্তব বস্তু, জ্ঞানীগণ তাকেই পরমার্থ বলেন। সেই তত্ত্বস্তু ব্রহ্ম, পরমাত্মা ও ভগবান—এই ত্রিবিধ সংজ্ঞায় সংজ্ঞিত বা অভিহিত হন। অপ্রাকৃত বস্তুতে সুদৃঢ় ও নিশ্চল বিশ্বাসযুক্ত মুনিগণ জ্ঞান এবং বৈরাগ্যযুক্ত হয়ে শাস্ত্র শ্রবণজনিত উপলব্ধি অনুসারে ভগবানের প্রতি প্রেমময়ী সেবার দ্বারা তাঁদের শুদ্ধ হৃদয়ে পরমাত্মারূপে সেই তত্ত্ববস্তুকে দর্শন করেন।"

"হে দ্বিজশ্রেষ্ঠ, তাই সিদ্ধান্ত করা হয়েছে যে, স্বীয় প্রবণতা অনুসারে বর্ণাশ্রম ধর্ম পালন করার মাধ্যমে পরমেশ্বর ভগবান শ্রীহরির সন্তুষ্টি-বিধান করাই হচ্ছে স্ব-ধর্মের চরম ফল। তাই একাগ্র চিত্তে, নিরন্তর ভক্তবৎসল ভগবানের মহিমা শ্রবণ, কীর্তন, স্মরণ এবং তাঁর আরাধনা করা কর্তব্য। পরমেশ্বর ভগবানের অনুস্মরণ রূপ তরবারির দ্বারা যথার্থ জ্ঞানী পুরুষেরা কর্ম-বন্ধন ছেদন করেন। তাই সেই ভগবানের কথায় কেউ কি রতিযুক্ত হবে না?"

"হে ব্রাহ্মণ ঋষিগণ, সব রকমের পাপ থেকে সম্পূর্ণভাবে মুক্ত ভগবদ্ভক্তদের সেবা করার ফলে মহৎ-সেবা সাধিত হয়। এই ধরনের সেবার ফলে কৃষ্ণকথা শ্রবণে আসক্তির উদয় হয়। পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ, যিনি পরমাত্মারূপে সকলের হৃদয়েই বিরাজ করেন এবং যিনি হচ্ছেন সাধুবর্গের সুহৃদ, তিনি তাঁর পবিত্র কথা শ্রবণ এবং কীর্তনে রতিযুক্ত ভক্তদের হৃদয়ের সমস্ত ভোগ-বাসনা বিনাশ করেন। নিয়মিতভাবে শ্রীমদ্ভাগবত শ্রবণ করলে এবং ভগবানের শুদ্ধ ভক্তের সেবা করলে হৃদয়ের সমস্ত কলুষ সম্পূর্ণরূপে বিনষ্ট হয় এবং তখন উত্তম শ্লোকের দ্বারা বন্দিত পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের প্রতি প্রেমময়ী ভক্তি সুদৃঢ়রূপে প্রতিষ্ঠিত হয়। যখন হৃদয়ে নৈষ্ঠিকী ভক্তির উদয় হয়, তখন রজ ও তমোগুণের প্রভাবজাত কাম, ক্রোধ, লোভ ইত্যাদি রিপুসমূহ হৃদয় থেকে বিদূরিত হয়ে যায়। তখন ভক্ত সত্ত্বগুণে অধিষ্ঠিত হয়ে সম্পূর্ণরূপে প্রসন্ন হন। এইভাবে শুদ্ধ-সত্ত্বে অধিষ্ঠিত হয়ে ভক্তিযোগে যুক্ত হওয়ার ফলে যাঁর চিত্ত প্রসন্ন হয়েছে, তিনি সর্বপ্রকার জড়-বন্ধন মুক্ত



হয়ে ভগবত্তত্ত্ব-বিজ্ঞান উপলব্ধি করেন। আত্মাই আত্মা পরমাত্মা ভগবানকে দর্শন হলে হৃদয়গ্রন্থি ছিন্ন হয়, সমস্ত সংশয় দূর হয় এবং সমস্ত কর্মফল ক্ষয়প্রাপ্ত হয়। তাই সমস্ত পরমার্থবাদীরা চিরকাল গভীর আনন্দ সহকারে পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের সেবা করে আসছেন, কেন না এই ধরনের প্রেমময়ী সেবা আত্মাকে অনুপ্রাণিত করে। পরমেশ্বর ভগবান সত্ত্ব, রজ এবং তম নামক জড়া প্রকৃতির তিনটি গুণের সঙ্গে পরোক্ষভাবে যুক্ত। জড় জগতের সৃষ্টি, পালন এবং বিনাশের জন্য তিনি ব্রহ্মা, বিষ্ণু এবং শিব এই তিনটি গুণজাত রূপ ধারণ করেন। এই তিনটি রূপের মধ্যে, সমস্ত মানুষই সত্ত্বগুণজাত রূপ বিষ্ণুর থেকে আত্যন্তিক মঙ্গল লাভ করতে পারেন। কাঠ হচ্ছে মৃত্তিকার বিকার, কিন্তু ধোঁয়া কাঠ থেকে শ্রেয়। আর অগ্নি তার থেকেও শ্রেয়, কেন না অগ্নির দ্বারা (বৈদিক যজ্ঞের মাধ্যমে) উচ্চতর জ্ঞান লাভ করা যায়। তেমনই, রজোগুণ তমোগুণ অপেক্ষা শ্রেয়, কিন্তু সত্ত্বগুণ সর্বশ্রেষ্ঠ, কেন না সত্ত্বগুণের দ্বারা আমরা পরম সত্যকে উপলব্ধি করতে পারি।"

"পূর্বে সমস্ত মহর্ষিরা পরমেশ্বর ভগবানের সেবা করেছিলেন, কেন না তিনি জড়া প্রকৃতির তিনটি গুণের অতীত। তাঁরা জড় জগতের বন্ধন থেকে মুক্ত হয়ে আত্যন্তিক মঙ্গল সাধনের জন্য তাঁর আরাধনা করেছিলেন। যাঁরা সেই সমস্ত মহাত্মাদের পদাঙ্ক অনুসরণ করেন, তাঁরাও এই জড় জগতের বন্ধন থেকে মুক্ত হওয়ার যোগ্যতা অর্জন করেন। যাঁরা মুক্তি লাভের জন্য ঐকান্তিকভাবে আগ্রহী, তাঁরা অবশ্যই অসূয়ারহিত এবং তাঁরা সকলের প্রতি শ্রদ্ধাপরায়ণ। তথাপি তাঁরা ভয়ঙ্কর আকৃতি বিশিষ্ট দেব-দেবীদের ত্যাগ করে কেবল পরমেশ্বর ভগবান শ্রীবিষ্ণু এবং তাঁর অংশ অবতারদের দিব্য আনন্দময় রূপের আরাধনা করেন। যারা রজ ও তমোগুণের অধীন, তারা পিতৃ-পুরুষ, ভূত এবং প্রজাপতিদের পূজা করে, কেন না তারা স্ত্রী, ঐশ্বর্য, শক্তি এবং সন্তান-সন্ততি আদি জড় বিষয়-ভোগের বাসনার দ্বারা প্রভাবিত।"

"বৈদিক শাস্ত্রে জ্ঞানের পরম উদ্দেশ্য হচ্ছেন পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ। যজ্ঞ সম্পাদনের উদ্দেশ্য হচ্ছে ভগবানের প্রীতি-বিধান এবং যোগের উদ্দেশ্য হচ্ছে তাঁকে জানা। সমস্ত সকাম কর্মের চরম ফল তিনিই দান করেন। পরম জ্ঞান এবং সমস্ত তপশ্চর্যার উদ্দেশ্য হচ্ছে তাঁকে জানা এবং তাঁর প্রতি প্রেমময়ী সেবায় যুক্ত হওয়াই হচ্ছে ধর্মের উদ্দেশ্য। তিনি হচ্ছেন জীবনের পরম উদ্দেশ্য। এই পরমেশ্বর ভগবান স্বয়ং নির্গুণ হয়ে প্রথমে কার্য-কারণাত্মিকা ত্রিগুণময়ী স্বীয় বহিরঙ্গা শক্তি মায়াকে নিরীক্ষণ করে এই বিশ্ব সৃষ্টি করেছিলেন। জড় জগৎ সৃষ্টি করার পর ভগবান (বাসুদেব) নিজেকে বিস্তার করে তার মধ্যে প্রবেশ করেন। যদিও তিনি জড়া প্রকৃতির গুণগুলির মধ্যে অবস্থিত এবং যদিও মনে হয় যে এই জড় জগতে তাঁর সৃষ্টি হয়েছে, তবুও তিনি তাঁর অপ্রাকৃত স্তরে অধিষ্ঠিত এবং পূর্ণ জ্ঞানময়। আগুন যেমন কাঠের মধ্যে নিহিত থাকে, তেমনই পরমেশ্বর ভগবানও পরমাত্মারূপে সব কিছুর মধ্যে পরিব্যাপ্ত। যদিও তিনি অদ্বিতীয় পরম পুরুষ, তবুও মনে হয় তিনি যেন নানারূপে প্রকাশিত হয়েছেন। পরমাত্মা প্রকৃতির গুণের দ্বারা প্রভাবিত তাঁর সৃষ্ট জীবদের দেহে প্রবেশ করেন এবং সূক্ষ্ম মনের দ্বারা তাদের এই সমস্ত গুণগুলির প্রতিক্রিয়া ভোগ করান। এইভাবে সমস্ত জগতের পতি দেবতা, মনুষ্য এবং পশু অধ্যুষিত সমস্ত গ্রহ লোকগুলি প্রতিপালন করেন। বিভিন্ন অবতারে তিনি তাঁর লীলা-বিলাস করে বিশুদ্ধ-সত্ত্বে অধিষ্ঠিত জীবসমূহকে উদ্ধার করেন।"

## তৃতীয় অধ্যায়

# শ্রীকৃষ্ণ হচ্ছেন সমস্ত অবতারের উৎস

শ্রীল সূত গোস্বামী বললেন—"সৃষ্টির আদিতে পরমেশ্বর ভগবান প্রথমে তাঁর পুরুষ-অবতারে বিরাট রূপে নিজেকে প্রকাশ করেন এবং মহত্তত্ত্ব, অহঙ্কার এবং পঞ্চতন্মাত্র আদি জড় সৃষ্টির সমস্ত উপাদানগুলি প্রকাশ করেন। এইভাবে জড় জগৎকে সৃষ্টি করার জন্য তিনি প্রথমে ষোলটি তত্ত্ব সৃষ্টি করেন।"

"পুরুষাবতারের এক অংশ গর্ভোদকে শয়ন করে যোগনিদ্রা বিস্তার করেন। তাঁর নাভি থেকে একটি পদ্ম নির্গত হয় এবং সেই পদ্ম থেকেই প্রজাপতিদের পতি ব্রহ্মা জন্মগ্রহণ করেন। সমগ্র বিশ্ব-ব্রহ্মাণ্ড পুরুষের বিরাট শরীরে অবস্থিত, কিন্তু তাঁর সৃষ্ট এই জড় উপাদানের সঙ্গে তাঁর কোনও সম্বন্ধ নেই। তাঁর শরীর পরম উৎকর্ষ সহকারে শুদ্ধ-প্রকৃতিতে অবস্থিত। ভক্তরা তাঁদের বিজ্ঞান-চক্ষুর দ্বারা পরম চমৎকার অসংখ্য হস্ত-পদ-মুখ যুক্ত পুরুষের দিব্য রূপ দর্শন করেন। সেই শরীরে অসংখ্য মস্তক, কর্ণ, চক্ষু এবং নাসিকা রয়েছে। সেগুলি অসংখ্য মুকুট, উজ্জ্বল কুণ্ডল এবং মালিকার দ্বারা শোভিত। এই রূপ (দ্বিতীয় পুরুষাবতার) ব্রহ্মাণ্ডে প্রকাশিত অসংখ্য অবতারের উৎস এবং অবিনশ্বর বীজ। এই রূপের অংশ এবং কলা থেকে দেবতা, মনুষ্য আদি বিভিন্ন জীবের সৃষ্টি হয়েছে।"

"সৃষ্টির আদিতে প্রথমে ব্রহ্মার চারজন অবিবাহিত পুত্র (চতুঃসন বা কুমারেরা) ছিলেন, যাঁরা ব্রহ্মচর্য অবলম্বন করে পরম সত্যকে উপলব্ধি করার জন্য কঠোর তপস্যা করেছিলেন। এই পৃথিবী যখন রসাতলে পতিত হয়েছিল, তখন এই বিশ্বের মঙ্গলের জন্য পৃথিবীকে উদ্ধার করতে উৎসুক হয়ে সমস্ত যজ্ঞের পরম ভোক্তা যজ্ঞেশ্বর বিষ্ণু দ্বিতীয় অবতারে বরাহ রূপ ধারণ করেছিলেন। ঋষিদের মধ্যে পরমেশ্বর ভগবান দেবর্ষি নারদরূপে তাঁর তৃতীয় শক্ত্যাবেশ অবতারে আবির্ভূত হন। বেদের যে সমস্ত ব্যাখ্যা কর্মমুক্তি এবং নিষ্কাম কর্ম সম্বন্ধে জীবকে অনুপ্রাণিত করে, তিনি সেগুলি সংকলন করেছিলেন। চতুর্থ অবতারে ভগবান ধর্মরাজের পত্নীর গর্ভে নর এবং নারায়ণ নামক যমজ পুত্ররূপে আবির্ভূত হয়েছিলেন। তাঁরা ইন্দ্রিয়-সংযমের আদর্শ প্রদর্শন করার জন্য কঠোর তপস্যা করেছিলেন। পঞ্চম অবতারে তিনি কপিলদেব ঋষিশ্রেষ্ঠ শ্রীকপিল নামে অবতরণ করেন। তিনি আসুরি নামক ব্রাহ্মণকে সৃষ্টির উপাদানসমূহ বিশ্লেষণ করে সাংখ্য দর্শন প্রদান করেন, কেন না কালের প্রভাবে সেই জ্ঞান লুপ্ত হয়ে গিয়েছিল। পরম পুরুষের ষষ্ঠ অবতার হচ্ছেন মহর্ষি অত্রির পুত্র ভগবান দত্তাত্রেয়। মাতা অনসূয়ার প্রার্থনায় তিনি তাঁর গর্ভে জন্মগ্রহণ করেছিলেন। তিনি অলর্ক, প্রহ্লাদ এবং অন্য অনেককে পারমার্থিক জ্ঞান দান করেছিলেন। সপ্তম অবতার হচ্ছেন প্রজাপতি রুচি ও তাঁর পত্নী আকূতির পুত্র যজ্ঞ। স্বায়ম্ভুব মন্বন্তরে তিনি এই ব্রহ্মাণ্ড পালন করেছিলেন এবং তাঁর পুত্র যম আদি দেবতারা তাঁকে সেই কার্যে সাহায্য করেছিলেন। ভগবানের অষ্টম অবতার হচ্ছেন মহারাজ নাভি ও তাঁর পত্নী মেরুদেবীর পুত্র মহারাজ ঋষভদেব। এই অবতারে ভগবান পূর্ণ সিদ্ধি লাভের পন্থা প্রদর্শন করেছিলেন, যে পন্থা সর্বতোভাবে জিতেন্দ্রিয় এবং সমস্ত বর্ণ ও আশ্রমের মানুষদের দ্বারা পূজিত পরমহংসেরা অবলম্বন করে থাকেন।"

"হে বিপ্রগণ, ঋষিদের দ্বারা প্রার্থিত হয়ে নবম অবতারে ভগবান পৃথুরূপে রাজদেহ ধারণ করেছিলেন। এই পৃথিবীর ওষধীসমূহকে তিনি দোহন করেছিলেন। তাই পৃথিবী তখন পরম কমনীয় হয়ে উঠেছিল। চাক্ষুষ মন্বন্তরে যখন মহাপ্লাবন হয় এবং সমস্ত পৃথিবী জলের অতল তলে নিমজ্জিত হয়, তখন ভগবান মৎস্যরূপ ধারণ করে বৈবস্বত মনুকে একটি নৌকার উপর রেখে তাঁকে রক্ষা করেছিলেন। একাদশ অবতারে ভগবান কূর্মরূপ পরিগ্রহ করে তাঁর পৃষ্ঠে মন্দরাচল পর্বতকে ধারণ করেছিলেন, যা সমুদ্র-মন্থনকারী দেবতা এবং দানবেরা মন্থন-দণ্ডরূপে ব্যবহার করেছিল। দ্বাদশ অবতারে ভগবান ধন্বন্তরিরূপে আবির্ভূত হয়েছিলেন, এবং ত্রয়োদশ অবতারে তিনি মোহিনীরূপে অসুরদের মোহাচ্ছন্ন করে দেবতাদের অমৃত পান করতে দিয়েছিলেন। চতুর্দশ অবতারে ভগবান নৃসিংহরূপে আবির্ভূত হয়ে তাঁর নখের দ্বারা দৈত্যরাজ হিরণ্যকশিপুর সুদৃঢ় শরীর বিদীর্ণ করেছিলেন, ঠিক যেভাবে একজন সূত্রধর একটা কুশ বিদীর্ণ করে। পঞ্চদশ অবতারে ভগবান বামনরূপ ধারণ করে দৈত্যরাজ বলির যজ্ঞস্থানে গমন করেছিলেন। যদিও তিনি দেবতাদের কাছে ফিরিয়ে দেওয়ার জন্য ত্রিভুবন অধিকার করতে চাচ্ছিলেন, কিন্তু তবুও তিনি কেবল ত্রিপাদ ভূমি ভিক্ষা করেছিলেন। ষোড়শ অবতারে ভগবান ভৃগুপতিরূপে অবতীর্ণ হয়ে ক্ষত্রিয় রাজাদের দেব-দ্বিজ বিদ্বেষী দেখে তাদের প্রতি ক্রুদ্ধ হয়ে পৃথিবীকে একুশবার ক্ষত্রিয়শূন্য করেছিলেন। তারপর সপ্তদশ অবতারে ভগবান শ্রীব্যাসদেবরূপে পরাশর মুনির পত্নী সত্যবতীর গর্ভে আবির্ভূত হন। অল্পবুদ্ধির জীবের বুদ্ধিমত্তার স্বল্পতা দর্শন করে তিনি তাদের কল্যাণের জন্য বেদবৃক্ষের বিভিন্ন শাখা-প্রশাখা বিস্তার করেছিলেন। অষ্টাদশ অবতারে ভগবান শ্রীরামচন্দ্ররূপে আবির্ভূত হয়েছিলেন। দেবতাদের অভীষ্ট সিদ্ধির জন্য তিনি সেতুবন্ধন তথা রাবণ-বধ আদি কার্য সম্পাদন করে তাঁর অলৌকিক শক্তি প্রদর্শন করেছিলেন। ঊনবিংশতি এবং বিংশতি অবতাররূপে পরমেশ্বর ভগবান শ্রীবলরাম এবং শ্রীকৃষ্ণরূপে বৃষ্ণিকুলে (যদু বংশে) আবির্ভূত হয়ে পৃথিবীর ভার গ্রহণ করেছিলেন। তারপর কলিযুগের প্রারম্ভে ভগবান ভগবদ্বিদ্বেষী ব্যক্তিদের সম্মোহিত করার জন্য বুদ্ধদেব নামে গয়া প্রদেশে অঞ্জনার পুত্ররূপে আবির্ভূত হবেন। তারপর দ্বাবিংশ অবতারে যুগ সন্ধিকালে, অর্থাৎ কলিযুগের অন্তে নৃপতিরা যখন দস্যুপ্রায় হয়ে যাবে, তখন ভগবান কল্কি অবতার নামে বিষ্ণুযশ নামক ব্রাহ্মণের পুত্ররূপে অবতরণ করবেন।"

"হে ব্রাহ্মণগণ, বিশাল জলাশয় থেকে যেমন অসংখ্য নদী প্রবাহিত হয়, ঠিক তেমনই ভগবানের থেকে অসংখ্য অবতার প্রকাশিত হন। সমস্ত ঋষি, মনু, দেবতা এবং মনুর বংশধরেরা যাঁরা বিশেষ শক্তিসম্পন্ন, তাঁরাও হচ্ছেন ভগবানের অংশ এবং কলা। প্রজাপতিরাও এই অংশ ও কলার অন্তর্গত। পূর্বোল্লিখিত এই সমস্ত অবতারেরা হচ্ছেন ভগবানের অংশ অথবা কলা অবতার, কিন্তু শ্রীকৃষ্ণ হচ্ছেন পরমেশ্বর ভগবান স্বয়ং। যখন নাস্তিকদের অত্যাচার বেড়ে যায়, তখন আস্তিকদের রক্ষা করার জন্য ভগবান এই ধরাধামে অবতীর্ণ হন। যে মানুষ মনোযোগ সহকারে ভগবানের রহস্যপূর্ণ প্রকট অর্থাৎ অবতরণের কথা সকাল এবং সন্ধ্যায় ভক্তিপূর্বক পাঠ করেন, তিনি জড় জগতের সমস্ত দুঃখ-দুর্দশা থেকে মুক্ত হন।"

"জড় জগতে ভগবানের যে বিরাট রূপের ধারণা, তা কল্পনাপ্রসূত। তা অল্পবুদ্ধিসম্পন্ন মানুষদের (এবং নব্য ভক্তদের) ভগবানের রূপ সম্বন্ধে ধারণা প্রদান করার জন্য। কিন্তু প্রকৃতপক্ষে ভগবানের কোন প্রাকৃত বা জড় রূপ নেই। মেঘ এবং ধূলিকণা বায়ুর দ্বারা বাহিত হয়, কিন্তু অল্পবুদ্ধিসম্পন্ন মানুষেরা বলে যে আকাশ মেঘাচ্ছন্ন এবং বায়ু ধূলিময়। তেমনই, তারা আত্মার জড় শরীরের ধারণা আরোপ করে। এই স্থূল রূপের ধারণার ঊর্ধ্বে আরেকটি সূক্ষ্ম রূপ রয়েছে, যার কোন পরিণত রূপ নেই এবং যা দেখা যায় না, যাকে শোনা যায় না এবং যা অপ্রকাশিত। এই সূক্ষ্ম রূপের ঊর্ধ্বে হচ্ছে জীবের স্বরূপ, তা না হলে সে বারংবার জন্মগ্রহণ করতে পারত না। আত্মোপলব্ধির দ্বারা কেউ যখন হৃদয়ঙ্গম করতে পারে যে স্থূল এবং সূক্ষ্ম শরীরের সঙ্গে শুদ্ধ আত্মার কোন সম্পর্ক নেই, তখন সে নিজেকে এবং পরমেশ্বর ভগবানকে দর্শন করে। ভগবানের কৃপায় যখন মায়াশক্তির প্রভাব প্রশমিত হয় এবং জীব পূর্ণ জ্ঞানালোকপ্রাপ্ত হন, তখন তিনি আত্মজ্ঞানের আলোকে উদ্ভাসিত হন এবং স্বীয় মহিমায় অধিষ্ঠিত হন। এইভাবে বিদ্বানেরা সেই জন্মরহিত এবং প্রাকৃত কর্মরহিত ভগবানের জন্ম এবং কর্মের বর্ণনা করেন, যা বৈদিক শাস্ত্রেও অনাবিষ্কৃত। তিনিই হচ্ছেন হৃদয়েশ্বর।"

"যাঁর চরিত্র সর্বদাই নির্মল এবং নিষ্কলুষ, সেই ভগবান ষড় ইন্দ্রিয়ের এবং ষড় ঐশ্বর্যের অধীশ্বর। তিনি কোনভাবে প্রভাবিত না হয়ে এই বিশ্ব সৃষ্টি করেন, পালন করেন এবং ধ্বংস করেন। তিনি প্রতিটি জীবের অন্তরে বিরাজ করেন এবং তিনি সর্ব অবস্থাতেই সম্পূর্ণভাবে স্বাধীন। নটের অভিনয়ের মতো পরমেশ্বর ভগবানের নাম রূপ এবং লীলাবিলাসের অপ্রাকৃত প্রকাশ বিকৃত

মনোভাবাপন্ন মূর্খ মানুষেরা জানতে পারে না। তারা তাদের জল্পনা-কল্পনায় অথবা তর্কের মাধ্যমে তা ব্যক্ত করতে পারে না। যাঁরা পূর্ণবীর্য প্রচণ্ডরূপধারী ভগবান শ্রীকৃষ্ণের শ্রীপাদপদ্মে অনুকূলভাবে অহৈতুকী এবং অপ্রতিহতা সেবাপরায়ণ, তাঁরাই কেবল জগতের সৃষ্টিকর্তার পূর্ণ মহিমা, শক্তি এবং দিব্য ভাব সম্বন্ধে অবগত হতে পারেন।"

"এই প্রসঙ্গে প্রশ্ন করার মাধ্যমেই কেবল এই জগতে সফল হওয়া যায় এবং পূর্ণ জ্ঞান লাভ করা যায়। কেন না এই প্রশ্নের প্রশ্ন জগৎপতি পরমেশ্বর ভগবানের প্রতি অপ্রাকৃত প্রেম বিকশিত করে এবং জন্ম-মৃত্যুর ভয়ানক আবর্ত থেকে জীবকে সম্পূর্ণভাবে মুক্ত করে।"

"এই শ্রীমদ্ভাগবত হচ্ছে পরমেশ্বর ভগবানের বাঙ্ময় বিগ্রহ এবং তা সংকলন করেছেন ভগবানের অবতার শ্রীল ব্যাসদেব। তাঁর উদ্দেশ্য হচ্ছে সমস্ত মানুষের পরম মঙ্গল সাধন করা এবং এটি সর্বতোভাবে সার্থক, পূর্ণ আনন্দময় এবং সর্বতোভাবে পরিপূর্ণ। শ্রীল ব্যাসদেব সমস্ত বৈদিক শাস্ত্র এবং এই ব্রহ্মাণ্ডের ইতিহাসের সারতত্ত্ব আহরণ করার পর সমস্ত আত্মজ্ঞানীদের মুকুটমণিস্বরূপ তাঁর পুত্রকে তা দান করেছিলেন। ব্যাসদেবের পুত্র শুকদেব গোস্বামী গঙ্গার তটে প্রায়োপবেশনে উপবিষ্ট এবং মহান ঋষিদের দ্বারা পরিবেষ্টিত মহারাজ পরীক্ষিতকে শ্রীমদ্ভাগবত শুনিয়েছিলেন। শ্রীকৃষ্ণ যখন তাঁর লীলা সংবরণ করে ধর্ম ও তত্ত্বজ্ঞানসহ নিজ ধামে গমন করলেন, তখন সূর্যের মতো উজ্জ্বল এই পুরাণের উদয় হয়েছে। কলিযুগের অন্ধকারে আচ্ছন্ন তত্ত্বদর্শনে অক্ষম মানুষেরা এই পুরাণ থেকে আলোক প্রাপ্ত হবে।"

"হে তত্ত্বজ্ঞানী ব্রাহ্মণগণ, (মহারাজ পরীক্ষিতের সমক্ষে) শুকদেব গোস্বামী যখন শ্রীমদ্ভাগবত কীর্তন করেন, তখন নিবিষ্ট চিত্তে আমি তা শ্রবণ করেছিলাম এবং তাই সেই মহান শক্তিশালী মহর্ষির কৃপায় আমি শ্রীমদ্ভাগবত হৃদয়ঙ্গম করেছিলাম। এখন তাঁর কাছ থেকে আমি যা শুনেছিলাম, তা আমার উপলব্ধি অনুসারে আপনাদের শোনাতে চেষ্টা করব।"

## চতুর্থ অধ্যায়

# শ্রীনারদ মুনির আবির্ভাব

সূত গোস্বামীকে এইভাবে বলতে শুনে সেই দীর্ঘকালব্যাপী যজ্ঞ অনুষ্ঠানে রত সমস্ত ঋষিদের মধ্যে সব চাইতে প্রবীণ এবং বিদ্বান শৌনক মুনি তাঁকে অভিনন্দন জানিয়ে বললেন—"হে সূত গোস্বামী, যাঁরা আবৃত্তি করতে পারেন এবং বলতে পারেন, তাঁদের মধ্যে আপনিই হচ্ছেন সব চাইতে ভাগ্যবান এবং শ্রদ্ধেয়। আপনি দয়া করে শ্রীমদ্ভাগবতের পবিত্র বাণী বর্ণনা করুন, যা মহান শক্তিশালী মহর্ষি শ্রীল শুকদেব গোস্বামী কর্তৃক পূর্বে বর্ণিত হয়েছিল। কোন সময়ে এবং কোন স্থানে তা প্রথম শুরু হয়েছিল, আর কেনই বা তা গ্রহণ করা হয়েছিল? মহামুনি শ্রীকৃষ্ণ-দ্বৈপায়ন ব্যাস কোথা থেকে এই শাস্ত্র প্রণয়ন করার অনুপ্রেরণা লাভ করেছিলেন? তাঁর (ব্যাসদেবের) পুত্র ছিলেন এক মহান ভক্ত, এক অদ্বিতীয় তত্ত্বজ্ঞানী এবং তাঁর চিত্ত ছিল সর্বদাই পরমার্থ সাধনে একাগ্র। তিনি সব রকম জড়-জাগতিক কার্যকলাপের ঊর্ধ্বে ছিলেন এবং যদিও তিনি জ্ঞানী ছিলেন, কিন্তু আপাতদৃষ্টিতে তাঁকে দেখে একজন মূঢ় লোক বলে মনে হত। শ্রীল ব্যাসদেব যখন তাঁর পুত্রকে অনুসরণ করছিলেন, তখন নগ্ন অবস্থায় স্নানরত সুন্দরী যুবতীরা, যাঁরা ব্যাসদেবের নগ্ন যুবক-পুত্রকে দেখে কোন



রকম লজ্জা অনুভব করেননি, তাঁরা জনক ব্যাসদেবকে দেখে লজ্জাবশত তাঁদের বস্ত্র পরিধান করেছিলেন। সেই সম্বন্ধে ব্যাসদেব যখন তাঁদের জিজ্ঞাসা করেছিলেন, তখন সেই যুবতীরা উত্তর দিয়েছিলেন যে, তাঁর পুত্রের পবিত্র দৃষ্টিতে স্ত্রী এবং পুরুষে কোন ভেদ ছিল না, কিন্তু মহর্ষির দৃষ্টিতে সেই ভেদ ছিল। কুরু এবং জাঙ্গল প্রদেশে উন্মাদ, মূক এবং জড়ের মতো বিচরণ করে তিনি যখন হস্তিনাপুর (আধুনিক দিল্লী) নগরে প্রবেশ করলেন, তখন পুরবাসীরা ব্যাসদেব-তনয় শ্রীল শুকদেব গোস্বামীকে কিভাবে চিনতে পারলেন? কিভাবে মহারাজ পরীক্ষিতের সঙ্গে এই মহর্ষির সাক্ষাৎ হল, যার ফলে সমস্ত বেদের অপ্রাকৃত নির্যাস (শ্রীমদ্ভাগবত) তাঁর কাছে কীর্তিত হয়েছিল? তিনি (শুকদেব গোস্বামী) গোদোহনকাল পর্যন্ত গৃহমেধিদের গৃহদ্বারে অবস্থান করতেন এবং তিনি তা করতেন কেবল তাদের গৃহকে পবিত্র করার জন্য।"

"কথিত আছে যে, অভিমন্যু-পুত্র মহারাজ পরীক্ষিৎ হচ্ছেন পরমেশ্বর ভগবানের এক মহান ভক্ত এবং তাঁর জন্ম এবং কার্যকলাপ অত্যন্ত অদ্ভুত। দয়া করে আপনি আমাদের তাঁর কথা বলুন। তিনি ছিলেন এক মহান সম্রাট এবং তাঁর রাজ্যের সমস্ত ঐশ্বর্যের তিনি ছিলেন অধীশ্বর। তিনি এতই মহিমান্বিত ছিলেন যে, তিনি পাণ্ডু-বংশের মান বর্ধন করেছিলেন। তিনি কেন সব কিছু পরিত্যাগ করে গঙ্গার তীরে উপবিষ্ট হয়ে অনশনরত অবস্থায় মৃত্যুর প্রতীক্ষা করছিলেন? তিনি ছিলেন এতই মহান এক সম্রাট যে, তাঁর সমস্ত শত্রুরা তাঁর পদতলে প্রণতি নিবেদন করে তাদের নিজেদের মঙ্গলের জন্য তাদের সমস্ত ঐশ্বর্য সমর্পণ করত। তিনি ছিলেন পূর্ণ যৌবনসম্পন্ন মহাবীর এবং তিনি ছিলেন অসীম রাজকীয় ঐশ্বর্যের অধীশ্বর। তিনি কেন সব কিছু, এমন কি তাঁর জীবন পর্যন্ত ত্যাগ করতে ইচ্ছা করেছিলেন? যাঁরা পরমেশ্বর ভগবানের প্রতি ভক্তিপরায়ণ, তাঁরা কেবল জগতের মঙ্গল সাধন, উন্নতি সাধন এবং সুখ-প্রদানের জন্য জীবন ধারণ করেন। তাঁরা কোন রকম স্বার্থসিদ্ধির জন্য জীবন যাপন করেন না। তাই মহারাজ (পরীক্ষিৎ) যদিও সব রকম জড়-জাগতিক বিষয়াসক্তি থেকে মুক্ত ছিলেন, তবু কেন তিনি তাঁর দেহত্যাগ করলেন, যা ছিল অন্যদের আশ্রয়স্বরূপ? আমরা জানি যে, বেদের কয়েকটি অংশ ব্যতীত সমস্ত বিষয়ের অর্থ সম্বন্ধে আপনি বিশেষভাবে পারদর্শী এবং তাই আমরা আপনাকে যে প্রশ্নগুলি করেছি তার উত্তর আপনি স্পষ্টভাবে বিশ্লেষণ করতে পারেন।"

শ্রীসূত গোস্বামী বললেন—"ত্রেতা এবং দ্বাপরের যুগসন্ধিতে বসু-দুহিতা সত্যবতীর গর্ভে পরাশর মুনির পুত্ররূপে মহর্ষির (ব্যাসদেবের) জন্ম হয়। একসময়ে তিনি (ব্যাসদেব) সূর্যোদয়ের সময় সরস্বতী নদীর জলে প্রাতঃস্নান করে একাকী উপবিষ্ট হয়ে ধ্যানস্থ হলেন। মহর্ষি বেদব্যাস এই যুগের ধর্ম-বিপর্যয় দর্শন করলেন। কালের অদৃশ্য শক্তির প্রভাবে বিভিন্ন যুগে পৃথিবীতে তা হয়ে থাকে। পূর্ণ জ্ঞানসম্পন্ন মহর্ষি তাঁর দিব্য দৃষ্টির দ্বারা এই যুগের প্রভাবে জড় জগতের অধঃপতন দর্শন করলেন। তিনি দেখলেন যে, এই যুগের শ্রদ্ধাহীন জনসাধারণের আয়ু অত্যন্ত হ্রাস পাবে এবং সত্ত্বগুণের অভাবে তারা ধৈর্যহীন হয়ে পড়বে। তাই তিনি সমস্ত বর্ণ এবং আশ্রমের মানুষের কি ভাবে মঙ্গলসাধন করা যায় সেই চিন্তা করলেন। তিনি দেখলেন যে, বেদে নির্দেশিত যজ্ঞ-অনুষ্ঠানের উদ্দেশ্য হচ্ছে মানুষের বৃত্তি অনুসারে তার কার্যকলাপকে পবিত্র করা। এই প্রক্রিয়াকে সরলীকৃত করার উদ্দেশ্যে তিনি এক বেদকে চার ভাগে ভাগ করেছিলেন, মানুষের মধ্যে তা বিস্তার করার জন্য। জ্ঞানের আদি উৎস বেদকে চারটি বিভিন্ন অংশে ভাগ করা হয়েছিল। কিন্তু ঐতিহাসিক তথ্য এবং পুরাণে উল্লিখিত সত্য বর্ণনাগুলিকে পঞ্চম বেদ বলা হয়। বেদকে চারটি ভাগে ভাগ করার পর, পৈল ঋষি হলেন ঋগ্বেদের অধ্যাপক, জৈমিনি হলেন সামবেদের অধ্যাপক এবং বৈশম্পায়ন যজুর্বেদের দ্বারা মহিমান্বিত হলেন। সুমন্ত মুনি অঙ্গিরা, যিনি অত্যন্ত শ্রদ্ধা সহকারে সেবাপরায়ণ ছিলেন, তাঁকে অথর্ব বেদ দান করা হয়েছিল এবং আমার পিতা রোমহর্ষণ ঋষির হাতে পুরাণ এবং ঐতিহাসিক তথ্যসমূহ অর্পণ করা হয়েছিল। সেই সমস্ত তত্ত্বজ্ঞ ঋষিরা বিভিন্ন বেদকে তাঁদের শিষ্য, প্রশিষ্য এবং প্রশিষ্যদের শিষ্যদের প্রদান করেছিলেন এবং এইভাবে গুরু-শিষ্য-পরম্পরার অসংখ্য শাখায় বেদ-অনুশীলন শুরু হয়। এইভাবে অজ্ঞানীদের প্রতি অত্যন্ত কৃপালু মহর্ষি বেদব্যাস বেদ সংকলন করেন, যাতে অল্পবুদ্ধিসম্পন্ন মানুষেরা তা

হৃদয়ঙ্গম করতে পারে। স্ত্রী, শূদ্র এবং দ্বিজোচিত গুণাবলীবিহীন ব্রাহ্মণ কুলোদ্ভূত মনুষ্যদের বেদের তাৎপর্য হৃদয়ঙ্গম করার ক্ষমতা নেই, তাই তাদের প্রতি কৃপাপরবশ হয়ে মহর্ষি বেদব্যাস মহাভারত নামক ইতিহাস রচনা করলেন, যাতে তারা তাদের জীবনের পরম উদ্দেশ্য লাভে সমর্থ হতে পারে।"

"হে দ্বিজগণ, যদিও তিনি সমস্ত মানুষদের সর্বাঙ্গীণ কল্যাণ সাধনে সচেষ্ট হয়েছিলেন, তবুও তাঁর চিত্ত সন্তুষ্ট ছিল না। হৃদয়ে অপ্রসন্ন হয়ে মহর্ষি তৎক্ষণাৎ গভীরভাবে বিচার করতে শুরু করলেন। তিনি ধর্মতত্ত্ব সম্বন্ধে অবগত ছিলেন, তাই তিনি মনে মনে ভাবতে লাগলেন। কঠোর ব্রত অবলম্বন করে নিষ্কপটভাবে আমি বেদ, গুরুবর্গ এবং যজ্ঞাগ্নির পূজা করেছি। আমি তাঁদের নির্দেশ যথাযথভাবে পালন করেছি এবং গুরুপরম্পরাক্রমে লব্ধ জ্ঞান মহাভারতের মাধ্যমে বিশ্লেষণ করেছি, যাতে স্ত্রী, শূদ্র এবং অন্য সকলে (দ্বিজবন্ধুরা) ধর্মের পথ অবলম্বন করতে পারে। যদিও আমি বৈদিক দর্শনের অভিপ্রেত সমস্ত যোগ্যতা অর্জন করেছি, তথাপি আমার হৃদয়ে আমি অপূর্ণতা অনুভব করছি। আমি যে বিশেষভাবে ভগবদ্ভক্তি বর্ণনা করিনি, যা পরমহংসদের এবং অচ্যুত পরমেশ্বর ভগবানের অত্যন্ত প্রিয়, তাই হয়ত আমার এই অসন্তোষের কারণ।"

"এইভাবে ব্যাসদেব যখন তাঁর অসন্তোষের জন্য অনুশোচনা করছিলেন তখন নারদ মুনি সরস্বতী নদীর তীরে তাঁর আশ্রমে এসে উপস্থিত হলেন। শ্রীনারদ মুনির শুভাগমনে শ্রীল ব্যাসদেব শ্রদ্ধা সহকারে উঠে দাঁড়িয়ে সৃষ্টিকর্তা ব্রহ্মাকে যেভাবে সম্মান করা হয়, সেইভাবে তাঁকে অভ্যর্থনা করলেন।"

* * *

পঞ্চম অধ্যায়

# ব্যাসদেবকে শ্রীমদ্ভাগবত সম্বন্ধে দেবর্ষি নারদের নির্দেশ

সূত গোস্বামী বললেন—"তখন দেবর্ষি (নারদ) সুখে উপবিষ্ট হয়ে স্মিত হেসে পরাশর-পুত্র ব্যাসদেবকে সম্বোধন করে জিজ্ঞাসা করলেন—তুমি কি তোমার দেহ অথবা মনকে তোমার স্বরূপ বলে মনে করে সন্তুষ্ট হয়েছ? তোমার প্রশ্নগুলি ছিল পূর্ণ এবং তোমার অধ্যয়নও যথাযথভাবে সম্পন্ন হয়েছে, আর তুমি যে সমস্ত বৈদিক নির্দেশ নিপুণভাবে বিশ্লেষণ করে মহৎ এবং অদ্ভুত মহাভারত রচনা করেছ সে সম্বন্ধে কোনও সন্দেহ নেই। তুমি নির্বিশেষ ব্রহ্মতত্ত্ব পূর্ণরূপে উপলব্ধি করেছ এবং তৎসম্বন্ধে জ্ঞান আহরণ করেছ। তথাপি হে প্রভু, তুমি কেন নিজেকে অকৃতার্থ বলে মনে করে বিষাদগ্রস্ত হয়েছ?"

শ্রীল ব্যাসদেব বললেন—"আপনি আমার সম্বন্ধে যা বলেছেন তা সম্পূর্ণ সত্য, কিন্তু এ সমস্ত সত্ত্বেও আমার হৃদয় সন্তুষ্ট হচ্ছে না। তাই আমি আপনাকে আমার এই অসন্তোষের মূল কারণ জিজ্ঞাসা করছি, কেন না স্বয়ম্ভূ (ব্রহ্মা) সন্তান আপনি অসীম জ্ঞানের অধিকারী। হে প্রভু! সমস্ত গোপন তত্ত্ব সম্বন্ধে আপনি অবগত, কেন না আপনি এই জড় জগতের সৃষ্টিকর্তা ও ধ্বংসকর্তা এবং চিৎ জগতের পালনকর্তা পরমেশ্বর ভগবানের উপাসনা করেন, যিনি জড় জগতের তিনটি গুণের অতীত। সূর্যের মতো আপনি ত্রিভুবনের সর্বত্র বিচরণ করতে পারেন এবং বায়ুর মতো আপনি সকলের হৃদয়ে প্রবেশ করতে পারেন। আপনি অন্তর্যামীর মতো সর্বব্যাপ্ত। তাই দয়া



করে আপনি খুঁজে দেখুন ধর্ম আচরণে এবং ব্রত পালনে নিরত থাকা সত্ত্বেও আমার অক্ষমতা কোথায়।"

শ্রীনারদ মুনি বললেন—"তুমি পরমেশ্বর ভগবানের অত্যন্ত মহিমান্বিত এবং নির্মল কীর্তি যথার্থভাবে কীর্তন করনি। যে দর্শন পরমেশ্বর ভগবানের অপ্রাকৃত ইন্দ্রিয়গুলির সন্তুষ্টি বিধান করে না, তা অর্থহীন। হে মহান ঋষি, যদিও তুমি ধর্ম আদি চতুর্বর্গ অত্যন্ত বিস্তৃতভাবে বর্ণনা করেছ, কিন্তু তুমি পরমেশ্বর ভগবান বাসুদেবের মহিমা বর্ণনা করনি। যে বাণী জগৎ পবিত্রকারী ভগবানের মহিমা বর্ণনা করে না, তাকে সাধু পুরুষেরা কাকেদের তীর্থ বলে বিবেচনা করেন। ভগবদ্ধামে নিবাসকারী পরমহংসেরা সেখানে কোন রকম আনন্দ অনুভব করেন না। পক্ষান্তরে যে সাহিত্য অন্তহীন পরমেশ্বর ভগবানের নাম, রূপ, গুণ, লীলা ইত্যাদির বর্ণনায় পূর্ণ, তা ভিন্ন শব্দ-তরঙ্গে পরিপূর্ণ এক অপূর্ব সৃষ্টি, যা এই জগতের উদ্ভ্রান্ত জনসাধারণের পাপ-পঙ্কিল জীবনে এক বিপ্লবের সূচনা করে। এই অপ্রাকৃত সাহিত্য যদি নির্ভুলভাবে রচিত নাও হয়, তবুও তা সৎ এবং নির্মল চিত্ত সাধুরা শ্রবণ করেন, কীর্তন করেন এবং গ্রহণ করেন। আত্মোপলব্ধির জ্ঞান সব রকমের জড় সংস্পর্শবিহীন হলেও তা যদি অচ্যুত ভগবানের মহিমা বর্ণনা না করে তা হলে তা অর্থহীন। তেমনই যে সকাম কর্ম শুরু থেকেই ক্লেশদায়ক এবং অনিত্য, তা যদি পরমেশ্বর ভগবানের ভক্তিযুক্ত সেবার উদ্দেশ্যে সাধিত না হয় তা হলে তাতে কি প্রয়োজন?"

"হে ব্যাসদেব, তোমার দৃষ্টি সর্বতোভাবে পূর্ণ। তোমার যশ নিষ্কলঙ্ক। তুমি দৃঢ়ব্রত এবং সত্যপ্রতিষ্ঠ। তাই জনসাধারণের জড় বন্ধন মোচন করার জন্য তুমি সমাধিমগ্ন হয়ে পরমেশ্বর ভগবানের লীলাসমূহ বর্ণনা করতে পার। ভগবানকে ছাড়া তুমি অন্য যা কিছু বর্ণনা করতে চাও, তা সবই বিভিন্ন রূপ, নাম এবং পরিণামস্বরূপ মানুষের চিত্তকে উদ্বিগ্ন এবং উত্তেজিত করবে, ঠিক যেভাবে একটি আশ্রয়বিহীন নৌকা বায়ুর দ্বারা তাড়িত হয়ে ইতস্তত বিক্ষিপ্ত হয়। জনসাধারণ স্বাভাবিকভাবেই ভোগের প্রতি আসক্ত এবং ধর্মের নামে তুমি তাদের তাতে আরও অনুপ্রাণিত করেছ। তা বিশেষভাবে নিন্দনীয় এবং অবিবেচকের মতো কাজ হয়েছে। তোমার দ্বারা এইভাবে নির্দেশিত হয়ে তারা ধর্মের নামে প্রবৃত্তি মার্গে লিপ্ত হবে এবং নিবৃত্তি মার্গ আর অনুসরণ করবে না।"

"পরমেশ্বর ভগবান অসীম। জড় সুখভোগের বাসনা থেকে বিরত, অত্যন্ত বিচক্ষণ ব্যক্তিরাই কেবল এই পারমার্থিক তত্ত্বজ্ঞান উপলব্ধি করার যোগ্য। তাই যারা জড় বিষয়াসক্তির ফলে এই স্তরে অধিষ্ঠিত হতে পারেনি, তোমার মতো মহৎ আত্মসম্পন্ন ব্যক্তির কর্তব্য হচ্ছে পরমেশ্বর ভগবানের অপ্রাকৃত লীলাবিলাসের কাহিনী বর্ণনা করার মাধ্যমে তাদের পথ-প্রদর্শন করা। ভগবানের প্রেমময়ী সেবায় যুক্ত হওয়ার জন্য যিনি জাগতিক কর্তব্য পরিত্যাগ করেছেন, অপক্ক অবস্থায় যদি কোন কারণে তাঁর পতনও হয়, তবুও তাঁর বিফল হওয়ার কোন সম্ভাবনা থাকে না। পক্ষান্তরে, অভক্ত যদি সর্বতোভাবে নৈমিত্তিক ধর্ম-অনুষ্ঠানে যুক্ত হয়, তবুও তাতে তার কোন লাভ হয় না। যে সমস্ত মানুষ যথার্থই বুদ্ধিমান এবং পারমার্থিক বিষয়ে উৎসাহী, তাদের কর্তব্য হচ্ছে সেই লক্ষ্যে উপনীত হওয়ার জন্য প্রয়াস করা, যা এই ব্রহ্মাণ্ডের সর্বোচ্চ লোক (ব্রহ্মলোক) থেকে শুরু করে সর্বনিম্ন লোক (পাতাল লোক) পর্যন্ত ভ্রমণ করেও লাভ করা যায় না। ইন্দ্রিয়ের মাধ্যমে লব্ধ যে জড় সুখ, তা কালের প্রভাবে আপনা থেকেই লাভ হয়, ঠিক যেমন আকাঙ্ক্ষা না করলেও আমরা দুঃখভোগ করে থাকি।"

"হে প্রিয় ব্যাস, কোন না কোন কারণে কৃষ্ণভক্তের পতন হলেও তাঁকে কখনই অন্যদের মতো (সকাম কর্মী ইত্যাদি) সংসার-চক্রে পতিত হতে হয় না, কেন না, যে মানুষ একবার পরমেশ্বর ভগবানের শ্রীপাদপদ্মের অমৃত আস্বাদন করেছেন, তিনি নিরন্তর তাঁর স্মরণ করা ছাড়া আর কিছুই করতে পারেন না। পরমেশ্বর ভগবান স্বয়ং এই বিশ্ব, তথাপি তিনি তার অতীত। তাঁর থেকেই এই জগৎ প্রকাশিত হয়েছে, তাঁকে আশ্রয় করেই এই জগৎ বর্তমান এবং প্রলয়ের পর তাঁর মধ্যেই তা লীন হয়ে যায়। তুমি সে সবই জান। আমি কেবল সংক্ষেপে তোমাকে তা বললাম। তুমি পূর্ণদ্রষ্টা। তুমি অন্তরের দ্বারা অন্তর্যামী পরমাত্মা ভগবানকে জানতে পার, কেন না তুমি ভগবানের কলা-অবতার। যদিও তুমি জন্মহীন, তবুও সমস্ত মানুষের মঙ্গল সাধনের জন্য তুমি এই পৃথিবীতে

আবির্ভূত হয়েছে। তাই দয়া করে তুমি পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের দিব্য লীলাসমূহ অত্যন্ত উজ্জ্বলভাবে বর্ণনা কর। তত্ত্বদ্রষ্টা মহর্ষিরা যথাযথভাবে সিদ্ধান্ত করেছেন যে তপশ্চর্যা, বেদপাঠ, যজ্ঞ, মন্ত্রোচ্চারণ এবং দান আদির একমাত্র উদ্দেশ্য হচ্ছে উত্তমশ্লোক, ভগবানের অপ্রাকৃত লীলাবিলাসের বর্ণনা করা।"

"হে মুনিবর, পূর্বকল্পে আমি বেদজ্ঞ ঋষিদের পরিচর্যাকারী এক দাসীর পুত্ররূপে জন্মগ্রহণ করেছিলাম। বর্ষাকালের চারটি মাসে তাঁরা যখন একত্রে বসবাস করছিলেন, তখন আমি তাঁদের সেবায় নিযুক্ত ছিলাম। যদিও তাঁরা ছিলেন সমদর্শী, সেই বেদজ্ঞ মুনিরা তাঁদের অহৈতুকী করুণার প্রভাবে আমাকে আশীর্বাদ করেছিলেন। যদিও আমি তখন ছিলাম একটি বালক মাত্র, কিন্তু তবুও আমি ছিলাম সংযত এবং সব রকম শিশুসুলভ খেলাধুলার প্রতি উদাসীন। অধিকন্তু, আমি দুরন্ত ছিলাম না এবং আমি প্রয়োজনের অতিরিক্ত কথা বলতাম না। একবার কেবল অনুমতি গ্রহণ পূর্বক আমি তাঁদের উচ্ছিষ্ট গ্রহণ করেছিলাম এবং তার ফলে আমার সমস্ত পাপ তৎক্ষণাৎ বিদূরিত হয়েছিল। তার ফলে আমার হৃদয় নির্মল হয় এবং সেই সময় সেই পরমার্থবাদীদের আচরণের প্রতি আমি আকৃষ্ট হই।"

"হে ব্যাসদেব, সেখানে সেই ঋষিরা প্রতিদিন পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের চিত্তাকর্ষক কার্যকলাপের বর্ণনা করতেন। তাঁদের অনুগ্রহে আমি তা শ্রবণ করতাম। এইভাবে নিবিষ্ট চিত্তে তা শ্রবণ করার ফলে প্রতি পদে পরমেশ্বর ভগবানের মহিমা শ্রবণে আমার রুচি বৃদ্ধি পেতে থাকে। হে মহর্ষি, পরমেশ্বর ভগবানের প্রতি রুচি লাভ করা মাত্রই ভগবানের মহিমা শ্রবণে আমি স্থির মতিসম্পন্ন হয়েছিলাম। সেই রুচি যত বৃদ্ধি পেতে থাকে, ততই আমি বুঝতে পারি যে আমার অজ্ঞানতার ফলে আমাকে এই স্থূল এবং সূক্ষ্ম শরীর গ্রহণ করতে হয়েছে, কেন না ভগবান এবং জীব উভয়েই গুণাতীত। এইভাবে বর্ষা এবং শরৎ—এই দুটি ঋতুতে সেই মহান ঋষিদের দ্বারা কীর্তিত পরমেশ্বর ভগবান শ্রীহরির কীর্তন শোনার সৌভাগ্য আমার হয়েছিল। ভগবদ্ভক্তির প্রতি আমার প্রবৃত্তি যখন প্রবাহিত হতে শুরু করল, তখন রজ এবং তমোগুণের আবরণ বিদূরিত হয়ে গেল। আমি সেই ঋষিদের প্রতি অত্যন্ত আসক্ত হয়েছিলাম। আমার ব্যবহার ছিল নম্র এবং তাঁদের সেবা করার ফলে আমার সমস্ত পাপ মোচন হয়েছিল। আমার হৃদয়ে তাঁদের প্রতি গভীর শ্রদ্ধা ছিল। আমি আমার সমস্ত ইন্দ্রিয়গুলিকে সংযত করেছিলাম এবং আমার দেহ ও মনের দ্বারা আমি অবিচলিতভাবে তাঁদের আজ্ঞা পালন করেছিলাম। দীনবৎসল সেই ভক্তিবেদান্তরা যখন চলে যাচ্ছিলেন, তখন তাঁরা স্বয়ং ভগবান প্রদত্ত পরম গুহ্যজ্ঞান আমাকে দান করেছিলেন। সেই গুহ্যতম জ্ঞানের প্রভাবে আমি সব কিছুর সৃষ্টিকর্তা, পালনকর্তা এবং ধ্বংসকর্তা পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের শক্তির প্রভাব স্পষ্টভাবে হৃদয়ঙ্গম করতে পেরেছিলাম। তা জানার ফলে সহজেই তাঁর কাছে ফিরে যাওয়া যায় এবং তাঁর সাক্ষাৎ লাভ করা যায়।"

"হে ব্রাহ্মণ, শাস্ত্রজ্ঞরা বলে গেছেন যে ত্রিতাপ দুঃখ নিরাময়ের সর্বশ্রেষ্ঠ উপায় হচ্ছে পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের উদ্দেশ্যে সমস্ত কর্ম সমর্পণ করা। হে ভগবান-নিষ্ঠ ব্যাসদেব, যেই দ্রব্যের প্রভাবে রোগ জন্মায়, সেই দ্রব্যই যখন অন্য দ্রব্য বা ঔষধের সঙ্গে রাসায়নিকভাবে মিশ্রিত হয়, তখন তা গ্রহণ করার ফলে সেই রোগের কি নিবৃত্তি হয় না? মানুষের নৈমিত্তিক কাম্য কর্মসমূহ সংসার-বন্ধন বা যোনি-ভ্রমণের কারণ। কিন্তু সেই সমস্ত কর্মই যখন পরমেশ্বর ভগবানের উদ্দেশ্যে সমর্পিত হয়, তখন তা কর্মরূপী বৃক্ষকে বিনাশ করতে সমর্থ হয়। এই জীবনে পরমেশ্বর ভগবানের সন্তুষ্টি বিধানের জন্য যে কর্ম করা হয়, তাকে বলা হয় ভক্তিযোগ বা পরমেশ্বর ভগবানের প্রতি প্রেমময়ী সেবা এবং সব রকমের জ্ঞান তখন তার অধীন তত্ত্বরূপে আপনা থেকেই প্রকাশিত হয়। ভক্ত যখন পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের উপদেশ অনুসারে কর্ম করেন, তখন তিনি পুনঃ পুনঃ শ্রীকৃষ্ণের গুণ ও নামসমূহ কীর্তন করেন এবং স্মরণ করেন।"

"প্রণবস্বরূপ হে শ্রীকৃষ্ণ, আপনি বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এই চতুর্ব্যূহরূপে, আপনাকে মনের দ্বারা নমস্কার ও ধ্যান করি। এইভাবে যিনি বাসুদেব আদি চার মূর্তির নামাত্মক মন্ত্রের দ্বারা মন্ত্রময় চিন্ময়রূপী অথবা প্রাকৃত মূর্তিরহিত যজ্ঞেশ্বরকে পূজা করেন, তিনিই হচ্ছেন প্রকৃত জ্ঞানবান।"



"হে ব্রাহ্মণ, পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ আমাকে বেদগুহ্য জ্ঞান দান করেন এবং তারপর অণিমা আদি দিব্য ঐশ্বর্য দান করেন এবং সেগুলির প্রতি আমার অনাসক্তি দর্শন করে তিনি আমাকে প্রেম প্রদান করেছিলেন। তাই দয়া করে তুমি সর্বশক্তিমান ভগবানের কার্যকলাপের কাহিনী বর্ণনা কর, যা তুমি তোমার বিপুল বৈদিক জ্ঞান থেকে জানতে পেরেছ। কেন না, তা জানলে মহান বিদ্বানদের সব কিছু জানা হয় এবং সেই সঙ্গে সাধারণ মানুষেরা যারা নিরন্তর জড়জাগতিক দুঃখ ভোগ করছে, তাদের দুঃখ-দুর্দশার সমাপ্তি হয়। এ ছাড়া দুঃখ-নিবৃত্তির আর কোন উপায় নেই।"

ষষ্ঠ অধ্যায়

# নারদ মুনি এবং ব্যাসদেবের কথোপকথন

সূত গোস্বামী বললেন—"হে ব্রাহ্মণগণ, এইভাবে দেবর্ষি নারদের জন্ম এবং কর্ম-বৃত্তান্ত যথা সম্যকরূপে শ্রবণ করে সত্যবতী-তনয় ভগবানের শক্ত্যাবেশ অবতার শ্রীব্যাসদেব শ্রীনারদকে পুনরায় জিজ্ঞাসা করলেন—'হে দেবর্ষি, আপনার সেই গুহ্য ভগবতত্ত্বজ্ঞান বিষয়ে উপদেশদাতা পরিব্রাজকেরা যখন দূরদেশে গমন করলেন, তখন পূর্ব জীবনের সেই বাল্যাবস্থায় আপনি কি করেছিলেন?' "

"হে ব্রহ্মার পুত্র, আপনি দীক্ষা গ্রহণের পর কিভাবে আপনার জীবন অতিবাহিত করেছিলেন এবং আপনার পূর্ব দেহ যথাসময়ে ত্যাগ করার পর কিভাবে আপনি এই দেহ প্রাপ্ত হন?"

"হে মহর্ষি, যথাসময়ে কাল সব কিছু বিনাশ করে, তা হলে কিভাবে এই বিষয়-সম্বন্ধ কালের দ্বারা প্রভাবিত না হয়ে আপনার স্মৃতিতে এখনও উজ্জ্বলভাবে বিরাজ করছে।"

শ্রীনারদ মুনি বললেন—"সেই মহর্ষিরা, যাঁরা আমাকে পারমার্থিক তত্ত্বজ্ঞান দান করেছিলেন, তাঁরা দূর দেশে গমন করলেন এবং আমি এইভাবে আমার জীবন অতিবাহিত করেছিলাম।"

"আমার মাতা ছিলেন একজন অতি সাধারণ স্ত্রীলোক এবং তিনি ছিলেন দাসী, আমি ছিলাম তাঁর একমাত্র পুত্র। আমি ছাড়া তাঁর আর অন্য কোনও আশ্রয় ছিল না, তাই তিনি আমাকে তাঁর স্নেহের বন্ধনে আবদ্ধ করে রেখেছিলেন। তিনি যথাযথভাবে আমাকে প্রতিপালন করতে চাইতেন, কিন্তু যেহেতু তিনি স্বতন্ত্র ছিলেন না, তাই তিনি আমার জন্য কিছুই করতে পারতেন না। এই জগৎ সর্বতোভাবে পরমেশ্বর ভগবানের নিয়ন্ত্রণাধীন, তাই সকলেই তাঁর হাতের কাঠের পুতুলের মতো। আমার বয়স যখন মাত্র পাঁচ বছর, তখন আমি ব্রাহ্মণদের বিদ্যালয়ে অবস্থান করছিলাম। আমি আমার মায়ের স্নেহের উপর নির্ভরশীল ছিলাম এবং আমার কোনই অভিজ্ঞতা ছিল না।"

"এক সময়ে আমার অভাগিনী মা যখন রাত্রিবেলা গো-দোহন করতে যাচ্ছিলেন, তখন মহাকালের প্রভাবে তাঁর পায়ের দ্বারা আহত একটি সর্প তাঁকে দংশন করে। সেই ঘটনাটিকে আমি ভক্তবৎসল ভগবানের বিশেষ কৃপা বলে মনে করে উত্তর দিকে যাত্রা করি।"

"গৃহত্যাগ করার পর আমি বহু সমৃদ্ধশালী জনপদ, নগর, গ্রাম, গোচারণ ভূমি, খনি, ক্ষেত, উপত্যকা, বাগান, উপবন এবং বন অতিক্রম করেছিলাম। আমি স্বর্ণ, রৌপ্য এবং তাম্র আদি ধাতুতে পূর্ণ পাহাড় এবং পর্বত অতিক্রম করেছিলাম, এবং সুন্দর পদ্মফুলে সুশোভিত, বিভ্রান্ত ভ্রমর এবং সঙ্গীতমুখর পাখিদের দ্বারা অলঙ্কৃত

বাণেতি দেবতাদের উপযুক্ত জলাধার এবং বনভূমি অতিক্রম করেছিলাম। তারপর আমি নদী, বাঁধ, সর, ফুল, লতাকুঞ্জ ইত্যাদিতে পূর্ণ অত্যন্ত দুর্গম অরণ্যানী একাকী অতিক্রম করেছিলাম। আমি তারপর অন্ধকারাচ্ছন্ন বিপদসঙ্কুল বনের মধ্য দিয়ে গিয়েছিলাম, যা ছিল সর্প, পেচক এবং শৃগালদের বিচরণক্ষেত্র। এইভাবে ভ্রমণ করে আমি দৈহিক এবং মানসিক উভয় দিক দিয়েই পরিশ্রান্ত হয়ে পড়েছিলাম, এবং আমি তৃষ্ণার্ত ও ক্ষুধার্ত হয়েছিলাম। তখন নদীতে এবং হ্রদে স্নান করে এবং সেখানকার জল পান করে ও স্পর্শ করে আমি আমার শ্রান্তি দূর করেছিলাম। তারপর, জনমানবশূন্য এক অরণ্যে একটি অশ্বত্থ বৃক্ষের নিচে উপবেশন করে আমি আমার বুদ্ধি দ্বারা মুক্ত পুরুষদের কাছ থেকে ঠিক যেভাবে শ্রবণ করেছিলাম, সেই বর্ণনা অনুসারে আমার অন্তরে অন্তর্যামী বিরাজমান পরমাত্মার ধ্যান করতে শুরু করেছিলাম। আমি যখন আমার হৃদয়ে পরমেশ্বর ভগবানের চরণারবিন্দের ধ্যান করতে শুরু করেছিলাম, তখন আমার চিত্তে এক অপ্রাকৃত ভাবের উদয় হয়েছিল, আমার চক্ষুদ্বয় অশ্রুপ্লাবিত হয়েছিল এবং অচিরেই পরমেশ্বর ভগবান শ্রীহরি, আমার হৃদয়কমলে আবির্ভূত হয়েছিলেন।"

"হে ব্যাসদেব, সেই সময় প্রবল আনন্দের অনুভূতিতে অভিভূত হয়ে পড়ার ফলে আমার দেহের প্রতিটি অঙ্গ-প্রত্যঙ্গ পুলকিত হয়েছিল। আনন্দের সমুদ্রে নিমগ্ন হয়ে আমি সেই মুহূর্তে ভগবানকে এবং নিজেকেও দর্শন করতে পারছিলাম না। ভগবানের অপ্রাকৃত রূপ যথাযথভাবে মনের বাসনা পূর্ণ করে এবং সব রকমের মানসিক বৈষম্য দূর করে। তাঁর সেই রূপ দর্শন করতে না পেরে, অত্যন্ত প্রিয় বস্তু হারালে মানুষ যেভাবে বিচলিত হয়ে পড়ে, সেইভাবে বিচলিত হয়ে আমি হঠাৎ উঠে দাঁড়িয়েছিলাম। আমি ভগবানের সেই অপ্রাকৃত রূপ আবার দর্শন করতে চেয়েছিলাম, কিন্তু তাঁকে পুনরায় দর্শন করার আশায় একাগ্র চিত্তে হৃদয়াভ্যন্তরে দর্শন করার চেষ্টা করা সত্ত্বেও তাঁকে আমি আর দেখতে পাইনি এবং এইভাবে অতৃপ্ত হয়ে আমি অত্যন্ত শোকাতুর হয়ে পড়েছিলাম। সেই নির্জন স্থানে আমার প্রচেষ্টা দর্শন করে সমস্ত জড় বর্ণনার অতীত যে পরমেশ্বর ভগবান, তিনি অত্যন্ত গম্ভীর ও শ্রুতিমধুর স্বরে আমার অন্তরের বেদনা উপশম করার জন্য বললেন, 'হে নারদ, এই জীবনে তুমি আর আমাকে দর্শন করতে পারবে না। যাদের সেবা পূর্ণ হয়নি এবং যারা সব রকম জড় কলুষ থেকে সম্পূর্ণরূপে মুক্ত হতে পারেনি, তারা আমাকে কদাচিৎ দর্শন করতে পারে। হে নিষ্পাপ, তুমি কেবল একবার মাত্র আমার রূপ দর্শন করেছ এবং তা কেবল আমার প্রতি তোমার আসক্তি বৃদ্ধি করার জন্য; কেননা তুমি যতই আমাকে লাভ করার জন্য লালায়িত হবে, ততই তুমি সমস্ত জড় কামনা-বাসনা থেকে মুক্ত হবে। অল্পকালের জন্যও যদি ভগবদ্ভক্ত সাধু-সেবা করা হয় তা হলে আমার প্রতি সুদৃঢ় মতি উৎপন্ন হয়। তার ফলে সে দুঃখদায়ক এই জড় জগৎ ত্যাগ করার পর আমার অপ্রাকৃত ধামে আমার পার্ষদত্ব লাভ করে। আমার সেবায় নিবদ্ধ বুদ্ধি কখনই প্রতিহত হতে পারে না। সৃষ্টির সময় এমন কি প্রলয়ের সময়েও আমার কৃপায় তোমার স্মৃতি অপ্রতিহত থাকবে।' "

"তারপর সেই পরম ঈশ্বর, যিনি শব্দের দ্বারা প্রকাশিত এবং চক্ষুর দ্বারা অদৃশ্য, কিন্তু পরম অদ্ভুত, তাঁর বাণী শেষ করলেন। গভীর কৃতজ্ঞতা অনুভব করে আমি নত মস্তকে তাঁকে আমার প্রণতি নিবেদন করেছিলাম। এইভাবে সব রকম সামাজিক লৌকিকতা উপেক্ষা করে আমি ভগবানের দিব্য নাম এবং মহিমা নিরন্তর কীর্তন করতে শুরু করি। ভগবানের অপ্রাকৃত লীলা এইভাবে কীর্তন এবং স্মরণ অত্যন্ত মঙ্গলজনক। এইভাবে ভগবানের মহিমা কীর্তন করতে করতে আমি সর্বতোভাবে তৃপ্ত হয়ে অত্যন্ত বিনীত এবং নির্মৎসর চিত্তে সমস্ত পৃথিবী পর্যটন করতে থাকি।"

"হে ব্রাহ্মণ ব্যাসদেব, আমি যখন শ্রীকৃষ্ণের চিন্তায় সম্পূর্ণরূপে মগ্ন হয়েছিলাম, তখন আমার আর কোন আসক্তি ছিল না। সব রকমের জড় কলুষ থেকে সম্পূর্ণরূপে মুক্ত হয়ে আমার মৃত্যু হয়েছিল, ঠিক যেভাবে বিদ্যুৎ এবং আলোক যুগপৎভাবে দেখা যায়।"

"পরমেশ্বর ভগবানের সঙ্গ করার উপযুক্ত একটি চিন্ময় শরীর প্রাপ্ত করে আমি পঞ্চভৌতিক দেহটি ত্যাগ করি এবং তার ফলে আমার সমস্ত কর্মফল নিবৃত্ত হয়। কল্পান্তে যখন পরমেশ্বর ভগবান নারায়ণ কারণ বারিতে



শয়ন করলেন, ব্রহ্মা যখন সৃষ্টির সমস্ত উপাদানগুলি নিয়ে তাঁর মধ্যে প্রবেশ করলেন, তখন আমিও তখন তাঁর নিঃশ্বাসের মাধ্যমে তাঁর মধ্যে প্রবেশ করেছিলাম।"

"৪৩০,০০,০০,০০০ সৌর বৎসরের পর ব্রহ্মা যখন ভগবানের ইচ্ছা অনুসারে পুনরায় সৃষ্টি করার জন্য মরীচি, অঙ্গিরা, অত্রি আদি ঋষিদের তাঁর দিব্য দেহ থেকে সৃষ্টি করেন, তখন তাঁদের সঙ্গে আমিও আবির্ভূত হয়েছিলাম। তখন থেকে সর্বশক্তিমান বিষ্ণুর কৃপায় আমি অপ্রাকৃত জগতে এবং জড় জগতের ত্রিভুবনে অপ্রতিহতভাবে সর্বত্র ভ্রমণ করছি। কেন না আমি নিরন্তর ভগবানের প্রেমময়ী সেবায় দৃঢ়ব্রত হয়েছি। এইভাবে আমি পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ কর্তৃক প্রদত্ত এই বীণা বাজিয়ে স্বরের বিভূষিত ভগবানের মহিমা নিরন্তর কীর্তন করি, যখনই আমি পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের অত্যন্ত শ্রুতিমধুর মহিমা এবং কার্যকলাপ কীর্তন করতে শুরু করি, তৎক্ষণাৎ তিনি আমার হৃদয় আসনে আবির্ভূত হন, যেন আমার ডাক শুনে তিনি চলে আসেন। আমি ব্যক্তিগত অভিজ্ঞতার মাধ্যমে দেখেছি যে যারা সর্বদাই ইন্দ্রিয়ের দ্বারা বিষয়ভোগবাসনায় আতুর, তারা এক অতি উপযুক্ত নৌকায় করে ভবসিন্ধু পার হতে পারে—তা হচ্ছে নিরন্তর পরমেশ্বর ভগবানের অপ্রাকৃত মহিমা কীর্তন করা। যোগ-প্রণালীর দ্বারা ইন্দ্রিয় সংযমের অনুশীলনের মাধ্যমে কাম এবং লোভের প্রভাব থেকে মুক্ত হওয়া যেতে পারে, কিন্তু আত্মার আভ্যন্তরীণ পরিতৃপ্তির জন্য তা যথেষ্ট নয়, এই পরিতৃপ্তি কেবল পরমেশ্বর ভগবানের ভক্তিযুক্ত সেবার মাধ্যমেই লাভ করা যায়।"

"হে ব্যাসদেব, তুমি নিষ্পাপ। তাই তোমার প্রশ্ন অনুসারে আমি আমার জন্ম এবং কার্যকলাপের কথা তোমাকে বললাম। তা তোমার সন্তুষ্টিবিধানেও সহায়ক হবে।"

সূত গোস্বামী বললেন—"এইভাবে বাসবী-সুত ব্যাসদেবকে নির্দেশ দিয়ে শ্রীল নারদ মুনি তাঁর কাছ থেকে বিদায় নিলেন এবং তাঁর বীণা বাজাতে বাজাতে তিনি তাঁর ইচ্ছামতো বিচরণ করার জন্য সেখান থেকে প্রস্থান করলেন। শ্রীল নারদ মুনির সাফল্য জয়যুক্ত হোক, কেন না তিনি পরমেশ্বর ভগবানের মহিমা কীর্তন করেন, এবং তা করে তিনি আনন্দ আস্বাদন করেন এবং দুঃখ-দুর্দশাক্লিষ্ট জগৎকে আনন্দ দান করেন।"

সপ্তম অধ্যায়

# দ্রোণপুত্র দণ্ডিত

শৌনক ঋষি জিজ্ঞাসা করলেন—"হে সূত গোস্বামী, অত্যন্ত মহৎ এবং দিব্য গুণসম্পন্ন ব্যাসদেব শ্রীনারদমুনির কাছ থেকে সব কিছু শুনেছিলেন। সুতরাং নারদ মুনি চলে যাওয়ার পর ব্যাসদেব কি করলেন?"

শ্রীসূত গোস্বামী বললেন—"বেদের সঙ্গে অতি অন্তরঙ্গভাবে সম্পর্কিত সরস্বতী নদীর পশ্চিম তটে ঋষিদের চিন্ময় কার্যকলাপের আনন্দ বর্ধনকারী শম্যাপ্রাস নামক স্থানে একটি আশ্রম আছে। সেই স্থানে, শ্রীল ব্যাসদেব বদরী বৃক্ষ পরিবৃত তাঁর আশ্রমে উপবেশন করলেন এবং জল স্পর্শ করে তাঁর চিত্তকে পবিত্র করার জন্য ধ্যানস্থ হলেন। এইভাবে তাঁর মনকে একাগ্র করে জড় কলুষ থেকে সর্বতোভাবে মুক্ত হয়ে তিনি যখন পূর্ণরূপে ভক্তিযোগে যুক্ত হয়েছিলেন, তখন তিনি পরমেশ্বর ভগবানকে তাঁর মায়াশক্তি সহ দর্শন করেছিলেন, যে মায়া পূর্ণরূপে তাঁর বশীভূত ছিল। এই বহিরঙ্গা শক্তির প্রভাবে জীব জড় প্রকৃতির তিনটি গুণের অতীত হওয়া সত্ত্বেও নিজেকে জড়া প্রকৃতি সম্ভূত বলে মনে করে এবং তার ফলে জড় জগতের দুঃখ ভোগ

জন্য সেই পুণ্য পবিত্র তীর্থস্থান পরিত্যাগ করবেন। এই বলে দেবর্ষি নারদ তাঁর বীণা হাতে স্বর্গে আরোহণ করলেন এবং যুধিষ্ঠির মহারাজও নারদের বাণী হৃদয়ে গ্রহণ করে শোক পরিত্যাগ করলেন।"

※ ※ ※

## চতুর্দশ অধ্যায়

# শ্রীকৃষ্ণের তিরোধান লীলা

শ্রীসূত গোস্বামী বললেন—"শ্রীকৃষ্ণ এবং অন্যান্য বন্ধুদের দর্শন করার জন্য এবং পুণ্যশ্লোক শ্রীকৃষ্ণের চরিত্র ও পরবর্তী অভিপ্রায় জানবার জন্য অর্জুন দ্বারকায় গিয়েছিলেন।"

"কয়েক মাস গত হলেও অর্জুন ফিরে এলেন না। মহারাজ যুধিষ্ঠির তখন ভয়ঙ্কর অনিষ্টসূচক অমঙ্গল চিহ্নাদি দর্শন করতে লাগলেন। তিনি দেখলেন যে, কালের গতি অত্যন্ত ভয়াবহ হয়ে উঠেছে, ঋতুগুলির ধর্ম বিপর্যস্ত হয়েছে। ক্রোধ, লোভ ও মিথ্যা সমস্ত মানুষদের প্রবৃত্তি হয়ে উঠেছে এবং সেই জন্য তারা পাপের পথ অনুসরণ করে জীবিকা নির্বাহ করতে আরম্ভ করেছে। বন্ধুদের মধ্যেও সমস্ত স্বাভাবিক আদান-প্রদান এবং আচরণাদি কপটতাপূর্ণ এবং শঠতায় কলুষিত হয়ে উঠল। আর পারিবারিক ব্যাপারাদির মধ্যেও পিতামাতা, পুত্রকন্যা, সুহৃদবর্গ এমন কি ভ্রাতৃবর্গের মধ্যেও নিত্য সর্বক্ষণ ঝগড়া লাগত। পতি-পত্নীর মধ্যেও সর্বদা উৎকণ্ঠা আর কলহ বিবাদ ঘটছিল। কালক্রমে, এমন হয়ে উঠল যে, লোকেরা স্বেচ্ছাপূর্বক লোভ, ক্রোধ আর দম্ভে মত্ত হয়ে পড়েছিল। এই সব অশুভ লক্ষণাদি দেখে যুধিষ্ঠির মহারাজ তাঁর ছোট ভাই ভীমসেনকে বললেন, 'আমি অর্জুনকে তার বন্ধুদের সঙ্গে সাক্ষাৎ করবার জন্য এবং পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের কর্মসূচী জানবার জন্য দ্বারকায় পাঠিয়েছিলাম। সাত মাস হয়ে গেল সে গেছে, তবু এখনও সে ফিরে এল না। সেখানে কি হচ্ছে, তা আমি কিছুই জানতে পারছি না। দেবর্ষি নারদ যে বলেছিলেন, পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ তাঁর জড়জাগতিক লীলা সংবরণ করবেন, সেই সময় কি এখনই উপস্থিত হয়েছে? ভগবান কি পৃথিবী থেকে অপ্রকট হতে চলেছেন? তাঁর কাছ থেকেই আমাদের যাবতীয় রাজকীয় ঐশ্বর্য সমৃদ্ধি সম্পদ, রাজ্যপাট, গুণবতী স্ত্রী, কৌলিকুল, বংশানুক্রম, প্রজাপালন, শত্রুজয় এবং উচ্চতর গ্রহলোকাদির মধ্যে ভবিষ্যৎ সংস্থান লাভের সম্ভাবনা সব কিছুই অর্জন করেছি। এই সবই আমাদের প্রতি তাঁর অহৈতুকী কৃপার ফলেই হয়েছে।"

"দেখ দেখ, হে নরব্যাঘ্র, গ্রহনক্ষত্রাদির প্রভাবজনিত (আধিদৈবিক), জাগতিক প্রতিক্রিয়া সম্ভূত (আধিভৌতিক), এবং দৈহিক ব্যাধি থেকে উদ্ভূত (আধ্যাত্মিক) কত রকমের ভয়ঙ্কর উৎপাত উপস্থিত হয়েছে, যা আমাদের বুদ্ধিকে আচ্ছন্ন করে অদূর ভবিষ্যতের বিপজ্জনকতার ইঙ্গিত দিচ্ছে। আমার বাম উরু, বাম নয়ন ও বাম বাহু সবই বারবার স্পন্দিত হচ্ছে। আশঙ্কায় আমার হৃদয়ও বারবার কম্পিত হচ্ছে। এই সমস্তই অবাঞ্ছিত অমঙ্গলের সূচনা ইঙ্গিত করছে। হে ভীম, ঐ দেখ, এই শৃগালী মুখ থেকে অনল উদ্গার করতে করতে উদীয়মান সূর্যের দিকে তাকিয়ে বিকট আর্তনাদ করছে আর এই কুক্কুরটি নির্ভয় চিত্তে আমার দিকে তাকিয়ে বিকট ভাবে শব্দ করছে। হে ভীমসেন, পুরুষব্যাঘ্র, এখন গাভীদের মতো উপকারী পশুরা আমার বাম দিক দিয়ে চলে যাচ্ছে এবং গর্দভদের মতো নিম্নযোনির অশুভ পশুরা আমাকে প্রদক্ষিণ করছে। আমার অশ্বগণ যেন আমাকে দেখে রোদন করছে বলে মনে হচ্ছে। দেখ! এই পায়রাটিকে যেন যমদূত বলে মনে হচ্ছে। পেঁচা এবং তার প্রতিদ্বন্দ্বী কাকের কর্কশ স্বরে আমার হৃদয় কম্পিত হচ্ছে। মনে হচ্ছে, তারা যেন সারা বিশ্ব ব্রহ্মাণ্ডকে শূন্য করে ফেলতে চাইছে। দেখ, ধূম্র দিগন্তরে আকাশে ঘুরে বেড়াচ্ছে। মনে হচ্ছে যেন পৃথিবী আর পাহাড় পর্বত কাঁপছে। শোন, বিনা মেঘে বজ্রপাত হচ্ছে এবং দেখ, নীল আকাশ থেকে বিদ্যুৎ নেমে আসছে। ধূলিরাশিতে দিকসকল অন্ধকার করে প্রচণ্ড বেগে বায়ু প্রবাহিত হচ্ছে। মেঘসমূহ অতি বীভৎসরূপে চতুর্দিকে রক্ত বর্ষণ করছে। সূর্যকিরণ নিষ্প্রভ হয়ে যাচ্ছে এবং আকাশে গ্রহ-নক্ষত্রগুলি পরস্পর যুদ্ধ করছে বলে মনে হচ্ছে। বিভ্রান্ত প্রাণীরা যেন অগ্নিতে প্রজ্বলিত হয়ে ক্রন্দন করছে। নদ, নদী, সরোবর, জলাশয়াদি এবং মন সবই বিক্ষুব্ধ হচ্ছে। ঘৃতাহুতি প্রদানেও অগ্নি আর প্রজ্বলিত হচ্ছে না। এ কি দুঃসময়! জানি না, কি ঘটতে চলেছে? গোবৎসগণ আর গোমাতাদের স্তন পান করছে না, গাভীদের স্তন থেকেও আর দুগ্ধধারা নিঃসৃত হচ্ছে না। তারা অশ্রুমুখী হয়ে দাঁড়িয়ে থেকে রোদন করছে এবং গোচারণ ভূমিতে বৃষগণও আর আনন্দ প্রকাশ করছে না। মন্দিরে দেবপ্রতিমাগুলি যেন ঘর্মাক্ত কলেবরে রোদন করছেন। তাঁরা যেন স্থান ত্যাগ করে চলে যেতে উদ্যত হয়েছেন। এই সমস্ত শহর, জনপদ, গ্রামসমূহ, খনিসমূহ, উদ্যান-আশ্রমাদি সবই যেন এখন শ্রী-ভ্রষ্ট এবং নিরানন্দ হয়েছে। জানি না, আরও কত বিপর্যয় আমাদের জন্যে প্রতীক্ষা করে আছে। এই সমস্ত অশুভ লক্ষণ দর্শন করে আমার মনে হচ্ছে যে, আজ পৃথিবীর সৌভাগ্য বিনষ্ট হয়েছে। পরমেশ্বর ভগবানের পাদপদ্মের স্বর্ণচিহ্নে চিহ্নিত হওয়ার সৌভাগ্য অর্জন করেছিল ধরিত্রী। এই সব লক্ষণাদি নির্দেশ করছে যে, তা আর থাকবে না।"

"হে ব্রাহ্মণ শৌনক, পৃথিবীতে সেই সময়ে এই সমস্ত অশুভ লক্ষণ দর্শন করে মহারাজ যুধিষ্ঠির যখন অত্যন্ত দুশ্চিন্তাগ্রস্ত হয়েছিলেন, তখন অর্জুন দ্বারকাপুরী থেকে ফিরে এলেন।"

"অর্জুন যখন তাঁর চরণতলে নিপতিত হলেন, তখন মহারাজ যুধিষ্ঠির লক্ষ্য করলেন যে, তাঁর অবসন্নতা যেন অভূতপূর্ব। তাঁর মুখ ছিল অবনত ও নয়নকমল থেকে বিন্দু বিন্দু অশ্রু নেমে আসছিল।"

অর্জুনকে এইভাবে হৃদয়স্পর্শী উদ্বেগ-উৎকণ্ঠায় কান্তিহীন অবস্থায় দেখে, মহারাজ যুধিষ্ঠির নারদ মুনির ইঙ্গিত স্মরণ করে সুহৃদবর্গের সমক্ষে অর্জুনকে জিজ্ঞাসা করলেন—"ভাই, আমাকে বল, আমাদের বন্ধুবান্ধব আর আত্মীয়-স্বজনেরা—মধু, ভোজ, দশার্হ, আর্হ, সাত্বত, অন্ধক ও বৃষ্ণির অর্থাৎ যদুবংশের সকলে কুশলে আছেন তো? আমার শ্রদ্ধেয় মাতামহ শূরসেন মঙ্গলে আছেন তো? আর, আমার মাতুল বসুদেব এবং তাঁর কনিষ্ঠ ভ্রাতারা কুশলে আছেন তো? দেবকী প্রমুখ বসুদেবের সাত পত্নী পরস্পরের প্রতি ভগ্নীভাবাপন্ন। তাঁরা সকলেই তাঁদের পুত্র ও পুত্রবধূগণসহ সুখে আছেন তো? যাঁর পুত্র অত্যন্ত দুরাচারী, সেই উগ্রসেন রাজা এবং তাঁর কনিষ্ঠ সহোদর দেবক এখনও জীবিত আছেন তো? উগ্রসেন সুখে আছেন তো? হৃদীক এবং তাঁর পুত্র কৃতবর্মা, অক্রূর, জয়ন্ত, গদ, সারণ ও শত্রুজিৎ, এঁরা সকলে ভাল আছেন তো? ভক্তদের প্রভু বলরাম কুশলে আছেন তো? বৃষ্ণি বংশের মহান সেনাপতি প্রদ্যুম্ন কেমন আছে? আর, যুদ্ধে অতিশয় পরাক্রমশালী, ভগবানের অংশ প্রকাশ, অনিরুদ্ধ আনন্দে আছেন তো? সুষেণ, চারুদেষ্ণ, জাম্ববতীর পুত্র সাম্ব এবং শ্রীকৃষ্ণের অন্যান্য প্রধান প্রধান পুত্রগণ ঋষভাদি তাঁদের পুত্রসহ ভাল আছেন তো? শ্রুতদেব, উদ্ধব প্রভৃতি শ্রীকৃষ্ণের অনুচরগণ এবং শ্রীবলরাম ও শ্রীকৃষ্ণের বাহুবলে সুরক্ষিত সুনন্দ, নন্দ প্রভৃতি আমাদের অন্যান্য পরম সুহৃদ যদুবংশ শ্রেষ্ঠগণ কুশলে আছেন তো? তাঁরা আমাদের কুশল চিন্তা করেন তো? সেই ব্রাহ্মণদের হিতকারী ভক্তবৎসল গোবিন্দ, পরম পুরুষোত্তম ভগবান শ্রীকৃষ্ণ দ্বারকা পুরীতে সুধর্মা নামক সভায় সুহৃদবর্গ পরিবেষ্টিত হয়ে সুখে আছেন তো?"

"আদি পুরুষ ভগবান শ্রীকৃষ্ণ সারা জগতের মঙ্গল সাধন, প্রতিপালন এবং উন্নতি সাধনের উদ্দেশ্যে যদুকুলরূপ সমুদ্রের মধ্যে অনন্তদেব বলরামসহ অবস্থান করছেন। আর যদুবংশীয়েরা শ্রীকৃষ্ণের বাহুবলের দ্বারা সংরক্ষিত আর নিরাপদ দ্বারকাপুরীতে বৈকুণ্ঠবাসীদের অনুচরবর্গের মতো ত্রিলোক পূজিত হয়ে পরম আনন্দে বিহার করছেন। সত্যভামা প্রমুখ ষোড়শ সহস্র মহিষীগণ ভগবানের চরণ-সেবারূপ মুখ্য কর্ম সম্পাদন করে ভগবানকে দেবতাদের পরাভূত করতে প্ররোচিত

করেছিলেন। এইভাবে তাঁর মহিষীরা ইন্দ্রপত্নী শচীদেবীর ভোগযোগ্য (পারিজাত পুষ্প) উপভোগ করেন। যদুবীরগণ পরমেশ্বর ভগবানের বাহুবলের প্রভাবে প্রতিপালিত হয়ে সর্বতোভাবে ভয়হীন হয়ে থাকেন, আর তাই শ্রেষ্ঠ দেবতাদের যোগ্য এবং বলপূর্বক অধিকৃত সুধর্মা নামে সভাগৃহটিতে তাঁরা তাঁদের চরণ দ্বারা পদদলিত করে বিচরণ করেন।"

"হে ভ্রাতা অর্জুন, তোমার নিজের সমস্ত কুশল তো? তোমার শারীরিক দীপ্তি নষ্ট হয়ে গেছে বলে মনে হচ্ছে। তুমি দীর্ঘকাল দ্বারকায় ছিলে বলে কি তাঁরা তোমায় অবজ্ঞা প্রদর্শন করেছেন বা তোমার যথোচিত সম্মান রক্ষা করেননি? কেউ কি তোমাকে অপ্রীতিকর অশুভ কথা বলেছে কিংবা যে কিছু প্রার্থনা করেছে, তাঁকে দাক্ষিণ্য দেখাতে পারনি, কিংবা কাউকে প্রতিশ্রুতি দিয়ে তুমি কি তা পূর্ণ করতে পারনি? তুমি সর্বদাই শরণাগত যোগ্য জীবমাত্রেরই আশ্রয় প্রদান করে থাক। তাই কি কোন শরণাগত ব্রাহ্মণ, বালক, গাভী, বৃদ্ধ, রোগী, স্ত্রীলোক কিংবা অন্য কোন প্রাণীকে আশ্রয়দানে অক্ষম হয়েছ? তুমি কি কোন অগম্যা স্ত্রীতে গমন করেছ? কিংবা কোন গম্যা স্ত্রীলোকের প্রতি যথাযথ আচরণ করনি? অথবা পথে তোমার সমকক্ষ বা তোমার থেকে অধম ব্যক্তির কাছে পরাজিত হয়েছ? তোমার সাথে একত্রে ভোজন করবার যোগ্য বৃদ্ধ বা বালকদের তুমি কি বাদ দাওনি? তাদের বাদ দিয়ে তুমি কি একাই ভোজন করেছ? অথবা অযোগ্য কোনও গর্হিত কার্য কি তুমি করেছ? অথবা, তোমার অতি প্রিয়তম সখা শ্রীকৃষ্ণের বিরহে তুমি কি শূন্যতা বোধ করছ? হে অর্জুন ভাই, এ ছাড়া তোমার এই রকম অশান্তির আর কোনও কারণই আমি ভাবতে পারছি না।"

পঞ্চদশ অধ্যায়

## যথাসময়ে পাণ্ডবদের অবসর গ্রহণ

সূত গোস্বামী বললেন—"শ্রীকৃষ্ণের বিরহে কাতর কৃষ্ণসখা অর্জুনকে তাঁর জ্যেষ্ঠ ভ্রাতা মহারাজ যুধিষ্ঠির এইভাবে নানা প্রকার আশঙ্কাযুক্ত প্রশ্ন জিজ্ঞাসা করলেন।"

"গভীর শোকে অর্জুনের মুখ এবং হৃদয়পদ্ম শুষ্ক হয়েছিল। তাই তাঁর দেহ প্রভাহীন হয়েছিল। এখন, পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের স্মৃতি উদয় হওয়ার ফলে তাঁর পক্ষে উত্তর দেওয়া অত্যন্ত কঠিন হয়েছিল। তখন তিনি অতি কষ্টে নির্গলিত শোকাশ্রু সংবরণ করলেন, অশ্রুধারা হস্ত দ্বারা মার্জিত করলেন। শ্রীকৃষ্ণের অদর্শনে তাঁর খুবই উৎকণ্ঠা হয়েছিল বলে অত্যন্ত কাতর হয়ে পড়লেন।"

শ্রীকৃষ্ণের সখ্যভাব, মিত্রতা, বন্ধুত্ব এবং সারথ্য আদি সম্বন্ধের কথা স্মরণ করে অর্জুন বাষ্প গদ্গদ স্বরে অগ্রজ যুধিষ্ঠিরকে বলতে লাগলেন—"মহারাজ! পরমেশ্বর ভগবান শ্রীহরি, যিনি আমার প্রতি ঘনিষ্ঠ বন্ধুর মতো আচরণ করতেন, তিনি আজ আমাকে ছেড়ে চলে গেছেন। তাই আমার যে বিপুল তেজ দেবতাদেরও বিস্ময় উৎপাদন করত, তা অপহৃত হয়েছে। আমি তাঁকে হারিয়েছি যাঁর ক্ষণকালের বিরহে এই সমস্ত ভুবনের সব কিছুই প্রাণহীন দেহের মতো অপ্রিয় এবং শূন্য বলে মনে হয়। আমি কেবল তাঁরই কৃপায় বলে বলীয়ান্ হয়ে দ্রুপদ রাজভবনে স্বয়ংবর সভায় সমাগত কামোন্মত্ত নৃপতিদের প্রভাব পরাভূত করেছিলাম। আমার ধনুকের জ্যা আরোপণ করে মৎস্যরূপী লক্ষ্য বিদ্ধ করেছিলাম এবং তার ফলে দ্রৌপদীকে লাভ করেছিলাম। তিনি নিকটে ছিলেন বলেই দক্ষতা সহকারে আমি দেবগণ



সহ মহাবলবান ইন্দ্রদেবকে জয় করতে সক্ষম হয়েছিলাম, এবং তাই অগ্নিদেবকে খাণ্ডব বন দহন করতে দিতে পেরেছিলাম। কেবল তাঁরই করুণায় সেই জ্বলন্ত খাণ্ডব বনের মধ্য থেকে ময়দানব রক্ষা পেয়েছিল, এবং তাই আমাদের আশ্চর্য স্থাপত্য শিল্পনৈপুণ্য সমন্বিত সভাগৃহটি আমরা গড়ে তুলতে পেরেছিলাম—যে সভাগৃহে সমস্ত নৃপতিরা রাজসূয় যজ্ঞের অনুষ্ঠানে সমবেত হয়েছিলেন এবং আপনাকে শ্রদ্ধার্ঘ নিবেদন করেছিলেন। দশ হাজার হস্তীর শক্তি সমন্বিত আপনার ভ্রাতা ভগবানেরই কৃপায় বধ করেছিলেন জরাসন্ধকে, যার পাদযুগল বহু নৃপতিদের দ্বারা পূজিত হত। জরাসন্ধের মহাভৈরব যজ্ঞে বলি দেওয়ার জন্য এই সমস্ত রাজাদের নিয়ে আসা হয়েছিল, কিন্তু তাঁরা এইভাবে মুক্ত হয়েছিলেন। পরে তাঁরা আপনাকে কর প্রদান করেছিলেন। রাজসূয় যজ্ঞোৎসবে বিশেষভাবে পবিত্র এবং সুন্দর বস্ত্র আভরণে সজ্জিত তোমার পত্নীকে যখন দুষ্কৃতকারীরা কেশাকর্ষণ করেছিল, তখন সে অশ্রুসিক্ত নয়নে শ্রীকৃষ্ণের চরণে পতিত হয়েছিল এবং তিনিই সেই দুষ্কৃতকারীদের পত্নীদের কেশ বেণীমুক্ত করেছিলেন। আমাদের বনবাসের সময়, আমাদের ভয়ঙ্কর সঙ্কটে ফেলার জন্য আমাদের শত্রুরা, দুর্বাসা মুনিকে, যিনি তাঁর অযুত শিষ্যসহ ভোজন করেন, আমাদের আশ্রমে পাঠিয়েছিলেন। সেই সময় তিনি (শ্রীকৃষ্ণ), শাকান্নের অবশিষ্টমাত্র গ্রহণ করেই আমাদের রক্ষা করেছিলেন। ঐভাবে তিনি অন্ন গ্রহণ করেছিলেন বলে নদীতে স্নানরত মুনিগোষ্ঠী বিপুল পরিমাণে আহারের পরিতৃপ্তি অনুভব করেছিলেন আর সমগ্র ত্রিভুবনও তাতে পরিতৃপ্ত হয়েছিল। তাঁরই প্রভাবে আমি যুদ্ধে দেবাদিদেব মহাদেবকে এবং তাঁর পত্নী পার্বতীকে বিস্ময়াভিভূত করতে সমর্থ হয়েছিলাম। তিনি (শিব) তখন আমার প্রতি প্রসন্ন হয়ে তাঁর নিজের অস্ত্র প্রদান করেছিলেন। অন্য দেবতারাও তাঁদের নিজের নিজের অস্ত্র আমাকে দান করেছিলেন এবং তা ছাড়াও এই শরীরেই আমি স্বর্গলোকে যেতে পেরেছিলাম এবং দেবরাজ ইন্দ্র তাঁর সভায় আমাকে তাঁর মহান আসনের অর্ধভাগ দান করেছিলেন। যখন আমি অতিথিরূপে কয়েক দিনের জন্য স্বর্গলোকে অবস্থান করছিলাম, তখন দেবরাজ ইন্দ্রসহ সমস্ত দেবতারা নিবাতকবচ নামক এক অসুরকে সংহার করার জন্য গাণ্ডীবধারী আমার বাহুগুলির আশ্রয় গ্রহণ করেছিলেন। হে আজমীঢ় রাজবংশের বংশধর, এখন আমি পরম পুরুষোত্তম ভগবানকে হারিয়েছি, যাঁর প্রভাবে আমি এত শক্তিশালী হয়েছিলাম। কৌরবদের সামরিক শক্তি ছিল বহু অজেয় প্রাণী সমন্বিত সমুদ্রের মতো এবং তার ফলে তা ছিল দুরতিক্রম্য। কিন্তু তাঁর সাথে বন্ধুত্বের ফলে, আমি, রথারূঢ় হয়ে তা অতিক্রম করতে সক্ষম হয়েছিলাম। তাঁরই কৃপার প্রভাবে আমি গোধন ফিরিয়ে আনতে এবং সমস্ত যোদ্ধাদের উষ্ণীষ স্বরূপ বহু রাজাদের মণিময় শিরোভূষণ বলপূর্বক সংগ্রহ করতে সক্ষম হয়েছিলাম। তিনিই তাদের আয়ু হরণ করে নিয়েছিলেন এবং তিনিই যুদ্ধক্ষেত্রে ভীষ্ম, কর্ণ, দ্রোণাচার্য, শল্য প্রমুখ কৌরব রাজন্যবর্গের দ্বারা গঠিত বিপুল সৈন্যসজ্জা থেকে মনোবল এবং শক্তি হরণ করেছিলেন। তাদের আয়োজন এবং দক্ষতা অপর্যাপ্ত ছিল, কিন্তু তিনি (শ্রীকৃষ্ণ) রথ অগ্রগামী চালনা করার সময়ে এই সমস্ত কার্য সম্পাদন করেছিলেন। অসুরদের অস্ত্রসমূহ যেমন নৃসিংহদেবের পরম সেবক প্রহ্লাদের অঙ্গ স্পর্শ করতে পারেনি, তেমনই তাঁর (শ্রীকৃষ্ণের) কৃপায় ভীষ্ম, দ্রোণ, কর্ণ, ভূরিশ্রবা, সুশর্মা, শল্য, জয়দ্রথ এবং বাহ্লীক প্রভৃতি দিগ্বিজয়ীদের প্রযুক্ত অব্যর্থ বীর অস্ত্রসমূহ আমার কেশ স্পর্শ করতেও সমর্থ হয়নি। যখন আমার তৃষ্ণার্ত অশ্বদের জন্য জল আনতে আমি রথ থেকে নেমেছিলাম, তখন তাঁরই কৃপায় শত্রুরা আমাকে বধ করতে দ্বিধা করেছিল। আর জগতের উদ্ধারকর্তা আমার সেই পরমেশ্বর ভগবানেরই প্রতি আমার ক্ষুদ্রচিত্তবশত তাঁকে আমার রথের সারথিরূপে নিযুক্ত করতে দুঃসাহসী হয়েছিলাম, কারণ শ্রেষ্ঠ ব্যক্তিরা পর্যন্ত মুক্তিলাভের জন্য তাঁরই উদ্দেশ্যে অর্চনা করেন এবং ভক্তিসেবা নিবেদন করে থাকেন।"

"হে রাজন! সেই মাধব আমার প্রতি যে সমস্ত গভীর অর্থক সুন্দর হাস্যোজ্জ্বল পরিহাস বাক্য প্রয়োগ করতেন, এবং আমাকে কখনও 'হে পার্থ, হে অর্জুন, হে সখে, হে কুরুনন্দন' ইত্যাদিরূপে যে সমস্ত মধুময় মনোজ্ঞ সম্বোধনে সম্বোধিত করতেন, আজ সেই সব স্মরণ করে আমার হৃদয় অত্যন্ত ব্যাকুল হচ্ছে। সাধারণত আমরা দুজনে একত্রে শয়ন, উপবেশন, ভ্রমণ

ও ভোজনাদি করতাম। হাস্যরসাত্মক কাজের অনুপ্রসঙ্গের সময়ে যদি দৈবাৎ কোন কার্যের বা বাক্যের ব্যতিক্রম ঘটত, তখন আমি তাঁকে "ওহে! তুমি ও বড় সত্যবাদী" এইরকম বক্রোক্তিতে তিরস্কার করতাম। কিন্তু সখা যেমন সখার এবং পিতা যেমন পুত্রের অপরাধ সহ্য করেন, সেইভাবে দেবপূজ্য পরমাত্মা হলেও তিনিও মহামতি আমার সমস্ত অপরাধই নিজগুণে সহ্য করতেন।"

"হে রাজশ্রেষ্ঠ, এখন আমার পরম বন্ধু, পরম সুহৃদ, পুরুষোত্তম কর্তৃক আমি ত্যক্ত হয়েছি এবং তাই আমার হৃদয় সম্পূর্ণরূপে শূন্য বলে মনে হচ্ছে। শ্রীকৃষ্ণের অবর্তমানে তাঁর সমস্ত স্ত্রীদের আমি যখন রক্ষা করে নিয়ে আসছিলাম, তখন পথে কতকগুলি অতি নীচ গোপ এসে আমাকে অবলার মতো অনায়াসে পরাস্ত করেছে। পূর্বে রাজারা যাঁর প্রভাবে আমার কাছে মস্তক অবনত করতেন, আজ সেই ধনুক, সেই বাণ, সেই রথ ও সেই অশ্ব—সবই আছে এবং আমিও সেই রথীই আছি, কিন্তু যেমন বিধিবদ্ধ মন্ত্র উচ্চারণপূর্বক ভস্মে আহুতি প্রদানের কোন ফল লাভ হয় না, যাদুর প্রভাবে সৃষ্ট ধনসম্পদ সঞ্চয়ে কোন লাভ হয় না অথবা ঊষর ভূমিতে বীজ বপন করলে কোন ফল উৎপন্ন হয় না, তেমনই শ্রীকৃষ্ণের বিরহে ক্ষণিকের মধ্যেই আমার ধনুক প্রভৃতি সবকিছুই অকর্মণ্য হয়েছে, আমিও অকর্মণ্য হয়ে পড়েছি।"

"হে রাজন্, আপনি দ্বারকাপুরীর যে সুহৃদদের কথা জিজ্ঞাসা করছেন, ব্রাহ্মণদের অভিশাপে তাঁদের বিশেষভাবে মোহ উপস্থিত হয়, পরে তার থেকে প্রস্তুত বারুণী নামক মদিরা পান করায় তাঁদের এমন চিত্তোন্মত্ততা উপস্থিত হয় যে, তাঁরা যেন পরস্পর পরস্পরকে চিনতে না পেরে এরকা ঘাসের দ্বারা পরস্পরকে আঘাত করে প্রায় সকলেই নিহত হয়েছেন, এখন তাঁদের চার-পাঁচ জন অবশিষ্ট আছেন। বাস্তবিকই, পরমেশ্বর ভগবানের ইচ্ছা শক্তির প্রভাবে জীব কখনও-বা পরস্পর পরস্পরকে সংহার করে বা পরস্পর পরস্পরকে পালন করে।"

"হে মহারাজ, সমুদ্রে বৃহৎ এবং অধিকতর বলশালী জলচর প্রাণীরা যেমন ক্ষুদ্র এবং দুর্বল জলচর প্রাণীদের ভক্ষণ করে, তেমনই পরমেশ্বর ভগবান সবল এবং বৃহৎ যদুদের দ্বারা দুর্বল এবং ক্ষুদ্র যদুদের সংহার করিয়ে পৃথিবীর ভার লাঘব করেছেন। পরমেশ্বর ভগবান (গোবিন্দ) প্রদত্ত উপদেশগুলির প্রতি এখন আমি আকৃষ্ট হচ্ছি, কেননা এগুলি দেশ এবং কালের সমস্ত পরিস্থিতিতে হৃদয়ের তাপ প্রশমিত করার সারগর্ভ উপদেশে পূর্ণ।"

সূত গোস্বামী বললেন—"এইভাবে অত্যন্ত গভীর সৌহার্দ্য সহকারে শ্রীকৃষ্ণের চরণ কমল চিন্তা করতে করতে অর্জুনের অন্তঃকরণ শোকরহিত হয়েছিল এবং জড় জগতের সমস্ত কলুষ থেকে মুক্ত হয়েছিল। নিরন্তর ভগবান শ্রীকৃষ্ণের শ্রীপাদপদ্মের ধ্যান করার ফলে অতি দ্রুত গতিতে অর্জুনের ভক্তি বর্ধিত হয়েছিল এবং তাঁর মন থেকে সমস্ত মল বিদূরিত হয়েছিল। ভগবানের লীলাবিলাস এবং কার্যকলাপের ফলে এবং তাঁর অনুপস্থিতির ফলে, মনে হয়েছিল যেন অর্জুন তাঁর দেওয়া সমস্ত উপদেশ ভুলে গেছেন। কিন্তু প্রকৃতপক্ষে তা হয়নি, এবং তিনি পুনরায় তাঁর ইন্দ্রিয়সমূহের প্রভু হয়েছিলেন। এই অপ্রাকৃত সম্পদ লাভ করার ফলে তিনি দ্বিধাজনিত সমস্ত সংশয় ছিন্ন করেছিলেন। তার ফলে তিনি প্রকৃতির তিন গুণের প্রভাব থেকে মুক্ত হয়ে নির্গুণ স্তরে অধিষ্ঠিত হয়েছিলেন। তাঁর আর জন্ম-মৃত্যুর বন্ধনে আবদ্ধ হওয়ার কোন সম্ভাবনা ছিল না, কারণ তিনি জড় শরীর থেকে মুক্ত হয়েছিলেন।"

"শ্রীকৃষ্ণের স্বধামে প্রত্যাবর্তনের কথা, এবং এই পৃথিবী থেকে যদুকুলের বিনাশের কথা শুনে স্থিরমতি মহারাজ যুধিষ্ঠির স্বগৃহে শ্রীকৃষ্ণের ধামে ফিরে যেতে স্থির সংকল্প করলেন। কুন্তীদেবীও অর্জুনের মুখে যদু বংশের বিনাশ এবং ভগবান শ্রীকৃষ্ণের অন্তর্ধান হওয়ার কথা শ্রবণ করে একান্ত ভক্তি সহকারে ইন্দ্রিয় জ্ঞানাতীত ভগবান শ্রীকৃষ্ণের পাদপদ্মে তাঁর চিত্ত সমর্পণ করে এই জড় জগৎ ত্যাগ করলেন। কাঁটা দিয়ে কাঁটা তোলার পর যেমন সেই দুটি কাঁটাকেই ফেলে দেওয়া হয়, তেমনই জন্মরহিত পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণও যাদবদের দ্বারা ধরিত্রীর ভারস্বরূপ অসুরদের বধ সাধন করে পৃথিবীর ভার হরণ করেছিলেন এবং তারপর তাদেরও অপ্রকট করিয়েছিলেন, কারণ তাঁর কাছে উভয়েই সমান। ঠিক যেমন একজন যাদুকর এক দেহ পরিত্যাগ করে অন্য



দেহ ধারণ করে, তেমনই পরমেশ্বর ভগবান পৃথিবীর ভার হরণ করার জন্য মৎস্য-আদি বহুবিধ রূপ পরিগ্রহ করেন এবং প্রয়োজন সাধনের পর সেই সমস্ত রূপ অন্তর্হিত করেন। যাঁর পবিত্র যশ শ্রবণ করা বিধেয়, সেই পরম পুরুষ ভগবান মুকুন্দদেব শ্রীকৃষ্ণ যেদিন স্বশরীরে এই পৃথিবী পরিত্যাগ করলেন, সেইদিনই অবিবেকী জনসমূহের অমঙ্গলের কারণ যে কলি ইতিপূর্বেই কিছুটা প্রকটিত হয়েছিল, সে অপরিণত চেতনাবিশিষ্ট মানুষদের জীবনে অশুভ পরিস্থিতি সৃষ্টির উদ্দেশ্যে পরিপূর্ণভাবে প্রকটিত হল। লোভ, মিথ্যা, কুটিলতা ও হিংসা প্রভৃতি অধর্মচক্র বিস্তার লাভ করতে দেখে বিজ্ঞ যুধিষ্ঠির মহারাজ বুঝলেন যে, তাঁর রাজধানীতে, রাজ্যে, গৃহে এবং দেহেও কলির সঞ্চার হয়েছে, তাই তিনি মহাপ্রস্থান করবার উপযুক্ত বসনসমূহ পরিধান করলেন। অতঃপর, সম্রাট যুধিষ্ঠির সর্বাংশে তাঁর মতো গুণবান, বিনীত পৌত্র পরীক্ষিতকে সসাগরা পৃথিবীর অধীশ্বররূপে হস্তিনাপুরের সিংহাসনে অভিষিক্ত করেছিলেন। তারপর তিনি অনিরুদ্ধের পুত্র (শ্রীকৃষ্ণের পৌত্র) বজ্রকে শূরসেনদের অধিপতিরূপে মথুরায় অভিষিক্ত করলেন। তারপর মহারাজ যুধিষ্ঠির প্রাজাপত্য যজ্ঞের অনুষ্ঠান করে গার্হস্থ্য জীবন পরিত্যাগ করে যাওয়ার উদ্দেশ্যে আপনাতে অগ্নি আরোপ করলেন। মহারাজ যুধিষ্ঠির তৎক্ষণাৎ তাঁর বসন ও বলয়াদি রাজকীয় মর্যাদাসূচক অলঙ্কারসমূহ পরিত্যাগ করে অহংকার এবং মমতা বর্জন করলেন এবং তাঁর সব কিছুর বন্ধন ছিন্ন করলেন। অতঃপর তিনি বাক্-আদি ইন্দ্রিয়সমূহকে মনের মধ্যে, মনকে প্রাণে, প্রাণকে নিঃশ্বাসে অপানবায়ুতে, অপানবায়ুকে মৃত্যুতে, মৃত্যুকে পঞ্চভূতময় দেহে লীন করলেন এবং জীবনের জড়জাগতিক ধারণা থেকে মুক্ত হলেন। তারপর সেই মুনি যুধিষ্ঠির পঞ্চভূতের ঐক্যস্বরূপ জড় দেহকে জড়া প্রকৃতির তিন গুণে লীন করে, সেই গুণত্রয়কে একত্বে বা অবিদ্যায় লীন করলেন এবং তারপর অবিদ্যাকে আত্মায় এবং আত্মাকে অব্যয় ব্রহ্মে লীন করলেন। তারপর যুধিষ্ঠির মহারাজ ছিন্নবস্ত্র পরিধান করে, সব রকম আহার বর্জন করে, মৌনী ভাব অবলম্বন করে, আলুলায়িত কেশ হয়ে নিজেকে জড়, উন্মাদ ও পিশাচের মতো ভাব দেখিয়ে অনুজাদি কারও অপেক্ষা না করে এবং বধিরের মতো কারও কোনও কথায় কর্ণপাত না করেই গৃহ থেকে বহির্গত হলেন।"

"একাগ্রচিত্তে পরব্রহ্মের ধ্যান করতে করতে, যেদিকে গমন করলে আর ফিরতে হয় না, মহাত্মারা যে পথে গমন করেছিলেন, যুধিষ্ঠির মহারাজ সেই উত্তর দিকেই গমন করলেন। অধর্মের বন্ধু কলির প্রভাবে সারা পৃথিবীর প্রজাদের অধর্ম-আচরণের প্রবৃত্তি দ্বারা আক্রান্ত দেখে যুধিষ্ঠিরের কনিষ্ঠ ভ্রাতারাও অবিচলিত চিত্তে তাঁর অনুগমন করলেন। যদিও পাণ্ডবেরা সকলেই ধর্ম, অর্থ, কাম ও মোক্ষ রূপ চতুর্বর্গকে সম্যক্ রূপে আশ্রয় করেছিলেন, তথাপি তাঁরা ভগবান শ্রীকৃষ্ণের চরণকমলকেই জীবের পরম পুরুষার্থ জেনে, মনে মনে তাঁরই ধ্যান ধারণা করতে লাগলেন। নিরন্তর ভগবানের কথা স্মরণ করার ফলে তাঁদের চেতনা নির্মল হওয়ায় চিন্ময়রূপে তাঁরা পরম নারায়ণ, পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের সান্নিধ্যে চিন্ময় ধাম লাভ করেছিলেন। সেই ধাম তাঁরাই প্রাপ্ত হন, যাঁরা ঐকান্তিকভাবে ভগবানের ধ্যান করেন। গোলোক বৃন্দাবন নামক ভগবানের সেই ধাম জড় বিষয়াসক্ত মানুষেরা কখনই লাভ করতে পারে না। কিন্তু পাণ্ডবদের সমস্ত জড় কলুষ সম্পূর্ণভাবে বিধৌত হয়েছিল বলে তাঁরা স্বশরীরে সেই ধাম প্রাপ্ত হয়েছিলেন। বিদুরও শ্রীকৃষ্ণের চিন্তায় আবিষ্ট হয়ে প্রভাস তীর্থে দেহ পরিত্যাগ করে পিতৃগণসহ স্বধামে গমন করলেন। দ্রৌপদীও দেখলেন যে, তাঁর পতিদের মধ্যে কেউই তাঁর অপেক্ষা না করে একে একে সকলেই চলে গেলেন। তিনি পরমেশ্বর ভগবান বাসুদেবকে উত্তমরূপেই জানতেন। তিনি এবং সুভদ্রা উভয়েই শ্রীকৃষ্ণকে একান্তভাবে চিত্ত সমর্পণ করে তাঁর পতিদেরই অনুরূপ গতি অর্জন করলেন।"

"ভগবানের প্রিয় পাত্র পাণ্ডবদের এই পরম পবিত্র পরম মঙ্গলময় মহাপ্রস্থান কাহিনী যিনি শ্রদ্ধা সহকারে শ্রবণ করেন, তিনি অবশ্যই ভগবদ্ভক্তি লাভ করে পরম গতি প্রাপ্ত হন।"

✲ ✲ ✲

## ষোড়শ অধ্যায়

# কিভাবে পরীক্ষিৎ কলিযুগের সম্মুখীন হন

সূত গোস্বামী বললেন—"হে পণ্ডিত ব্রাহ্মণগণ, তারপর অসাধারণ পারদর্শী পণ্ডিতেরা মহারাজ পরীক্ষিতের জন্মের সময় তাঁর যে সমস্ত মহৎ গুণাবলীর কথা বলেছিলেন, কালক্রমে তিনি সেই সমস্ত শ্রেষ্ঠ গুণাবলীতে বিভূষিত হয়ে একজন পরম ভগবদ্ভক্তরূপে এবং শ্রেষ্ঠ ব্রাহ্মণদের উপদেশ অনুসারে পৃথিবী শাসন করতে লাগলেন। মহারাজ পরীক্ষিৎ উত্তর নৃপতির কন্যা ইরাবতীকে বিবাহ করেছিলেন, এবং সেই ইরাবতীর গর্ভে জনমেজয়াদি চারটি পুত্র জন্মগ্রহণ করেছিল। মহারাজ পরীক্ষিৎ কৃপাচার্যকে গুরুরূপে বরণ করে গঙ্গার তীরে তিনটি অশ্বমেধ যজ্ঞ অনুষ্ঠান করেছিলেন। সেই যজ্ঞে তিনি প্রচুর দক্ষিণা দান করেছিলেন এবং এই যজ্ঞে সাধারণ মনুষ্যেরাও স্বর্গের দেবতাদের দর্শন করতে পেরেছিলেন। এক সময়, মহারাজ পরীক্ষিৎ যখন পৃথিবী জয় করতে বেরিয়েছিলেন, তখন তিনি দেখতে পান রাজবেশধারী এক শূদ্রাধম, কলি, একটি গাভী এবং একটি বৃষকে পায়ে আঘাত করছে। রাজা তৎক্ষণাৎ তাকে ধরে উপযুক্ত দণ্ড দান করতে উদ্যত হন।"

শৌনক ঋষি জিজ্ঞাসা করলেন—"সেই শূদ্রাধম রাজবেশ ধারণ করে গাভীকে তার পদাঘাত করা সত্ত্বেও, মহারাজ পরীক্ষিৎ কেন তাকে কেবলই সামান্য দণ্ড দান করেছিলেন? এই সমস্ত ঘটনা যদি কৃষ্ণ সম্বন্ধীয় হয়, তা হলে দয়া করে আপনি আমাদের কাছে তা বর্ণনা করুন। ভগবদ্ভক্তেরা ভগবানের শ্রীপাদপদ্মের মধু লেহনকারী। যে সমস্ত বিষয় কেবল মানুষের মূল্যবান জীবনের অপচয় করে সেই সমস্ত বিষয়ের কি প্রয়োজন? হে সূত গোস্বামী, কিছু মানুষ অন্যায়কারী মৃত্যুর কবল থেকে মুক্ত হয়ে নিত্য জীবন লাভের বাসনা করেন। তাঁরা মৃত্যুর নিয়ন্তা যমরাজকে আহ্বান করে মৃত্যুর কবলগ্রাস থেকে রক্ষা পান। মৃত্যুর কারণ স্বরূপ যমরাজ যতক্ষণ এখানে উপস্থিত থাকবেন, ততক্ষণ কারও মৃত্যু হবে না। তপস্বীদের প্রতিনিধি, মৃত্যুর নিয়ন্তা যমরাজকে মহর্ষিরা সেখানে আমন্ত্রণ জানিয়েছিলেন। যাঁরা তাঁর কবলিত, তাদের কর্তব্য পরমেশ্বর ভগবানের অমৃতময় লীলাসমূহের বর্ণনা শ্রবণ করার সুযোগ গ্রহণ করা। অল্পবুদ্ধি এবং স্বল্প আয়ুবিশিষ্ট অলস মানুষেরা নিদ্রার দ্বারা তাদের রাত্রি অতিবাহিত করে এবং অর্থহীন কার্যকলাপে দিন অতিবাহিত করে।"

সূত গোস্বামী বললেন—"মহারাজ পরীক্ষিৎ যখন কুরু সাম্রাজ্যের রাজধানীতে অবস্থান করছিলেন, তখন কলিযুগের লক্ষণাদি তাঁর রাজ্যে অনুপ্রবেশ করতে শুরু করে। সেই সংবাদ তিনি যখন পান, তখন তাঁর কাছে তা সেঠিক রুচিকর বলে মনে হয়নি। অবশ্য তার ফলে তিনি সংগ্রাম করার একটি সুযোগ পেয়েছিলেন। তিনি তাঁর ধনুর্বাণ তুলে নিয়ে সামরিক কার্যকলাপে প্রবৃত্ত হওয়ার জন্য প্রস্তুত হয়েছিলেন। মহারাজ পরীক্ষিৎ, রথী, অশ্বারোহী, গজ এবং পদাতিক সৈন্য পরিবৃত হয়ে, কৃষ্ণবর্ণ অশ্বচালিত এবং সিংহচিহ্নিত ধ্বজাশোভিত রথে চড়ে দিগ্বিজয়ের উদ্দেশ্যে নগরী থেকে বাহির হলেন। মহারাজ পরীক্ষিৎ ভদ্রাশ্ব, কেতুমাল, ভারত, উত্তর কুরুবর্ষ, কিম্পুরুষ ইত্যাদি পৃথিবীর সমস্ত অংশের সর্ব জয় করে সেই সমস্ত দেশের শাসকদের কাছ থেকে উপঢৌকনাদি আদায় করেছিলেন। রাজা যেখানেই গিয়েছিলেন, সেখানেই তাঁর মহান ভগবদ্ভক্ত পূর্বপুরুষদের এবং শ্রীকৃষ্ণের মাহাত্ম্য শ্রবণ করেছিলেন। তিনি নিজেও কিভাবে অশ্বত্থামার অস্ত্রের প্রচণ্ড তেজোরশ্মি থেকে রক্ষা পেয়েছিলেন, সে-কথাও শ্রবণ করেছিলেন। লোকে তাঁর কাছে বৃষ্ণি এবং পৃথার বংশধরদের কেশবের প্রতি গভীর স্নেহ এবং ভক্তির কথাও বলত। এই প্রকার মহিমা কীর্তনকারীদের প্রতি অত্যন্ত প্রসন্ন হয়ে মহারাজ গভীর তৃপ্তি সহকারে তাঁর চক্ষুদ্বয় উন্মীলিত করেছিলেন এবং মহাবদান্যতা সহকারে তাদের অতি মূল্যবান কণ্ঠহার এবং বসন দান করেছিলেন। মহারাজ পরীক্ষিৎ শুনেছিলেন যে, ভগবান শ্রীকৃষ্ণ (বিষ্ণু), যিনি সারা জগতে মান্য, তিনি তাঁর অহৈতুকী কৃপাবশে তাঁর প্রিয় পাণ্ডুপুত্রদের সারথ্য বরণ করেছিলেন, দৌত্য করেছিলেন, সভ্যরূপে



তাঁদের সহচর হয়েছিলেন, হাতে উন্মুক্ত তরবারি নিয়ে তাঁদের প্রহরী হয়েছিলেন এবং এইভাবে তাঁদের ইচ্ছা অনুসারে তাঁদের নানা প্রকার সেবা করেছিলেন। কখনও প্রণতরূপে তিনি তাঁদের প্রণতি নিবেদন করেছিলেন এবং তাঁদের নির্দেশ পালন করেছিলেন। তা শুনে মহারাজ পরীক্ষিৎ ভগবানের শ্রীপাদপদ্মের প্রতি ভক্তিতে অভিভূত হয়েছিলেন।"

"যখন মহারাজ পরীক্ষিৎ তাঁর পূর্বপুরুষদের সুকৃতি বিষয়ক কথা শ্রবণ করে দিন যাপন করছিলেন এবং অতিশয় আশ্চর্য হয়ে দিনের পর দিন তাঁদেরই চিন্তায় মগ্ন হয়ে থাকতেন, তখন কী ঘটেছিল, তা এখন আপনারা আমার কাছে শুনতে পারেন।"

"ধর্মনীতির মূর্ত প্রতীক ধর্মরাজ একটি বৃষের রূপ ধারণ করে ইতস্তত বিচরণ করছিলেন। আর তখন তাঁর দেখা হয়েছিল গাভীরূপী ধরিত্রী মাতার সাথে—তিনি যেন বৎসহারা গোমাতার মতোই বিষণ্ণ হয়ে ছিলেন। তাঁর চোখে ছিল অশ্রুধারা, আর তাঁর দেহের সৌন্দর্য যেন হারিয়ে গিয়েছিল। তাই ধর্মরাজ তখন ধরিত্রীমাতাকে প্রশ্ন করেছিলেন—'হে মাতঃ, আপনি কি সম্পূর্ণ কুশলে নেই? আপনাকে কেন দুঃখভারাক্রান্ত মনে হচ্ছে? আপনার মুখ সামান্য অন্ধকারাচ্ছন্ন দেখাচ্ছে। আপনি কি অন্তরে কোনও আধিব্যাধিতে কষ্ট পাচ্ছেন, কিংবা কোনও আত্মীয়-বন্ধু দূরে চলে গেছে, তার কথা ভাবছেন? আমার তিনটি পা আমি হারিয়েছি আর আমি এখন একটি মাত্র পায়ে দাঁড়িয়ে রয়েছি। আমার এই রকম অবস্থা দেখে আপনি কি দুঃখ করছেন? কিংবা অন্যায় বিধি-অমান্যকারী মাংসলুব্ধ শূদ্র, এর পর তারা আমাকে গ্রাস করবে বলে আপনি কি নিদারুণ উদ্বেগাকুল হয়েছেন? অথবা বর্তমানে কোনই যজ্ঞাদি অনুষ্ঠিত হয় না বলে দেবতাদের উদ্দেশ্যে যজ্ঞ-উৎসর্গের ভাগ অপহৃত হচ্ছে, তাই আপনি কি ব্যাকুল হয়েছেন? কিংবা দুর্ভিক্ষ এবং অনাবৃষ্টির ফলে জীবদের দুঃখ-কষ্টের কথা ভেবে আপনি কি শোকাকুল হয়েছেন? ভাগ্যাকর্ষিত মানুষদের দ্বারা পরিত্যক্ত অসহায় আশ্রয়হীন অসুখী স্ত্রীলোক এবং শিশুদের জন্য আপনি কি করুণা অনুভব করছেন? কিংবা ধর্মনীতি বিরোধী কার্যকলাপে মত্ত ব্রাহ্মণদের দ্বারা বাগদেবী পরিচালিত হচ্ছে বলে কি আপনি অসন্তুষ্ট হয়েছেন? অথবা যে সমস্ত শাসককুল ব্রাহ্মণ্য সংস্কৃতিকে মান্য করে না, ব্রাহ্মণেরা তাদেরই কাছে আশ্রয় নিয়েছে বলে আপনি কি দুঃখিত? তথাকথিত ক্ষত্রিয় শাসকবর্গ এখন এই কলিযুগের প্রভাবে বিভ্রান্ত হয়ে গেছে, আর তাই তারা সমস্ত রাষ্ট্রীয় কার্যকলাপ বিপর্যস্ত করে ফেলেছে। আপনি কি এই বিপর্যয়ের জন্য শোকাভিভূত হয়েছেন? এখন সাধারণ লোকে আহার, নিদ্রা, পান, যৌন সংসর্গ ইত্যাদি ব্যাপারে বিধিনিয়মাদি কিছুই মেনে চলে না, আর সে-সব কাজ তারা যত্রতত্র ইচ্ছামতো করে থাকে। এর জন্য আপনি কি দুঃখিত?' "

"হে ধরিত্রী মাতঃ, পরম পুরুষোত্তম ভগবান শ্রীহরি স্বয়ং পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণরূপে অবতাররূপ গ্রহণ করেছিলেন কেবলই আপনার গুরুভার লাঘবের জন্য। এখানে তাঁর সকল লীলা সম্পাদনই অপ্রাকৃত, আর সেগুলি মোক্ষলাভের পথ সুদৃঢ় করে তোলে। এখন তিনি অন্তর্হিত হয়েছেন বলে আপনি নিশ্চয়ই তাঁর লীলাকথা স্মরণ করছেন এবং মনে হয় সেগুলির অভাবে শোকাকুল হচ্ছেন। হে মাতা বসুন্ধরা, সকল ঐশ্বর্যের আপনি আধার। অনুগ্রহ করে আপনার মনস্তাপের মূল কারণ আমাকে বলুন, যার ফলে আপনি দুঃখ ক্লেশে জর্জরিত হয়ে এমন দুর্বল ক্ষীণতনু হয়েছেন। আমার মনে হয়, কালের দারুণ প্রভাব যা অতি বলিষ্ঠকেও পরাভূত করে, তার দ্বারাই আপনার সমস্ত সৌভাগ্য অপহৃত হয়েছে, যে-সৌভাগ্য দেবতাদের দ্বারাও বন্দিত হত।"

ধরিত্রী (গাভী রূপী) তাই ধর্মরাজকে (বৃষ রূপ) উত্তর দিলেন—"হে ধর্মরাজ, আমার কাছে যা কিছু জানতে চেয়েছেন, সবই আপনি নিশ্চয়ই জানেন। ঐ সমস্ত প্রশ্নেরই আমি উত্তর দেওয়ার চেষ্টা করব। একদা আপনিও চারটি পদের ওপরে অধিষ্ঠিত ছিলেন এবং পরমেশ্বর ভগবানের কৃপায় সারা বিশ্ব ব্রহ্মাণ্ডের সুখ বর্ধন করেছিলেন। তাঁর মধ্যে অধিষ্ঠিত রয়েছে (১) সত্যবাদিতা, (২) শুচিতা, (৩) অন্যের দুঃখে অসহনীয়তা, (৪) ক্রোধ সংযমের ক্ষমতা, (৫) অল্পে তুষ্টি, (৬) সরলতা, (৭) মনের অচঞ্চলতা, (৮) কর্মেন্দ্রিয়াদির সংযম, (৯) কর্তব্য-অকর্তব্যের দায়িত্বজ্ঞান, (১০) সমভাব, (১১) সহনশীলতা, (১২) শত্রুমিত্র ভেদাভেদ-শূন্যতা, (১৩) বিশ্বস্ততা, (১৪) জ্ঞান, (১৫) ইন্দ্রিয় তৃপ্তিতে বিতৃষ্ণা, (১৬) নেতৃত্ব, (১৭) শৌর্য, (১৮) প্রভাব, (১৯)

সব কিছু সহ্য করার ক্ষমতা, (২০) যথাযথভাবে দায়িত্ব-কর্তব্য পালনের দক্ষতা, (২১) সম্পূর্ণ স্বতন্ত্রতা (পরাধীনতাশূন্য), (২২) কর্মকুশলতা, (২৩) সমস্ত সৌন্দর্যের সম্পূর্ণতা, (২৪) উদ্বেগহীন ধৈর্য, (২৫) মৃদুতা, (২৬) প্রতিভত্ব, (২৭) ভদ্রতা, (২৮) মুক্ত হস্তে দান-দাক্ষিণ্য, (২৯) দৃঢ় প্রতিজ্ঞা, (৩০) সকল জ্ঞানের পরিপূর্ণতা, (৩১) যথার্থ কর্ম প্রয়াস, (৩২) সকল ভোগাবস্তুতে অধিকার, (৩৩) উৎফুল্লতা, (৩৪) স্থৈর্য, (৩৫) নির্ভরযোগ্যতা, (৩৬) যশ, (৩৭) মাননীয়তা, (৩৮) গর্বশূন্যতা, (৩৯) ভগবত্তা, (৪০) নিত্যতা এবং অন্যান্য আরও অনেক অপ্রাকৃত গুণবৈশিষ্ট্যাদি যা নিত্য বিরাজমান ও যেগুলি কখনই তাঁর থেকে বিচ্ছিন্ন করা যায় না। সকল সাত্ত্বিকতা এবং সৌন্দর্যের আধার পুরুষোত্তম ভগবান পরমেশ্বর শ্রীকৃষ্ণ এই পৃথিবীর বুকে এখন তাঁর অপ্রাকৃত লীলা সংবরণ করেছেন। তাঁর অপ্রকটকালে কলিযুগ সর্বত্র তার প্রভাব বিস্তার করেছে, তাই আমি এই পরিস্থিতি লক্ষ্য করে দুঃখিত হচ্ছি।"

"হে দেবশ্রেষ্ঠ, তোমার এবং আমার নিজের এবং সকল দেবতা, ঋষি, পিতৃলোকবাসী, ভগবদ্ভক্তজন এবং মানব সমাজের বর্ণ ও আশ্রম প্রথার অনুসরণকারী সকলের অবস্থা বিবেচনা করে আমি শোক করছি। ব্রহ্মা প্রমুখ দেবতারা ভগবানের শরণাগত হওয়া সত্ত্বেও যে লক্ষ্মীদেবীর কিঞ্চিৎ কৃপাকটাক্ষ লাভের আশায় বহুকাল তপস্যা করেছিলেন, সেই লক্ষ্মীদেবী তাঁর নিবাসস্থল পদ্মবন পরিত্যাগ করে অত্যন্ত অনুরাগ সহকারে যে শ্রীকৃষ্ণের নির্মল চরণকমলের সৌন্দর্য নিরন্তর সেবা করেন, সেই ভগবান শ্রীকৃষ্ণের ধ্বজ, বজ্র, অঙ্কুশ ও পদ্ম আদি চিহ্নে চিহ্নিত শ্রীচরণের দ্বারা আমি সম্যকরূপে অলংকৃত হয়েছিলাম, তখন ত্রিলোকের সমস্ত সৌন্দর্যই আমার সৌন্দর্যের কাছে পরাজিত হয়েছিল, কেননা আমি তখন ভগবানের কাছ থেকে বিভূতি লাভ করেছিলাম। তারপর যখন সেই বিভূতি নাশের সময় উপস্থিত হল, তখন আমার বড় গর্ব হল। বোধ হয়, সেই গর্ব খর্ব করার জন্যই ভগবান আমাকে ত্যাগ করেছেন।"

"হে মূর্তিমান ধর্ম, আমি যখন অসুরবংশীয় রাজাদের শত শত অক্ষৌহিণী সৈন্য গুরুভারে আক্রান্ত হয়েছিলাম, তখন ভগবান সেই অসুরদের সংহার করে আমার গুরুভার হরণ করেছিলেন। তেমনই তুমি দুর্দশাগ্রস্ত অবস্থায় যখন (পাদত্রয় বিহীন হয়ে) দাঁড়াবার ক্ষমতা হারিয়েছিলে, তখন তোমাকে সুস্থ করার জন্য তিনি তাঁর অন্তরঙ্গা শক্তির প্রভাবে যদুকুলে জন্মগ্রহণ করে পরম রমণীয় শরীর ধারণ করেছিলেন। তিনি প্রেমপূর্ণ অবলোকন, রুচির হাস্য ও মধুর সম্ভাষণ করলে, সত্যভামা প্রভৃতি মধুমানিনী কামিনীগণ ধৈর্য ও মান হারাতেন, যাঁর চরণ-চিহ্নে অলংকৃত হয়ে এবং চরণ স্পর্শ অনুভব করে আমার অঙ্গ পুলকিত হত, সেই পুরুষোত্তম ভগবানের বিরহ কে সহ্য করতে পারে?"

"পৃথিবী এবং ধর্ম যখন পরস্পর এইভাবে কথোপকথন করছিলেন, তখন পরীক্ষিৎ নামক রাজর্ষি পূর্বদিকবাহিনী সরস্বতী নদীর তীরে উপস্থিত হলেন।"

● ● ●

## সপ্তদশ অধ্যায়

# কলির দণ্ড এবং পুরস্কার

সূত গোস্বামী বললেন—"সেখানে উপস্থিত হয়ে মহারাজ পরীক্ষিৎ দেখলেন যে, এক শূদ্র রাজবেশ ধারণ করে একটি দণ্ডের দ্বারা অনাথবৎ একটি গাভী ও বৃষকে প্রহার করছে। বৃষটি শ্বেতপদ্মের মতো শুভ্রবর্ণ। শূদ্রের প্রহারে সে এমনি ভয়ভীত হয়ে পড়েছিল যে, মূত্র ত্যাগ করে কম্পিত হচ্ছিল এবং এক পায়ে দাঁড়িয়ে ছিল।



গাভীটি ধর্মপ্রদায়ী হওয়ায় অত্যন্ত শুভা হলেও তিনি যেন দীনা এবং বৎসহীনা। শূদ্রটি তাঁর পায়ে আঘাত করছিল। তাই তাঁর নয়ন অশ্রুসিক্ত এবং তিনি অত্যন্ত দুর্বলা হয়ে তৃণ ভক্ষণ করবার জন্য আকাঙ্ক্ষা প্রকাশ করছিলেন।"

সুবর্ণখচিত রথে আরূঢ় হয়ে, ধনুর্বাণে সুসজ্জিত মহারাজ পরীক্ষিৎ সেই শূদ্রকে গম্ভীর স্বরে জিজ্ঞাসা করলেন—"তুই কে? বলবান হওয়া সত্ত্বেও তুই এই পৃথিবীতে আমার আশ্রিত অসহায়দের হত্যা করতে সাহস করছিস? তুই নটের মতো রাজবেশ ধারণ করেছিস্ বটে, কিন্তু তোর কার্যকলাপ ক্ষত্রিয় নীতির বিরোধী। শ্রীকৃষ্ণ গাণ্ডীবধারী অর্জুনসহ দূরে প্রস্থান করেছেন বলে তুই কি নির্জনে নিরপরাধ প্রাণীকে বধ করতে সাহস করছিস? অতএব তোর যে অপরাধ হয়েছে, তাতে তুই বধের উপযুক্ত।"

মহারাজ পরীক্ষিৎ তখন বৃষটিকে জিজ্ঞাসা করলেন—"আপনি কে? আপনি কি শ্বেতবর্ণ কোন বৃষ, না কোনও দেবতা? আপনি তিনটি চরণ হারিয়েছেন এবং মাত্র এক পায়ে নির্ভর করে বিচরণ করছেন। আপনি কি কোনও দেবতা বৃষরূপ ধারণ করে আমাদের ছলনা করছেন? কৌরবশ্রেষ্ঠ বীরদের ভুজবলে সুরক্ষিত কোনও রাজ্যে এই প্রথম আপনাকে অশ্রুজলে অনুতপ্ত হতে দেখলাম। এখনও পর্যন্ত এই পৃথিবীতে রাজন্যবর্গের অবহেলার ফলে কারও অশ্রুপাত হতে দেখা যায়নি। হে সুরভীনন্দন, আপনার আর শোক করার প্রয়োজন নেই। নিম্নশ্রেণীর শূদ্রটিকে আর ভয় পাওয়ারও কারণ নেই। আর, হে গোমাতা! আপনিও আর রোদন করবেন না। দুষ্টদের শাসনকর্তা আমি জীবিত থাকতে আপনার মঙ্গলই হবে। হে সাধ্বি, যে রাজার রাজ্যে প্রজারা অসৎ ব্যক্তিদের দ্বারা সন্ত্রস্ত হয়, সেই মত্ত রাজার খ্যাতি, আয়ু, সৌভাগ্য ও পরলোকে উৎকৃষ্ট পুনর্জন্ম সবই নাশ প্রাপ্ত হয়। উৎপীড়িতদের দুঃখ-দুর্দশা দূর করা অবশ্যই রাজার পরম ধর্ম, তাই আমি অতীব ক্রুদ্ধ এই মানুষটির প্রাণ অবশ্যই সংহার করব, কারণ সে অন্যান্য প্রাণীদের প্রতি হিংস্র হয়ে উঠেছে।"

তিনি (মহারাজ পরীক্ষিৎ) সেই বৃষটিকে পুনরায় জিজ্ঞাসা করলেন—"হে সুরভীনন্দন, কে আপনার তিনটি পা ছেদন করেছে? পাণ্ডবেরা ভগবান শ্রীকৃষ্ণের অনুগামী রাজাদের রাজ্যে আপনার মতো দুঃখ ত আর কারও হয়নি?"

"হে বৃষ, আপনি নিরপরাধ এবং সম্পূর্ণ সাধু প্রকৃতির; তাই আপনার সর্বাঙ্গীণ মঙ্গল হোক। দয়া করে আপনি আমাকে বলুন কোন্ দুষ্টজনে আপনার অঙ্গ ছেদন করেছে, যার ফলে পৃথাপুত্রদের যশ ও কীর্তি কলুষিত হচ্ছে। যারা নিরপরাধ জীবের কষ্টের কারণ, এই জগতের সর্বত্রই আমি তাদের কাছে ভয়ের কারণ। দুর্বৃত্তদের দমনের মাধ্যমে স্বাভাবিকভাবে যে কেউই সাধুদের কল্যাণ সাধন করেন। যে দুর্বৃত্ত নিরপরাধ জীবের প্রতি হিংসা করে অপরাধী হয়েছে, সে যদি স্বর্গের ধর্ম-অলংকৃত সাক্ষাৎ দেবতাও হয়, তবু আমি তার বাহু ছেদ করে দেব। যারা শাস্ত্রের অনুশাসন অনুসারে নিজ নিজ ধর্ম পালন করেন, তাঁদের পালন করা এবং যখন জরুরী অবস্থা থাকে না, তখনও যারা শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করে আপৎকালীন আচরণেও বিপথগামী হয়, তাদের যথাযথ তিরস্কার করাই শাসনকারী রাজার পরম ধর্ম।"

ধর্মরাজ বললেন—"হে পাণ্ডবদের ভক্তিভাবময় গুণবৈশিষ্ট্যাদিতে বিমুগ্ধ হয়ে ভগবান শ্রীকৃষ্ণ পর্যন্ত দৌত্যাদি কর্তব্যকর্ম পালন করেছিলেন, আপনি সেই পাণ্ডবদেরই বংশধরের মতো উপযুক্ত কথাই বলেছেন। হে নরশ্রেষ্ঠ, কোন্ বিশেষ দুরাচারী যে আমাদের দুঃখ-দুর্দশা ঘটিয়েছে, তা নির্ণয় করা খুবই কঠিন কারণ বহু মতাবলম্বী দার্শনিকদের বিভিন্ন সব অভিমতের দ্বারা আমরা বিমূঢ় হয়ে গেছি। কিছু দার্শনিক যাঁরা সব রকমের দ্বৈতভাব অস্বীকার করেন, তাঁরা প্রচার করেন যে, জীব নিজেই নিজের সুখ-দুঃখের জন্য দায়ী। অন্যেরা বলে যে, অতিমানবীয় শক্তিই সুখ-দুঃখের জন্য দায়ী। অন্য আরেকদল বলে যে, কর্মই সুখ-দুঃখের কর্তা, তেমনি আবার জড়বাদীরা বলে যে, স্বভাব বা প্রকৃতি আমাদের সুখ-দুঃখের পরম কারণ। কিছু মনীষী আছেন, যাঁরা বিশ্বাস করেন যে, যুক্তি বিচারের সাহায্যে দুঃখ-শোকের কারণ নির্ণয় করতে কেউ পারে না, বা কল্পনার সাহায্যেও তা জানতে পারে না, অথবা ভাষায় প্রকাশ করতেও পারে না। হে রাজর্ষি, আপনার নিজের মনীষার

সাহায্যে এই সকল বিষয়ে চিন্তা করে আপনি নিজেই বিচার করুন।"

সূত গোস্বামী বললেন—"হে দ্বিজশ্রেষ্ঠ, এইভাবে মহারাজ পরীক্ষিৎ ধর্মরাজের কথা শ্রবণ করে সম্পূর্ণ সন্তুষ্ট হলেন এবং নির্ভুল ও বিগতখেদ হয়ে তিনি তাঁর উত্তর দিলেন।"

মহারাজ পরীক্ষিৎ বললেন—"হে বৃষরূপধারী ধর্মরাজ! ধর্ম সম্বন্ধে বলা হয় যে, অধার্মিক বা পাপাচারীর যে স্থান লাভ হয়, অধর্ম নির্দেশকেরও সেই স্থান লাভ হয়ে থাকে। সেই জন্য আপনার অনিষ্টকারীকে জেনেও আপনি তার পরিচয় দিলেন না, সুতরাং নিশ্চয়ই আপনি সাক্ষাৎ ধর্ম—বৃষরূপ গ্রহণ করেছেন মাত্র। এইভাবে দৈবী মায়ার গতি নিশ্চয় জীবেদের মন এবং বাক্যের অগোচর, এতে কোনও সন্দেহ নেই। সত্যযুগে তপস্যা, শৌচ, দয়া ও সত্য রূপ তোমার চারটি পা প্রতিষ্ঠিত ছিল। কিন্তু এখন আমি দেখছি যে, অহংকার, স্ত্রীসঙ্গ এবং নেশাজনিত মত্ততা রূপে বর্ধমান অধর্মের প্রভাবে তোমার তিনটি পা ভগ্ন হয়েছে। এখন আপনি সত্যরূপ একটি মাত্র পায়ের উপর ভর করে কোন মতে দাঁড়িয়ে আছেন। কিন্তু এই কলহপ্রিয় কলি কপট প্রবঞ্চনার দ্বারা সংবর্ধিত হয়ে আপনার ঐ পাদটিও গ্রহণ করার চেষ্টা করছে। পরমেশ্বর ভগবান এবং অন্যেরা অবশ্যই পৃথিবীর ভার হরণ করেছিলেন। তিনি যখন এখানে অবতরণ করেন, তখন তাঁর মঙ্গলময় পদচিহ্নের প্রভাবে সর্বতোভাবে পৃথিবীর মঙ্গল সাধিত হয়েছিল। দুর্ভাগ্যবশত পরমেশ্বর ভগবান কর্তৃক পরিত্যক্ত হয়ে সাধ্বী পৃথিবী, 'আমাকে ব্রাহ্মণ বিদ্বেষী শূদ্রের রাজা হয়ে ভোগ করবে'—এই বলে শোক করতে করতে অশ্রু ত্যাগ করছিলেন। এইভাবে মহারথী (সহস্র শত্রুর সাথে একেবারে সংগ্রাম করতে সক্ষম) পরীক্ষিৎ, ধর্ম এবং পৃথিবীকে সান্ত্বনা দান করে, অধর্মের কারণ স্বরূপ কলিকে সংহার করার জন্য তীক্ষ্ণ খড়্গ গ্রহণ করলেন। কলি যখন দেখলেন যে, রাজা তাকে বধ করতে উদ্যত, তখন ভয়ে বিহ্বল হয়ে সে তার রাজবেশ পরিত্যাগ করে তাঁর পদতলে অবনতমস্তকে নিপতিত হয়ে আত্মসমর্পণ করল। দীনবৎসল, শরণাগত পালক, যশস্বী মহারথী মহারাজ পরীক্ষিৎ তাকে চরণতলে নিপতিত দেখে কৃপাবশত তাকে বধ করলেন না এবং যেন ঈষৎ হাস্য করতে করতে বলতে লাগলেন, 'আমরা অর্জুনের যশের উত্তরাধিকারী, তাই তুমি যখন কৃতাঞ্জলিপুটে আমার শরণাগত হয়েছ, তখন আমি তোমাকে বধ করব না, কিন্তু তুমি আমার রাজ্যের কোন স্থানে থাকতে পারবে না, কেননা তুমি অধর্মের প্রধান সহচর। কলি বা অধর্মকে যদি রাজা বা রাষ্ট্রনেতারূপে আচরণ করতে দেওয়া হয়, তা হলে অবশ্যই লোভ, মিথ্যা, চৌর্য, অসভ্যতা, বিশ্বাসঘাতকতা, দুর্ভাগ্য, কপটতা, কলহ ও দম্ভ প্রভৃতি অধর্মসমূহ প্রবলভাবে বৃদ্ধি পাবে। অতএব, হে অধর্মবন্ধু! পরমেশ্বর ভগবানের সন্তুষ্টি বিধানের জন্য যেখানে সত্য ও ধর্মের ভিত্তিতে যজ্ঞ বিস্তারনিপুণ ব্যক্তিরা যজ্ঞ অনুষ্ঠান করেন, সেই ব্রহ্মাবর্ত প্রদেশে তোমার থাকা উচিত নয়। যজ্ঞে যদিও কখনও কখনও কোন দেবতা পূজিত হন, তথাপি সেই পূজার মাধ্যমে পরমেশ্বর ভগবানেরই পূজা হয়ে থাকে, কারণ তিনি স্থাবর ও জঙ্গম সকলেরই আত্মা এবং তিনি বায়ুর মতো সকলেরই অন্তরে ও বাইরে অবস্থিত। সেই ভগবান শ্রীহরি যজ্ঞ দ্বারা সন্তুষ্ট হয়ে যাজ্ঞিকদের সর্বাঙ্গীণ মঙ্গল সাধন করেন।' "

শ্রীসূত গোস্বামী বললেন—"এইভাবে মহারাজ পরীক্ষিৎ কর্তৃক আদিষ্ট হয়ে কলি ভয়ে কাঁপতে লাগল। তরবারি হাতে তাকে বধ করতে উদ্যত পরীক্ষিৎ মহারাজকে তখন তার কাছে যমরাজের মতো মনে হয়েছিল। তখন সে মহারাজ পরীক্ষিৎকে বলতে লাগল, 'হে পৃথিবীর একচ্ছত্র সম্রাট, আপনার আজ্ঞানুসারে আমি যেখানে বাস করব বলে মনস্থ করছি, সেখানেই আমি ধনুর্বাণসহ আপনাকে দেখতে পাচ্ছি। অতএব, হে ধার্মিক-শ্রেষ্ঠ, আপনি এমন কোন স্থান নির্দেশ করুন, যেখানে আমি স্থিরচিত্তে আপনার আজ্ঞা পালন করতে পারি।' "

সূত গোস্বামী বললেন—"কলির এই আবেদন শ্রবণ করে মহারাজ পরীক্ষিৎ তাকে যেখানে দ্যূত ক্রীড়া, আসব পান, অবৈধ স্ত্রীসঙ্গ এবং পশু হত্যা হয়, সেই সেই স্থানে থাকবার অনুমতি দিলেন। কলি (উক্ত চতুর্বিধ স্থান পাওয়া সত্ত্বেও) পুনরায় স্থান প্রার্থনা করলে মহারাজ পরীক্ষিৎ তাকে সুবর্ণে বসবাসের অনুমতি প্রদান করলেন।



কেননা যেখানেই সুবর্ণ সেখানেই মিথ্যা, মত্ততা, কাম এবং হিংসা বর্তমান। অধর্মাশ্রয় কলি, উত্তরানন্দন পরীক্ষিতের আজ্ঞা শিরোধার্য করে তাঁর দেওয়া সেই পাঁচটি স্থানে বাস করতে লাগল। অতএব যে মানুষ মঙ্গলময় প্রগতি আকাঙ্ক্ষা করেন, বিশেষ করে রাজা, লোকনেতা, ধর্মনেতা, ব্রাহ্মণ এবং সন্ন্যাসী—তাঁদের পক্ষে, ঐ সমস্ত অধর্ম আচরণে লিপ্ত হওয়া কখনো উচিত নয়। তারপর মহারাজ পরীক্ষিৎ বৃষরূপ ধর্মের তপঃ, শৌচ এবং দয়ারূপ তিনটি ভগ্ন চরণ পুনঃ প্রতিষ্ঠিত করেছিলেন এবং তাঁর আশাপূর্ণ কার্যকলাপের মাধ্যমে পৃথিবীর প্রকৃত উন্নতি সাধন করেছিলেন। মহা সৌভাগ্যশালী সম্রাট মহারাজ পরীক্ষিৎ বনগমনে অভিলাষী পিতামহ মহারাজ যুধিষ্ঠির কর্তৃক অর্পিত রাজোপযুক্ত সিংহাসনে সেই সময় উপবিষ্ট হলেন। এখন সেই রাজর্ষি, মহাত্মা, চক্রবর্তী, মহাযশা, পরীক্ষিৎ কৌরব রাজলক্ষ্মীর দ্বারা মহিমান্বিত হয়ে হস্তিনাপুরে অবস্থান করছেন। অভিমন্যু-পুত্র মহারাজ পরীক্ষিৎ এতই মহৎ গুণসম্পন্ন যে, তাঁর দ্বারা এই পৃথিবী শাসিত হয়েছে বলেই আপনাদের পক্ষে এই প্রকার যজ্ঞ করা সম্ভব হয়েছে।"

* * *

অষ্টাদশ অধ্যায়

## মহারাজ পরীক্ষিৎ ব্রাহ্মণ-বালকের দ্বারা অভিশপ্ত

শ্রীসূত গোস্বামী বললেন—"মহারাজ পরীক্ষিৎ মাতৃগর্ভে অবস্থানকালে, দ্রোণাচার্যের পুত্র অশ্বত্থামার ব্রহ্মাস্ত্র দ্বারা দগ্ধ হওয়া সত্ত্বেও অদ্ভুতকর্মা ভগবান শ্রীকৃষ্ণের কৃপায় মৃত্যুমুখে নিপতিত হননি। অধিকন্তু, মহারাজ পরীক্ষিৎ সর্বদা আত্মসাতে পরমেশ্বর ভগবানের শরণাগত ছিলেন এবং তাই তিনি ব্রাহ্মণের অভিশাপে তক্ষক দংশনে প্রাণ সঙ্কট হলেও সেই ভয়ে বিচলিত হননি। তারপর, সমস্ত সঙ্গ পরিত্যাগ করে মহারাজ পরীক্ষিৎ ব্যাসদেবের পুত্র শুকদেব গোস্বামীর শরণাগত হয়ে তাঁর শিষ্যত্ব গ্রহণ করেছিলেন এবং ভগবানের তত্ত্ব সম্যক্‌ভাবে অবগত হয়ে গঙ্গার তীরে তাঁর দেহ ত্যাগ করেছিলেন। তাঁর এরকম হওয়া বিচিত্র নয়, কেননা যাঁরা উত্তমশ্লোক ভগবানের কথাতেই অবিরত রত থাকেন, যাঁরা নিরন্তর ভগবানের কথারূপ সেই অমৃত পান করেন এবং তাঁর চরণ-কমল স্মরণ করেন, জীবনের অন্তিম সময়েও তাঁদের বুদ্ধি-বিভ্রম হয় না। অভিমন্যুনন্দন মহারাজ পরীক্ষিৎ যতদিন এই পৃথিবীর একচ্ছত্র সম্রাট ছিলেন, ততদিন কলি এই পৃথিবীর সর্বত্র প্রবিষ্ট হলেও তার প্রভাব বিস্তার করতে সমর্থ হয়নি। ভগবান শ্রীকৃষ্ণ যেদিন যে মুহূর্তে এই ধরাধাম পরিত্যাগ করেছিলেন, অধর্মের আশ্রয় কলি সেই দিন সেই মুহূর্তেই এখানে প্রবেশ করেছিল। মহারাজ পরীক্ষিৎ ছিলেন মধুকরের মতো সারগ্রাহী। তিনি খুব ভালভাবেই জানতেন যে, এই কলিযুগে শুভ কর্ম সম্পাদন করার ইচ্ছামাত্রই তার ফল পাওয়া যায়, কিন্তু অশুভ কর্মসমূহের ক্ষেত্রে সেরূপ হয় না, সেগুলি অনুষ্ঠিত হলেই ফল দান করে। তাই তিনি কলিযুগের প্রতি বিদ্বেষী ছিলেন না। মহারাজ পরীক্ষিৎ বিবেচনা করেছিলেন যে, নির্বোধ মানুষেরাই কেবল কলিকে অত্যন্ত শক্তিশালী বলে মনে করবে, কিন্তু যারা আত্মসংযত তাদের কলি থেকে কোন ভয় থাকবে না। মহারাজ পরীক্ষিৎ ছিলেন সিংহের মতো পরাক্রমশালী এবং তিনি মূর্খ এবং অসতর্ক ব্যক্তিদের রক্ষা করেছিলেন। হে ঋষিবৃন্দ, আপনারা আমাকে যে প্রশ্ন করেছিলেন, সেই অনুসারে আমি আপনাদের মহারাজ পরীক্ষিতের পবিত্র ইতিহাসের প্রসঙ্গে ভগবান শ্রীকৃষ্ণের কথা বর্ণনা করেছি। যাঁরা তাঁদের জীবনের পূর্ণ সিদ্ধি

সাহায্যে এই সকল বিষয়ে চিন্তা করে আপনি নিজেই বিচার করুন।"

সূত গোস্বামী বললেন—"হে বিপ্রশ্রেষ্ঠ, এইভাবে মহাত্মা পরীক্ষিৎ ধর্মরাজের কথা শ্রবণ করে সম্পূর্ণ সন্তুষ্ট হলেন এবং নির্ভুল ও বিস্ময়বোধ হয়ে তিনি তার উত্তর দিলেন।"

মহারাজ পরীক্ষিৎ বললেন—"হে বৃষরূপধারী ধর্মরাজ! ধর্ম শাস্ত্রে বলা হয় যে, অধার্মিক বা পাপাচারীর যে স্থান লাভ হয়, অধর্ম নির্দেশকেরও সেই স্থান লাভ হয়ে থাকে। সেই জন্য আপনার অনিষ্টকারীকে জেনেও আপনি তার পরিচয় দিচ্ছেন না, সুতরাং নিশ্চয়ই আপনি সাক্ষাৎ ধর্ম—বৃষরূপ ধারণ করেছেন মাত্র। এইভাবে দৈবী মায়ার গতি নিশ্চয় জীবদের মন এবং বাক্যের অগোচর, এতে কোনও সন্দেহ নেই। সত্যযুগে তপস্যা, শৌচ, দয়া ও সত্য রূপ তোমার চারটি পা প্রতিষ্ঠিত ছিল। কিন্তু এখন আমি দেখছি যে, অহঙ্কার, স্ত্রীসঙ্গ এবং নেশাসক্তি রূপ তিনটি অধর্মের প্রভাবে তোমার তিনটি পা ভগ্ন হয়েছে। এখন আপনি সত্যরূপ একটি মাত্র পায়ের উপর ভর করে কোন মতে দাঁড়িয়ে আছেন। কিন্তু এই অধর্মরূপী কলি কপট প্রবঞ্চনার দ্বারা সংবর্ধিত হয়ে আপনার ঐ পাটিও ভগ্ন করার চেষ্টা করছে। পরমেশ্বর ভগবান এবং অন্যত্র অবশ্যই পৃথিবীর ভার হরণ করেছিলেন। তিনি যখন এখানে অবতরণ করেন, তখন তাঁর মঙ্গলময় পদচিহ্নের প্রভাবে সর্বতোভাবে পৃথিবীর মঙ্গল সাধিত হয়েছিল। দুর্ভাগ্যবশত পরমেশ্বর ভগবান কর্তৃক পরিত্যক্ত হয়ে সাধ্বী ধরিত্রী, 'আমাকে ব্রাহ্মণ বিদ্বেষী শূদ্রেরা রাজা হয়ে ভোগ করবে'—এই বলে শোক করতে করতে অশ্রু ত্যাগ করছিলেন। এইভাবে মহারথী (সহস্র শত্রুর সঙ্গে একাকীভাবে সংগ্রাম করতে সক্ষম) পরীক্ষিৎ, ধর্ম এবং পৃথিবীকে সান্ত্বনা দান করে, অধর্মের কারণ স্বরূপ কলিকে সংহার করার জন্য তাঁর খড়্গ গ্রহণ করলেন। কলি যখন দেখলেন যে, রাজা তাকে বধ করতে উদ্যত, তখন ভয়ে বিহ্বল হয়ে সে তার রাজবেশ পরিত্যাগ করে তাঁর পদতলে অবনতমস্তকে নিপতিত হয়ে আত্মসমর্পণ করল। দীনবৎসল, শরণাগত পালক, কীর্তি যশস্বী মহারাজ পরীক্ষিৎ তাকে চরণতলে নিপতিত দেখে কৃপাবশত তাকে বধ করলেন না এবং যেন ঈষৎ হাস্য করতে করতে বলতে লাগলেন, 'আমরা অর্জুনের যশের উত্তরাধিকারী; তাই তুমি যখন কৃতাঞ্জলিপুটে আমার শরণাগত হয়েছ, তখন আমি তোমাকে বধ করব না, কিন্তু তুমি আমার রাজ্যের কোন স্থানে থাকতে পারবে না, কেননা তুমি অধর্মের প্রধান সহচর। কলি বা অধর্মকে যদি রাজা বা রাষ্ট্রনেতারূপে আচরণ করতে দেওয়া হয়, তা হলে অবশ্যই লোভ, মিথ্যা, চৌর্য, অসভ্যতা, বিশ্বাসঘাতকতা, দুর্ভাগ্য, কপটতা, কলহ ও দম্ভ প্রভৃতি অধর্মসমূহ প্রবলভাবে বৃদ্ধি পাবে। অতএব, হে অধর্মবন্ধু! পরমেশ্বর ভগবানের সন্তুষ্টি বিধানের জন্য যেখানে সত্য ও ধর্মের ভিত্তিতে যজ্ঞ বিস্তারনিপুণ যাজ্ঞিকেরা যজ্ঞ অনুষ্ঠান করেন, সেই ব্রহ্মাবর্ত প্রদেশে তোমার থাকা উচিত নয়। যজ্ঞে যদিও কখনও কখনও কোন দেবতা পূজিত হন, তথাপি সেই পূজার মাধ্যমে পরমেশ্বর ভগবানেরই পূজা হয়ে থাকে, কারণ তিনি স্থাবর ও জঙ্গম সকলেরই আত্মা এবং তিনি বায়ুর মতো সকলেরই অন্তরে ও বাইরে অবস্থিত। সেই ভগবান শ্রীহরি যজ্ঞের দ্বারা সন্তুষ্ট হয়ে যাজ্ঞিকদের সর্বাঙ্গীণ মঙ্গল সাধন করেন।' "

শ্রীসূত গোস্বামী বললেন—"এইভাবে মহারাজ পরীক্ষিৎ কর্তৃক আদিষ্ট হয়ে কলি ভয়ে কাঁপতে লাগল। তরবারি হাতে তাকে বধ করতে উদ্যত পরীক্ষিৎ মহারাজকে তখন তার কাছে যমরাজের মতো মনে হয়েছিল। তখন সে মহারাজ পরীক্ষিৎকে বলতে লাগল, 'হে পৃথিবীর একমাত্র সম্রাট, আপনার আজ্ঞানুসারে আমি যেখানে বাস করব বলে মনস্থ করছি, সেখানে আমি ধনুর্বাণসহ আপনাকে দেখতে পাচ্ছি। অতএব, হে ধার্মিক-শ্রেষ্ঠ, আপনি এমন কোন স্থান নির্দেশ করুন, যেখানে আমি স্থিরচিত্তে আপনার আজ্ঞা পালন করতে পারি।' "

সূত গোস্বামী বললেন—"কলির এই আবেদন শ্রবণ করে মহারাজ পরীক্ষিৎ তাকে যেখানে দ্যূত ক্রীড়া, আসব পান, অবৈধ স্ত্রীসঙ্গ এবং পশু হত্যা হয় সেই সেই স্থানে থাকবার অনুমতি দিলেন। কলি (উক্ত চতুর্বিধ স্থান পাওয়া সত্ত্বেও) পুনরায় স্থান প্রার্থনা করলে মহারাজ পরীক্ষিৎ তাকে সুবর্ণে বসবাসের অনুমতি প্রদান করলেন।



কেননা যেখানেই সুবর্ণ সেখানেই মিথ্যা, মত্ততা, কাম এবং হিংসা বর্তমান। অধর্মরূপ কলি, উত্তরানন্দন পরীক্ষিতের আজ্ঞা শিরোধার্য করে তাঁর দেওয়া সেই পাঁচটি স্থানে বাস করতে লাগল। অতএব যে মানুষ মঙ্গলময় প্রগতি আকাঙ্ক্ষা করেন, বিশেষ করে রাজা, লোকনেতা, ধর্মনেতা, ব্রাহ্মণ এবং সন্ন্যাসী—তাঁদের পক্ষে, ঐ সমস্ত অধর্ম আচরণে লিপ্ত হওয়া কখনো উচিত নয়। তারপর মহারাজ পরীক্ষিৎ বৃষরূপ ধর্মের তপস্, শৌচ এবং দয়ারূপ তিনটি ভগ্ন চরণ পুনঃ প্রতিষ্ঠিত করেছিলেন এবং তাঁর আশাব্যঞ্জক কার্যকলাপের মাধ্যমে পৃথিবীর প্রকৃত উন্নতি সাধন করেছিলেন। মহা সৌভাগ্যশালী সম্রাট মহারাজ পরীক্ষিৎ বনগমনে অভিলাষী পিতামহ মহারাজ যুধিষ্ঠির কর্তৃক অর্পিত রাজ্যোপযুক্ত সিংহাসনে সেই সময় উপবিষ্ট হলেন। এখন সেই রাজর্ষি, মহাভাগ, চক্রবর্তী, মহাযশা, পরীক্ষিৎ কৌরব রাজলক্ষ্মীর দ্বারা মহিমান্বিত হয়ে হস্তিনাপুরে অবস্থান করছেন। অভিমন্যু-পুত্র মহারাজ পরীক্ষিৎ এতই জ্ঞান সম্পন্ন যে, তাঁর দ্বারা এই পৃথিবী শাসিত হয়েছে বলেই আপনাদের পক্ষে এই প্রকার যজ্ঞ করা সম্ভব হয়েছে।"

✱ ✱ ✱

অষ্টাদশ অধ্যায়

# মহারাজ পরীক্ষিৎ ব্রাহ্মণ-বালকের দ্বারা অভিশপ্ত

শ্রীসূত গোস্বামী বললেন—"মহারাজ পরীক্ষিৎ মাতৃগর্ভে অবস্থানকালে, দ্রোণাচার্যের পুত্র অশ্বত্থামার ব্রহ্মাস্ত্র দ্বারা দগ্ধ হওয়া সত্ত্বেও অদ্ভুতকর্মা ভগবান শ্রীকৃষ্ণের কৃপায় মৃত্যুমুখে নিপতিত হননি। অধিকন্তু, মহারাজ পরীক্ষিৎ সর্বদা আত্মসাথে পরমেশ্বর ভগবানের শরণাগত ছিলেন এবং তাই তিনি ব্রাহ্মণের অভিশাপে তক্ষক দংশনে প্রাণ সঙ্কট হলেও সেই ভয়ে বিচলিত হননি। তারপর, সমস্ত সঙ্গ পরিত্যাগ করে মহারাজ পরীক্ষিৎ ব্যাসদেবের পুত্র শুকদেব গোস্বামীর শরণাগত হয়ে তাঁর শিষ্যত্ব বরণ করেছিলেন এবং ভগবানের তত্ত্ব সম্যকভাবে অবগত হয়ে গঙ্গার তীরে তাঁর দেহ ত্যাগ করেছিলেন। তাঁর এরকম হওয়া বিচিত্র নয়, কেননা যাঁরা উত্তমশ্লোক ভগবানের বার্তাতেই অবিরত রত থাকেন, যাঁরা নিরন্তর ভগবানের কথারূপ সেই অমৃত পান করেন এবং তাঁর চরণ-কমল স্মরণ করেন, জীবনের অন্তিম সময়েও তাঁদের বুদ্ধি-বিভ্রম হয় না। অভিমন্যুনন্দন মহারাজ পরীক্ষিৎ যতদিন এই পৃথিবীর একচ্ছত্র সম্রাট ছিলেন, ততদিন কলি এই পৃথিবীর সর্বত্র প্রবিষ্ট হলেও তার প্রভাব বিস্তার করতে সমর্থ হয়নি। ভগবান শ্রীকৃষ্ণ যেদিন যে মুহূর্তে এই ধরাধাম পরিত্যাগ করেছিলেন, অধর্মের আশ্রয় কলি সেই দিন সেই মুহূর্তেই এখানে প্রবেশ করেছিল। মহারাজ পরীক্ষিৎ ছিলেন মধুকরের মতো সারগ্রাহী। তিনি খুব ভালভাবেই জানতেন যে, এই কলিযুগে শুভ কর্ম সম্পাদন করার ইচ্ছামাত্রই তার ফল পাওয়া যায়, কিন্তু অশুভ কর্মসমূহের ক্ষেত্রে সেরূপ হয় না, সেগুলি অনুষ্ঠিত হলেই ফল দান করে। তাই তিনি কলিযুগের প্রতি বিদ্বেষী ছিলেন না। মহারাজ পরীক্ষিৎ বিবেচনা করেছিলেন যে, নির্বোধ মানুষেরাই কেবল কলিকে অত্যন্ত শক্তিশালী বলে মনে করবে, কিন্তু যারা আত্মসংযত তাদের কলি থেকে কোন ভয় থাকবে না। মহারাজ পরীক্ষিৎ ছিলেন সিংহের মতো পরাক্রমশালী এবং তিনি মূর্খ এবং অসতর্ক ব্যক্তিদের রক্ষণ করেছিলেন। হে ঋষিবৃন্দ, আপনারা আমাকে যে প্রশ্ন করেছিলেন, সেই অনুসারে আমি আপনাদের মহারাজ পরীক্ষিতের পবিত্র ইতিহাসের প্রসঙ্গে ভগবান শ্রীকৃষ্ণের কথা বর্ণনা করেছি। যাঁরা তাঁদের জীবনের পূর্ণ সিদ্ধি

অভিলাষী, তাঁদের অবশ্যই একাগ্রচিত্তে চিরে অদ্ভুতকর্মা পরমেশ্বর ভগবানের অপ্রাকৃত গুণ এবং কার্যকলাপ সম্বন্ধীয় কথা শ্রবণ করা কর্তব্য।"

ঋষিরা বললেন—"হে সৌম্য সূত গোস্বামী! আপনি দীর্ঘায়ু হন এবং অনন্ত যশ লাভ করুন, কেননা আপনি অত্যন্ত সুন্দরভাবে পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের কার্যকলাপ আমাদের কাছে বর্ণনা করেছেন। আমাদের মতো মরণশীল জীবদের কাছে তা ঠিক অমৃতের মতো। আমরা যে যজ্ঞ অনুষ্ঠান করছি, সেই অনুষ্ঠানে ভুলত্রুটিজনিত নানাবিধ বিঘ্নের সম্ভাবনা, তাই আমরা জানি না নিশ্চিতভাবে তার ফল লাভ করা যাবে কি না। ধূমের দ্বারা বিবর্ণ আমাদের দেহকে আপনি শ্রীগোবিন্দের চরণারবিন্দের অমৃত পান করিয়েছেন। ভগবদ্ভক্তের সঙ্গে নিমেষমাত্র সঙ্গ করার ফলে জীবের যে অসীম মঙ্গল সাধিত হয়, তার সঙ্গে স্বর্গ বা মোক্ষেরও তুলনা করা যায় না, তখন মরণশীল মানুষের জাগতিক সম্পত্তির কথা আর কি বলার আছে! পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ (গোবিন্দ) পরম শ্রেষ্ঠ মহাত্মাদের একমাত্র আশ্রয়। শিব, ব্রহ্মা প্রমুখ যোগেশ্বরেরাও তাঁর অপ্রাকৃত গুণসমূহের ইয়ত্তা করতে পারেন না। কোনও রসজ্ঞ ব্যক্তি কি তাঁর মহিমা শ্রবণ করে কখনো পূর্ণরূপে তৃপ্ত হতে পারেন? হে সূত গোস্বামী, আপনি বিদ্বান এবং ভগবানের শুদ্ধ ভক্ত, কারণ ভগবানের সেবাই আপনার একমাত্র উদ্দেশ্য। তাই আপনি দয়া করে আমাদের ভগবানের লীলাসমূহ বর্ণনা করুন, যা সমস্ত জাগতিক বিচার বাহ্যিক অতীত, কেননা, সেই বাণী গ্রহণ করতে আমরা ঐকান্তিকভাবে আগ্রহী। হে সূত গোস্বামী, সেই মহাভাগবত মহারাজ পরীক্ষিৎ ব্যাসনন্দন শুকদেবের কাছে যে জ্ঞান তত্ত্বজ্ঞান লাভ করে গরুড়ধ্বজ শ্রীকৃষ্ণের পাদপদ্ম প্রাপ্তিরূপ মোক্ষফল লাভ করেছিলেন, সে কথা আপনি দয়া করে আমাদের কাছে বর্ণনা করুন। দয়া করে আপনি আমাদের কাছে সেই অনন্ত সত্তার মহিমা বর্ণনা করুন, কেননা তা পবিত্রকারী এবং সর্বশ্রেষ্ঠ। তা মহারাজ পরীক্ষিৎকে শোনানো হয়েছিল এবং তা ভক্তিযোগে পূর্ণ হওয়ার ফলে ভগবানের শুদ্ধ ভক্তদের অত্যন্ত প্রিয়।"

শ্রীসূত গোস্বামী বললেন—"আহা! যদিও আমরা সঙ্কর বর্ণোদ্ভূত তথাপি জ্ঞানবৃদ্ধ মহাপুরুষদের সেবা করার ফলেই কেবল সফলজন্মা হয়েছি। এই প্রকার মহাত্মাদের সঙ্গে কেবল কথোপকথন করার ফলেই নিম্নকুলে জন্মজনিত অযোগ্যতা অচিরেই বিদূরিত হয়ে যায়। আর যাঁরা মহান ভক্তের নির্দেশ অনুসারে অসীম শক্তিসম্পন্ন অনন্তের দিব্য নাম কীর্তন করেন, তাঁদের কি কথা? পরমেশ্বর ভগবানের শক্তি অনন্ত এবং গুণাবলী দিব্য, তাঁর নাম অনন্ত। এখানে প্রতিপন্ন হল যে, পরমেশ্বর ভগবান অনন্ত এবং কেউই তাঁর সমতুল্য নন। তাই কেউই যথাযথভাবে তাঁর সম্বন্ধে বলতে পারেন না। মহান দেবতারা অনেক প্রার্থনা করেও যে লক্ষ্মীদেবীর কৃপা লাভ করতে পারেন না, সেই লক্ষ্মীদেবী ভগবানের শ্রীপাদপদ্মের সেবা করেন, যদিও ভগবান এই প্রকার সেবার আকাঙ্ক্ষী নন। ব্রহ্মা যাঁর পাদনখ নিঃসৃত সলিল সংগ্রহ করে অর্ঘ্যস্বরূপ তা মহাদেবকে নিবেদন করেন (গঙ্গা রূপে), এবং যা মহাদেবসহ সমস্ত জগৎকে পবিত্র করছে, এই জগতে সেই মুকুন্দ ভিন্ন অন্য কে ভগবৎ শব্দবাচ্য হতে পারেন? পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণে অনুরক্ত আত্ম-সংযত ব্যক্তিরা সহসা স্থূল দেহ এবং সূক্ষ্ম মন সহ জড় জাগতিক আসক্তি পরিত্যাগ করে সন্ন্যাস আশ্রমের চরম সিদ্ধি পারমহংস্যত্ব প্রাপ্তির জন্য গৃহত্যাগ করে চলে যান, যার ফলে অহিংসা তথা বৈরাগ্য স্বাভাবিকভাবে সম্পাদিত হয়।"

"হে সূর্যসদৃশ দীপ্তিমান ঋষিগণ! শ্রীবিষ্ণুর অপ্রাকৃত লীলা আমি আমার জ্ঞান অনুসারে যথাসাধ্য বর্ণনা করার চেষ্টা করব। পাখিরা যেমন তাদের শক্তি অনুসারে আকাশে বিচরণ করে, তেমনই পণ্ডিতেরাও তাঁদের উপলব্ধি অনুসারে ভগবানের লীলা কীর্তন করেন।"

"এক সময় মহারাজ পরীক্ষিৎ শরাসনে শর যোজন করে মৃগয়ার্থে বনে মৃগের অনুসরণ করতে করতে অত্যন্ত ক্লান্ত এবং ক্ষুধা ও পিপাসায় কাতর হয়ে পড়লেন। জলাশয়ের অন্বেষণ করতে করতে তিনি শমীক ঋষির প্রসিদ্ধ আশ্রমে প্রবিষ্ট হলেন এবং দেখলেন যে, এক মুনি নয়ন নিমীলিত করে প্রশান্তভাবে উপবেশন করে আছেন। সেই মুনির ইন্দ্রিয়, প্রাণ, মন এবং বুদ্ধি সমস্তই জড় বিষয় থেকে প্রত্যাহৃত হয়েছিল, এবং তিনি জাগ্রত, স্বপ্ন ও সুষুপ্তি এই ত্রিবিধ অবস্থার অতীত তুরীয় পদ প্রাপ্ত হয়েছিলেন বলে তিনি ব্রহ্মভূত ও নির্বিকার ছিলেন। সমাধিস্থ সেই মুনির দেহ ইতস্তত বিক্ষিপ্ত জটা এবং



মৃগচর্মের দ্বারা আচ্ছাদিত ছিল। তৃষ্ণায় রাজার তালু পর্যন্ত নিরস হয়ে পড়েছিল, তাই তিনি সেই সমাধিস্থ মুনির কাছে জল প্রার্থনা করেছিলেন। রাজা যখন দেখলেন যে, মুনি তাঁকে তৃণাসন, স্থান, অর্ঘ্য কিছুই প্রদান করলেন না, এমন কি প্রিয় বচনে সম্ভাষণও করলেন না, তখন তিনি নিজেকে অবমানিত মনে করে অত্যন্ত ক্রোধান্বিত হলেন। হে ব্রাহ্মণগণ! ক্ষুধার্ত এবং তৃষ্ণার্ত মহারাজ পরীক্ষিতের সেই ব্রহ্মর্ষির প্রতি ক্রোধ এবং দ্বেষভাব ছিল সম্পূর্ণ অভূতপূর্ব। পূর্বে রাজা কখনো এরকম আচরণ করেননি। এইভাবে অপমানিত হয়ে মহারাজ পরীক্ষিৎ ক্রোধবশত ব্রহ্মর্ষির স্কন্ধদেশে একটি মৃত সর্প ধনুকের অগ্রভাগ দ্বারা স্থাপন করে তাঁর রাজপ্রাসাদে প্রত্যাবর্তন করলেন। গৃহে প্রত্যাবর্তন করে তিনি মনে মনে ভাবতে লাগলেন, সেই ঋষি কি সত্যি সত্যি তাঁর ইন্দ্রিয়সমূহ একাগ্র করে নিমীলিত নেত্রে ধ্যান করছিলেন, নাকি, একজন ক্ষত্রিয়কে অভ্যর্থনা না করার জন্য সমাধিমগ্ন হওয়ার ভান করছিলেন।"

"সেই মুনির একটি পুত্র ছিল, সে ব্রাহ্মণপুত্র হওয়ার ফলে অত্যন্ত শক্তিমান ছিল। সে যখন অন্য বালকদের সঙ্গে খেলা করছিল, তখন সে জানতে পারে রাজা কিভাবে তাঁর পিতাকে লাঞ্ছিত করেছে। তৎক্ষণাৎ সেই ব্রাহ্মণবালক দৃপ্ত কণ্ঠে বলল, 'দেখ! শাসকেরা কি রকম পাপ আচরণপরায়ণ হয়েছে। কাক এবং দ্বাররক্ষক কুকুরের সঙ্গে যাদের তুলনা হতে পারে, তারা কি না তাদেরই প্রভুর প্রতি পাপাচরণে প্রবৃত্ত হয়েছে! ব্রাহ্মণেরা ক্ষত্রিয়দের দ্বাররক্ষক কুকুর বলেই নিরূপিত করেছে। তারা অবশ্যই দ্বারদেশে থাকবে। অতএব তারা কিসের ভিত্তিতে গৃহে প্রবেশ করে প্রভুর সঙ্গে এক পাত্রে ভোজন করার সাহস পায়? সকলের পরম শাসক পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ স্বধামে গমন করেছেন বলে এই সমস্ত উচ্ছৃঙ্খল লোকেরা আমাদের প্রভাব বিস্তার করছে। তাই আমি তাদের দণ্ডদান করছি। তোমরা আমার শক্তি দেখ।' ঋষিবালক শৃঙ্গী ক্রোধে আরক্ত হয়েছিল, সে তার খেলার সাথীদের সঙ্গে এইভাবে কথা বলতে বলতে কৌশিকী নদীর জলে আচমন করে বজ্রোপম বাক্য উচ্চারণ করল। সেই ব্রাহ্মণের পুত্র রাজাকে অভিশাপ দিল, 'যে কুলাঙ্গার মর্যাদা লঙ্ঘন করে আমার পিতাকে এইভাবে অপমানিত করেছে, আজ থেকে সপ্তম দিনে তক্ষক সর্প দংশন করে তাঁকে দংশন করবে।' "

ঋষিকুমার এই বলে আশ্রমে প্রত্যাগমন করল এবং তাঁর পিতার গলদেশে মৃত সর্প দেখে অত্যন্ত দুঃখের সঙ্গে উচ্চস্বরে রোদন করতে লাগল—"হে ব্রাহ্মণগণ! অঙ্গিরা মুনির গোত্রে উদ্ভূত সেই শমীক ঋষি তাঁর পুত্রের ক্রন্দন শ্রবণ করে ধীরে ধীরে তাঁর নেত্রদ্বয় উন্মীলিত করলেন এবং তাঁর গলদেশে এক মৃত সর্প দেখতে পেলেন। তিনি সেই সাপটিকে একপাশে ছুঁড়ে ফেলে তাঁর পুত্রকে জিজ্ঞাসা করলেন, বৎস! কি জন্য তুমি ক্রন্দন করছ? কেউ কি তোমার অনিষ্ট করেছে? সে কথা শুনে ঋষিবালক তাঁর পিতাকে সমস্ত বৃত্তান্ত বলেছিল।"

"তাঁর পুত্র অভিশাপের অনুপযুক্ত সেই মহারাজ পরীক্ষিৎকে শাপ দিয়েছে শুনে সেই ব্রাহ্মণ শমীক ঋষি তাঁর পুত্রকে প্রশংসা করলেন না। পক্ষান্তরে, তিনি পুত্রকে বললেন, আহা কী দুঃখের বিষয়! তুমি মহা পাপ করেছ। তুমি লঘু অপরাধে গুরুতর দণ্ড প্রদান করেছ। হে বৎস! তোমার বুদ্ধি অপরিপক্ব এবং তাই যে রাজা নরশ্রেষ্ঠ ও বিষ্ণুতুল্য বলে বিদিত, যাঁর দুর্বিষহ তেজের প্রভাবে সমস্ত প্রজারা সুরক্ষিত হয়ে নির্ভয়ে সুখৈশ্বর্য ভোগ করে, তাঁকে সাধারণ মানুষের সমতুল্য বলে মনে করা তোমার উচিত হয়নি। হে বৎস, চক্রধারী শ্রীভগবানের প্রতিনিধি হচ্ছেন রাজা। সেই রাজা অন্তর্হিত হলে এই পৃথিবীতে প্রচুর চোরের আবির্ভাব হবে এবং প্রজারা রক্ষকবিহীন মেষপালের মতো মুহূর্তের মধ্যে বিনষ্ট হবে। রাজতন্ত্রের সমাপ্তির ফলে দস্যু ও দুর্বৃত্ত কর্তৃক জনসাধারণের সম্পত্তি লুণ্ঠিত হওয়ার ফলে ভয়ঙ্কর সামাজিক সঙ্কট দেখা দেবে। মানুষ পরস্পরকে বিনাশ করবে এবং পশু, স্ত্রী ও ধন অপহরণ করবে। আর এই সমস্ত পাপের জন্য আমরা দায়ী হব। তখন মানুষ বেদ বিহিত বর্ণাশ্রম ব্যবস্থায় প্রগতিশীল সমাজ থেকে বিচ্যুত হবে। তার ফলে তারা কেবল অর্থনৈতিক উন্নতি ও ইন্দ্রিয়তৃপ্তি সাধনের চেষ্টাতেই মগ্ন থাকবে। সেই জন্যে বর্ণসঙ্করের সৃষ্টি হবে। তারা কুকুর ও বানরের মতো সন্তানসন্ততি উৎপাদন করবে। ধর্মরক্ষক, মহাযশস্বী, পরম ভাগবত, অশ্বমেধ যজ্ঞকারী রাজর্ষি ক্ষুধা, তৃষ্ণা ও

# ভগবদ্-উপলব্ধির প্রথম স্তর

হে বসুদেব-তনয়, সর্বব্যাপ্ত পরমেশ্বর ভগবান। আমি আপনাকে আমার সশ্রদ্ধ প্রণতি জানাই।

শ্রীশুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্, আপনার প্রশ্ন যথার্থই মহিমান্বিত, কেননা তা সমস্ত মানুষের পরম হিতকর। এই বিষয়টি সমস্ত শ্রবণীয় বিষয়ের মধ্যে শ্রেষ্ঠতম এবং আত্মতত্ত্বজ্ঞ মুক্তকুল কর্তৃক অনুমোদিত। হে রাজশ্রেষ্ঠ, আত্মতত্ত্বজ্ঞান আলোচনায় উদাসীন, বিষয়াসক্ত গৃহমেধীদের অসংখ্য শ্রবণীয়, কীর্তনীয় এবং স্মরণীয় বিষয়সমূহ আছে। এই প্রকার মাৎসর্যপরায়ণ গৃহমেধীরা নিদ্রামগ্ন হয়ে অথবা রতিক্রিয়ায় তাদের রাত্রি অতিবাহিত করে, এবং আত্মীয়-স্বজনদের প্রতিপালনের জন্য অর্থ উপার্জনের চেষ্টায় দিবাভাগের অপচয় করে। আত্মতত্ত্বজ্ঞানরহিত ব্যক্তিরা দেহ, পুত্র, পত্নী আদি অনিত্য সৈন্যদের প্রতি অত্যন্ত আসক্ত হয়ে জীবনের প্রকৃত সমস্যাগুলি সমাধানের কোন চেষ্টা করে না। এই সমস্ত বিষয়ের অনিত্যতা সম্বন্ধে যথেষ্ট অভিজ্ঞতা সত্ত্বেও তারা তাদের অবশ্যম্ভাবী বিনাশ দর্শন করে না। হে ভারত, সমস্ত দুঃখ-দুর্দশা থেকে যে মুক্ত হওয়ার বাসনা করে তাকে অবশ্যই পরমাত্মা, পরম নিয়ন্তা এবং সমস্ত দুঃখ হরণকারী পরমেশ্বর ভগবানের কথা শ্রবণ, কীর্তন এবং স্মরণ করতে হবে। জড় এবং চেতন সম্বন্ধীয় যথাযথ জ্ঞান লাভের পন্থা বা সাংখ্য জ্ঞান, যোগ অনুশীলন অথবা যথাযথভাবে বর্ণাশ্রম অনুশীলন—এই সবকটি পন্থারই পরম উদ্দেশ্য হচ্ছে অন্তিম সময়ে পরমেশ্বর ভগবানকে স্মরণ করা।"

"হে মহারাজ পরীক্ষিৎ, সব রকম বিধিনিষেধের অতীত সর্বশ্রেষ্ঠ মুনিগণ ভগবানের মহিমা কীর্তন করার মাধ্যমে অপ্রাকৃত আনন্দ আস্বাদন করেন। শ্রীমদ্ভাগবত নামক সমস্ত বৈদিক শাস্ত্রের নির্যাসস্বরূপ এই পুরাণ আমি দ্বাপর যুগের শেষে আমার পিতৃদেব শ্রীল কৃষ্ণদ্বৈপায়ন ব্যাসদেবের কাছে অধ্যয়ন করেছি। হে রাজর্ষি! আমি নির্গুণ ব্রহ্মে বিশেষভাবে মগ্ন থাকলেও উত্তমশ্লোক শ্রীভগবানের লীলার দ্বারা আমার চিত্ত আকৃষ্ট হওয়াতে এই আখ্যান অধ্যয়ন করেছি। আমি সেই শ্রীমদ্ভাগবত আপনাকে শোনাব, কেননা আপনি ভগবান শ্রীকৃষ্ণের অত্যন্ত নিষ্ঠাপরায়ণ ভক্ত। যে ব্যক্তি পূর্ণ মনোযোগ এবং শ্রদ্ধা সহকারে শ্রীমদ্ভাগবত শ্রবণ করেন, তাঁর শীঘ্রই মুক্তিদাতা ভগবান মুকুন্দে রতি উৎপন্ন হয়।"

"হে রাজন্! মহান আচার্যদের প্রদর্শিত পন্থা অনুসরণ করে নিরন্তর ভগবানের পবিত্র নাম কীর্তন করা সকলের জন্য সিদ্ধি লাভের নিশ্চিত তথা নির্ভীক মার্গ। এমনকি যাঁরা সমস্ত জড় কামনা-বাসনা থেকে মুক্ত হয়েছেন, যাঁরা সবরকম জড়-জাগতিক সুখভোগের প্রতি আসক্ত, এবং যাঁরা দিব্য জ্ঞান লাভ করার ফলে আত্ম-তৃপ্ত হয়েছেন, তাঁদের সকলের পক্ষেই এইটিই হচ্ছে সিদ্ধিলাভের সর্বোৎকৃষ্ট পন্থা। বিষয়ভোগে প্রমত্ত অনভিজ্ঞ ব্যক্তির দীর্ঘ জীবনে কি লাভ? তার থেকে বরং পূর্ণ চেতনাসম্পন্ন এক মুহূর্তও শ্রেয়, কেননা তার ফলে পরমার্থ সাধনের অন্বেষণ শুরু হয়। রাজর্ষি খট্বাঙ্গ যখন জানতে পারলেন যে তাঁর আয়ু আর এক মুহূর্ত মাত্র অবশিষ্ট আছে, তিনি তৎক্ষণাৎ সমস্ত জড়-জাগতিক বিষয় পরিত্যাগ করে শ্রীহরির অভয়পদে শরণাগত হয়েছিলেন।"

"হে কুরুবংশ-প্রদীপ মহারাজ পরীক্ষিৎ! আপনার আয়ুষ্কালের আর মাত্র সাতদিন অবশিষ্ট আছে। অতএব এই সময়ের মধ্যেই আপনার পারলৌকিক উদ্দেশ্য সাধন করুন। জীবনের অন্তিম সময়ে মৃত্যুভয়ে ভীত না হয়ে অনাসক্তিরূপ অস্ত্রের দ্বারা দেহ ও দেহ সম্পর্কিত সমস্ত বন্ধন ছেদন করা উচিত। গৃহ থেকে নিষ্ক্রান্ত হয়ে আত্মসংযম অনুশীলন করা মানুষের কর্তব্য। কোন তীর্থস্থানে নিয়মিতভাবে স্নান করে তিনি যথাযথভাবে পবিত্র হবেন এবং নির্জন স্থানে আসন রচনা করে তাতে উপবেশন করবেন। এইভাবে উপবেশন করে তিনটি চিন্ময় অক্ষর (অ-উ-ম) দ্বারা রচিত বীজমন্ত্র মনে মনে আবৃত্তি করবেন এবং শ্বাস-প্রশ্বাসের ক্রিয়া নিয়ন্ত্রণ করে মনকে বশীভূত করবেন, যাতে কখনও চিন্ময় বীজটির বিস্মরণ না হয়। মন যখন ধীরে ধীরে চিন্ময়ত্ব লাভ করে, তখন ইন্দ্রিয়ের বিষয়সমূহ থেকে তাকে সংবরণ





করা হয় এবং বুদ্ধির সাহায্যে ইন্দ্রিয়গুলিকে দমন করা হয়। মন স্বভাবতই বিষয়ের চিন্তায় মগ্ন থাকে, তাই মনকে নিগ্রহ করার সর্বশ্রেষ্ঠ পন্থা হচ্ছে পরমেশ্বর ভগবানের সেবায় নিযুক্ত হওয়ার মাধ্যমে পূর্ণরূপে দিব্য চেতনায় মগ্ন হওয়া। তারপর শ্রীবিষ্ণুর পূর্ণ শরীরের ধারণা থেকে বিচ্যুত না হয়ে একে একে তাঁর অঙ্গ-প্রত্যঙ্গের ধ্যান করবে। তার ফলে মন ইন্দ্রিয়ের বিষয় থেকে মুক্ত হবে। অন্য কোন কিছুর চিন্তা করবে না। কেননা পরমেশ্বর ভগবান শ্রীবিষ্ণু হচ্ছেন পরম সত্য, অতএব তাতেই কেবল মন সম্পূর্ণরূপে প্রসন্নতা লাভ করে। মন সর্বদাই রজোগুণের দ্বারা বিক্ষিপ্ত এবং তমোগুণের দ্বারা বিভ্রান্ত হয়। কিন্তু শ্রীবিষ্ণু সম্বন্ধীয় ধারণার দ্বারা মনের এই বিরুদ্ধ প্রবৃত্তিগুলি সংশোধন করা কর্তব্য, কেননা শ্রীবিষ্ণুর ধারণাই রজো ও তমোগুণপ্রসূত সমস্ত মল অপনোদন করতে পারে।"

"হে রাজন্! এই প্রকার শান্তভাবের দ্বারা এবং সর্বমঙ্গলময় ভগবানের সবিশেষ রূপ দর্শনের অভ্যাস করার ফলে অচিরেই সাক্ষাৎ ভগবানের আশ্রয় লাভ করে তাঁর প্রেমময়ী সেবায় যুক্ত হওয়া যায়।"

ভাগ্যবান রাজা পরীক্ষিৎ জিজ্ঞাসা করলেন, "হে ব্রাহ্মণ, দয়া করে আমাকে বিস্তারিতভাবে বলুন মনকে কোথায় এবং কিভাবে একাগ্র করতে হবে এবং কিভাবে ধারণা স্থির করতে হবে, যার ফলে মনের সমস্ত কলুষ দূর করা যায়।"

শ্রীল শুকদেব গোস্বামী উত্তর দিলেন, "আসন নিয়ন্ত্রণের দ্বারা জিতাসন, প্রাণায়াম দ্বারা জিতশ্বাস, জিতেন্দ্রিয় ও সঙ্গরহিত হয়ে প্রথমে বুদ্ধিযোগে ভগবানের স্থূলরূপে (বিরাট নামক রূপে) মনকে নিযুক্ত করতে হবে। এই বিশাল জড় জগতের বিরাট রূপ ভগবানেরই স্বরূপ। ভূত, ভবিষ্যৎ এবং বর্তমান কাল সমন্বিত এই সমগ্র বিশ্ব তাতেই প্রকাশিত হচ্ছে। ব্রহ্মাণ্ডরূপ বিরাট দেহ সপ্ত আবরণের দ্বারা আবৃত। তার মধ্যবর্তী বিরাট পুরুষই ধারণার আশ্রয় স্বরূপ। তত্ত্বজ্ঞ ব্যক্তিরা অধ্যয়ন করেছেন যে পাতাললোক সেই বিরাট পুরুষের পদমূল, রসাতল তাঁর পদের অগ্র ও পশ্চাদ্ভাগ, মহাতল তাঁর পদদ্বয়ের গুল্‌ফ প্রদেশ এবং তল ও অতল লোক তাঁর জঙ্ঘাদ্বয়। সুতল সেই বিশ্বমূর্তি বিরাট পুরুষের জানুদ্বয় এবং বিতল ও অতল তাঁর উরুদ্বয়, মহীতল তাঁর জঘন দেশ, নভস্তল বা ভুবর্লোক তাঁর নাভি সরোবর। স্বর্গলোক তাঁর বক্ষস্থল, মহর্লোক তাঁর গ্রীবা, জনলোক তাঁর মুখমণ্ডল, তপোলোক তাঁর ললাট এবং সত্যলোক সেই সহস্র শীর্ষ বিরাট পুরুষের শিরদেশ। ইন্দ্রাদি দেবতারা বিরাট পুরুষের বাহু, দিকসমূহ তাঁর কর্ণ, শব্দ তাঁর কর্ণপুট, অশ্বিনীকুমার দ্বয় সেই পরম পুরুষের দুটি নাসারন্ধ্র, দীপ্ত অনল তাঁর মুখ। আকাশ তাঁর নেত্রগোলক, সূর্য তাঁর নেত্র, দিন ও রাত্রি তাঁর দুটি নেত্র-পত্র, ব্রহ্মপদ তাঁর ভ্রূভঙ্গি, জলের নিয়ন্ত্রণকর্তা বরুণ তাঁর তালুদেশ এবং রস তাঁর জিহ্বা। কথিত হয় যে বেদসমূহ সেই অনন্ত বিরাট পুরুষের ব্রহ্মরন্ধ্র, মৃত্যুর দেবতা যমরাজ হচ্ছেন তাঁর দংষ্ট্রা, স্নেহকলা হচ্ছে তাঁর দন্তপংক্তি এবং অত্যন্ত আকর্ষণীয় মায়াশক্তি তাঁর হাস্য। অপার সংসার সমুদ্র তাঁর কটাক্ষপাত। লজ্জা তাঁর উপরের ওষ্ঠ, লোভ তাঁর অধর, ধর্ম তাঁর স্তন, অধর্ম তাঁর পৃষ্ঠদেশ, প্রজাপতি তাঁর শিশ্ন, মিত্রাবরুণ তাঁর অণ্ডকোষ দ্বয়, সমুদ্র সকল তাঁর কুক্ষি এবং পর্বত সমূহ তাঁর অস্থিরাজি। হে রাজন্! নদীসমূহ সেই বিশ্বতনু বিরাট পুরুষের নাড়ী, বৃক্ষসমূহ তাঁর রোম, অনন্ত বিক্রম বায়ু তাঁর নিঃশ্বাস, কাল তাঁর গমন এবং প্রকৃতির ত্রিগুণের প্রতিক্রিয়া হচ্ছে তাঁর দিব্য কার্যকলাপ। হে কুরুশ্রেষ্ঠ! জলবাহী মেঘ হচ্ছে তাঁর কেশদাম, সন্ধ্যা তাঁর বসন, জগৎ সৃষ্টির প্রধান কারণ হচ্ছে তাঁর বুদ্ধি এবং সমস্ত বিকারের আধারস্বরূপ চন্দ্রমা হচ্ছে তাঁর মন. অভিজ্ঞ ব্যক্তিরা বলেন যে মহত্তত্ত্ব সেই সর্বব্যাপ্ত বিরাট পুরুষের চেতনা এবং রুদ্রদেব তাঁর অহংকার। অশ্ব, অশ্বতরী, উষ্ট্র, হস্তি প্রভৃতি তাঁর নখ এবং সমস্ত চতুষ্পদ পশু তাঁর কটিদেশ। বিচিত্র প্রকার পাখীরা তাঁর বিচিত্র শিল্প নৈপুণ্য। মানবজাতির পিতা মনু তাঁর বিচারবুদ্ধির প্রকাশ এবং মানবজাতি তাঁর আবাসস্থল। গন্ধর্ব, বিদ্যাধর, চারণ, অপ্সরা আদি উচ্চতর লোক নিবাসী মানুষেরা তাঁর সঙ্গীতাত্মক স্বরলহরী এবং আসুরিক সৈনিকেরা তাঁর শক্তি। ব্রাহ্মণগণ সেই বিরাটপুরুষের মুখ, ক্ষত্রিয়গণ তাঁর বাহু, বৈশ্যগণ তাঁর উরুযুগল, কৃষ্ণবর্ণ শূদ্রগণ তাঁর পদাশ্রিত। সমস্ত পূজনীয় দেবতারাও তাঁর অন্তর্গত এবং সকলেরই কর্তব্য হচ্ছে উপযুক্ত দ্রব্য-সামগ্রীর দ্বারা যজ্ঞ সম্পাদন করার মাধ্যমে

সেই ভগবানের সন্তুষ্টি বিধান করা। এই বিরাট বিগ্রহের যে সমস্ত অবয়ব সংস্থান, সেসব আমি আপনার কাছে বর্ণনা করলাম। মুক্তিকামী ব্যক্তিরা তাঁদের বুদ্ধিযোগে ভগবানের উক্ত স্থূল শরীরে তাঁদের মন একাগ্র করেন, কেননা এই জড় জগতে তা ছাড়া আর কিছু নেই। মানুষের কর্তব্য পরমেশ্বর ভগবানে মনকে একাগ্র করা, যিনি বিভিন্নরূপে নিজেকে প্রকাশ করেছেন, ঠিক যেমন মানুষ স্বপ্নে হাজার হাজার রূপ সৃষ্টি করে। সেই সর্বানন্দময় পরম সত্যেই কেবল মনকে একাগ্র করা উচিত, তা না হলে লক্ষ্যভ্রষ্ট হয়ে অধঃপতিত হতে হবে।"

* * *

## দ্বিতীয় অধ্যায়

# হৃদয়াভ্যন্তরস্থ ভগবান

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"বিশ্বসৃষ্টির পূর্বে ব্রহ্মা বিরাট রূপের ধ্যান করার মাধ্যমে ভগবানের সন্তুষ্টি বিধান করে তাঁর লুপ্ত চেতনা ফিরে পেয়েছিলেন এবং এই বিশ্ব প্রলয়ের পূর্বে ঠিক যেমন ছিল ঠিক সেইভাবে তার সৃষ্টি করতে সক্ষম হয়েছিলেন।"

"বৈদিক শাস্ত্রের দ্বারা প্রদর্শিত পথ এতই মোহময়ী যে, মানুষের বুদ্ধি স্বর্গ আদি অর্থহীন বিষয়ে ধাবিত হয়। বদ্ধ জীব স্বর্গলোকে অলীক সুখভোগের স্বপ্নে আবিষ্ট হয়, কিন্তু প্রকৃতপক্ষে সেই সমস্ত স্থানে সে কোনরকম প্রকৃত সুখ আস্বাদন করতে পারে না। অতএব তত্ত্বজ্ঞানী ব্যক্তি উপাধিসমন্বিত এই জগতে কেবল ন্যূনতম আবশ্যকতাগুলির জন্য প্রয়াস করবেন। তাঁর কর্তব্য বুদ্ধিমত্তা সহকারে স্থির হওয়া এবং কখনো অবাঞ্ছিত বস্তুর জন্য কোন রকম প্রয়াস না করা, কেননা তিনি ব্যবহারিকভাবে উপলব্ধি করেছেন যে, সেই সমস্ত প্রচেষ্টা কেবল অর্থহীন পরিশ্রম মাত্র। ভূমিরূপ শয্যা থাকতে শয়নের জন্য খাট এবং পালঙ্কের কি প্রয়োজন? বাহু থাকতে উপাধানের কি প্রয়োজন? আর যখন অঞ্জলি বর্তমান, তখন বহুমূল্য পাত্রেরই বা কি প্রয়োজন? দিক্ ও বৃক্ষ বল্কলাদি থাকতে বস্ত্রের কি প্রয়োজন? পথে কি কোন জীর্ণ বস্ত্র পড়ে নেই? অন্যদের পালন করার জন্য যাদের অস্তিত্ব, সেই বৃক্ষরা কি আর ভিক্ষা দান করছে না? নদীগুলি কি শুকিয়ে গেছে, যার ফলে তারা আর তৃষ্ণার্তকে জলদান করছে না? পর্বতের গুহাগুলি কি বন্ধ হয়ে গেছে, এবং সর্বোপরি সর্বশক্তিমান ভগবান কি শরণাগতকে আর রক্ষা করছেন না? তা হলে জ্ঞানবান মুনিঋষিরা কেন ঐশ্বর্যের গর্বে অন্ধ এবং প্রমত্ত ব্যক্তিদের তোষামোদ করতে যান? এইভাবে স্থির হয়ে তাঁর সর্বশক্তিমত্তার প্রভাবে সকলের হৃদয়ে বিরাজমান পরমাত্মার সেবা করা কর্তব্য। যেহেতু তিনি সর্বশক্তিমান পরমেশ্বর ভগবান, নিত্য এবং অন্তহীন, তিনিই জীবনের পরম লক্ষ্য এবং তাঁর আরাধনার ফলে মানুষ সংসারের হেতুরূপ অবিদ্যাকে দূর করতে পারে। ঘোর জড়বাদী ছাড়া আর কে পারমার্থিক বিষয়ে চিন্তা না করে অনিত্য বিষয়ের চিন্তা করবে? দুঃখ-দুর্দশার নদী বৈতরণীতে পতিত হয়ে তাকে নিজ কর্মজাত ত্রিতাপ ভোগ করতে হয়, তা দেখা সত্ত্বেও পশু ছাড়া আর কোন্ ব্যক্তির বিষয়ে স্পৃহা হবে? অন্যেরা (যোগীরা) তাঁদের দেহের অভ্যন্তরস্থ হৃদয়-গহ্বরে বিরাজিত চতুর্ভুজ শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী প্রাদেশমাত্র ধারণার দ্বারা স্মরণ করে থাকেন। তাঁর মুখমণ্ডল তাঁর প্রসন্নতা ব্যক্ত করছে। তাঁর চক্ষুদ্বয় কমল দলের মতো আয়ত, এবং তাঁর বসন কদম্ব পুষ্পের কেশরের মতো পীত বর্ণ এবং তিনি বহু মূল্যবান রত্নসমূহের দ্বারা বিভূষিত। মহারত্নখচিত স্বর্ণময় কিরীট ও কুণ্ডল মহামূল্যবান মণিসমূহের দ্বারা বিশেষভাবে দীপ্তিমান। তাঁর শ্রীপাদপদ্ম মহান্ যোগীদের বিকশিত হৃদয় পদ্মের কর্ণিকারূপ আসনে সংস্থাপিত। তাঁর বক্ষস্থলে শ্রীবৎস চিহ্নযুক্ত কৌস্তুভ-মণি শোভা পাচ্ছে, এবং তাঁর স্কন্ধে নানাপ্রকার রত্নসমূহ, এবং তাঁর গলদেশ অম্লান শোভা সমন্বিত বনমালায় বেষ্টিত।



তাঁর কটিদেশ মেখলার দ্বারা এবং অঙ্গুলিগুলি বহুমূল্য রত্ন খচিত অঙ্গুরীয় দ্বারা সুশোভিত। তাঁর অন্যান্য অঙ্গ নূপুর, কঙ্কণ আদি বহু মূল্যবান অলঙ্কারে সুসজ্জিত। তাঁর মুখমণ্ডল কুঞ্চিত স্নিগ্ধ অমল নীলবর্ণ কেশের দ্বারা অতিশয় শোভমান এবং হাস্য দ্বারা পরম মনোহর। ভগবানের উদার লীলা এবং হাস্যযুক্ত কটাক্ষপাতে যে চমৎকার ভ্রূভঙ্গী দীপ্তিমান হয়, তাতে তাঁর অত্যন্ত অনুগ্রহ পূর্ণরূপে সূচিত হয়। তাই যতক্ষণ ধ্যানের দ্বারা মনকে নিবদ্ধ করা যায়, ততক্ষণই ভগবানের এই দিব্য রূপের উপর মনকে স্থির করা উচিত। ভগবানের শ্রীপাদপদ্ম থেকে শুরু করে তাঁর হাস্যোজ্জ্বল মুখমণ্ডলের ধ্যান করা উচিত। প্রথমে তাঁর শ্রীপাদপদ্মে মনকে স্থির করা উচিত, তারপর গুল্‌ফ, তারপর জঙ্ঘা এবং এইভাবে ঊর্ধ্ব থেকে ঊর্ধ্বতর অঙ্গের ধ্যান করা উচিত। চিত্ত যত শুদ্ধ হবে, ধ্যান ততই গভীরতা লাভ করবে। যতক্ষণ পর্যন্ত স্থূল জড়বাদীদের জড় এবং চেতন উভয় জগতেরই দ্রষ্টা, পরমেশ্বর ভগবানে প্রেম ভক্তির উদয় না হয়, ততক্ষণ পর্যন্ত তাদের কর্তব্যকর্ম সম্পাদনের পর যত্নপূর্বক ভগবানের বিরাট রূপেরই ধ্যান করা উচিত।"

"হে রাজন্, যোগী যখন এই মনুষ্যলোক ত্যাগ করতে ইচ্ছা করেন, তখন তাঁর উচিত উপযুক্ত স্থান এবং কালের বিষয় উদ্বিগ্ন না হয়ে সুখকর আসনে উপবিষ্ট হয়ে প্রাণ ও ইন্দ্রিয়সমূহকে মনের দ্বারা সংযত করা। তারপর, যোগীর কর্তব্য হচ্ছে তাঁর নির্মল বুদ্ধির দ্বারা তাঁর মনকে আত্মায় লীন করা এবং তারপর আত্মাকে পরমাত্মায় বিলীন করা। তার ফলে পূর্ণরূপে তৃপ্ত জীব তৃপ্তির পরম অবস্থা লাভ করে অন্য সমস্ত কার্যকলাপ থেকে বিরত হন। সেই মনঃপ্রশান্তি স্তরে, স্বর্গের দেবতাদেরও নিয়ন্তা ও সংহারকারী কাল কোন প্রভাব বিস্তার করতে পারে না, আর সামান্য দেবতা—যারা প্রাকৃত জগতেই কেবল আধিপত্য করেন, তাঁরা কি প্রভাব বিস্তার করবেন? সেখানে সত্ত্ব, রজো অথবা তমোগুণ এবং অহঙ্কার তত্ত্ব, জড় কারণ সমুদ্র, প্রধান বা প্রকৃতির কোনই প্রভাব নেই। যথার্থ পরমার্থবাদীরা জানেন যে, পরম পদে সব কিছুই পরমেশ্বর ভগবান শ্রীবিষ্ণুর সঙ্গে সম্পর্কিত, তাই তাঁরা যা কিছু ভগবানের সঙ্গে সম্পর্কবিহীন তা পরিত্যাগ করেন। ভগবানের সঙ্গে পূর্ণ প্রীতির সম্পর্কে সম্পর্কিত শুদ্ধ ভক্তরা তাই কখনো বৈষম্যের সৃষ্টি করেন না, পক্ষান্তরে তাঁরা ভগবানের শ্রীপাদপদ্মকে হৃদয়ে ধারণ করে সর্বক্ষণ তাঁর আরাধনা করেন। এইভাবে মুনিরা ব্রহ্ম স্বরূপে অবস্থিত হয়ে শাস্ত্রজ্ঞানের প্রভাবে বিষয় বাসনাসমূহ সমূলে বিনষ্ট করে পাদমূলের দ্বারা মূলাধারকে রুদ্ধ করেন, এবং প্রাণবায়ুকে ষট্‌স্থানে উন্নীত করে তাঁদের জড় দেহ ত্যাগ করেন। ধ্যানপরায়ণ ভক্ত নাভি থেকে প্রাণবায়ুকে হৃদয়ে, তারপর সেখান থেকে কণ্ঠের অধোদেশস্থিত বিশুদ্ধ চক্রে নিয়ে যাবেন। তারপর বিদগ্ধচিত্ত মুনি বুদ্ধির দ্বারা অনুসরণ করে তাকে ধীরে ধীরে তালুমূলে নিয়ে যাবেন। তারপর ভক্তিযোগী তাঁর প্রাণবায়ুকে ভ্রূ-দ্বয়ের মধ্যে চালিত করে প্রাণবায়ুর বহির্গমনের সাতটি পথ, অর্থাৎ শ্রোত্রদ্বয়, নেত্রদ্বয়, নাসিকাদ্বয় ও মুখগহ্বর রুদ্ধ করে তাঁর প্রকৃত আলয় ভগবদ্ধামে তাঁর লক্ষ্য স্থির করবেন। তিনি যদি সমস্ত জড় ভোগবাসনা থেকে সম্পূর্ণ মুক্ত হন, তাহলে তিনি ব্রহ্মরন্ধ্র ভেদ করে সমস্ত জড় সম্পর্ক পরিত্যাগপূর্বক পরম গতি প্রাপ্ত হবেন।"

"হে রাজন্, যোগীর যদি ব্রহ্মপদ, অষ্টসিদ্ধি, অথবা বৈহায়সগণের সঙ্গে অন্তরীক্ষে ভ্রমণ করার বাসনাদি জড়ভোগের আকাঙ্ক্ষা থাকে, তা হলে তিনি দেহত্যাগের সময় মন ও ইন্দ্রিয়সমূহকে ত্যাগ না করে সেগুলি সহ সেই সেই লোকে ভোগার্থে গমন করবেন। পরমার্থবাদীরা চিন্ময় শরীর লাভের প্রয়াসী। ভগবদ্ভক্তি, তপশ্চর্যা, যোগ এবং দিব্য জ্ঞানের প্রভাবে তাদের গতি জড় জগতের অন্তরে এবং বাহিরে অপ্রতিহত। সকাম কর্মীরা, অথবা জড়বাদীরা কখনো সেই প্রকার অপ্রতিহত গতিতে গমনাগমন করতে পারে না। হে রাজন্, এই প্রকার যোগীরা প্রথমে ছায়াপথে ব্রহ্মলোকের মার্গস্বরূপ

জ্যোতির্ময়ী সুষুম্না নাড়ীর যোগে অগ্নির দেবতা বৈশ্বানর লোকে যান। এখানে তাঁরা সম্পূর্ণরূপে কলুষ-বিধৌত হয়ে আরও ঊর্ধ্বে শিশুমার চক্রে যান, যেখানে তাঁরা পরমেশ্বর ভগবান শ্রীহরির সঙ্গে সম্পর্ক লাভ করেন। এই শিশুমার সমগ্র ব্রহ্মাণ্ডের আবর্তনের কেন্দ্রবিন্দু, এবং তাকে বলা হয় শ্রীবিষ্ণুর (গর্ভোদকশায়ী বিষ্ণুর) নাভি। যোগীরাই কেবল শিশুমার চক্র অতিক্রম করে মহর্লোক প্রাপ্ত হন যেখানে ভৃগু প্রভৃতি মহর্ষিরা ৪,৩০,০০,০০,০০০ সৌর বৎসর ব্যাপী দীর্ঘায়ু উপভোগ করেন। এই মহর্লোকটি আধ্যাত্মিক স্তরে অধিষ্ঠিত ঋষিদেরও পূজ্য। কল্পান্তে যখন অনন্তদেবের মুখাগ্নির দ্বারা লোকত্রয় দগ্ধ হয়, তখন তিনি শুদ্ধ মহাত্মাদের বিমানে করে সত্যলোকে গমন করেন। সত্যলোকের আয়ুষ্কাল ১,৫৪,৮০,০০,০০,০০,০০০ সৌর বৎসর। সত্যলোকে শোক, জরা, মৃত্যু, দুঃখ, উদ্বেগ এই সমস্ত কিছুই নেই, কেবল চেতনা জনিত এক প্রকার দুঃখ রয়েছে। সেই দুঃখের কারণ এই যে, ভগবদ্ভক্তি সম্বন্ধে অজ্ঞ জড় জগতের বদ্ধ জীবদের অশেষ দুঃখ দর্শন করে তাদের প্রতি তাঁদের করুণার উদ্রেক হয়। সত্যলোক প্রাপ্ত হওয়ার পর ভক্ত নির্ভীকভাবে বাহ্যত স্থূলদেহসদৃশ একটি সূক্ষ্ম দেহে প্রবেশ করেন এবং ক্রমান্বয়ে মৃত্তিকারূপ থেকে জলমূর্তি প্রাপ্ত হন এবং তারপর জ্যোতির্ময় মূর্তি এবং বায়বীয় মূর্তি প্রাপ্ত হন, এবং অবশেষে আকাশ রূপ প্রাপ্ত হন। এইভাবে ভক্ত ঘ্রাণেন্দ্রিয়ের গ্রাহ্য গন্ধ, রসনেন্দ্রিয়ের গ্রাহ্য রস, চক্ষুর গ্রাহ্য রূপ, ত্বকের গ্রাহ্য স্পর্শ, শ্রবণেন্দ্রিয়ের গ্রাহ্য আকাশের গুণ শব্দ, কর্মেন্দ্রিয়ের গ্রাহ্য জড় ক্রিয়া আদি সমূহকে অতিক্রম করেন। এইভাবে ভক্ত স্থূলভূত, সূক্ষ্মভূত ও ইন্দ্রিয়সমূহের লয় স্থান এবং সাত্ত্বিক, রাজসিক ও তামসিক অহংকার প্রাপ্ত হয়ে সেই অহংকারের সঙ্গে বিকার তত্ত্ব বা মহৎ তত্ত্বে গমন করেন, এবং তারপর তিনি শুদ্ধ আত্ম-উপলব্ধির স্তরে উন্নীত হন। সম্পূর্ণরূপে যিনি পবিত্র হয়েছেন, কেবল তিনিই তাঁর স্বরূপ প্রাপ্ত হয়ে পূর্ণ আনন্দ এবং তৃপ্তির সঙ্গে পরমেশ্বর ভগবানের সঙ্গলাভ করতে পারেন। যিনি ভগবদ্ভক্তির এই পূর্ণতার স্তর লাভ করেছেন, তিনি আর কখনও এই জড় জগতের প্রতি আকৃষ্ট হন না এবং এখানে ফিরে আসেন না।"

"হে রাজন্, আপনার প্রশ্নের উত্তরে আমি যা বললাম তা বেদের বর্ণনা বলে জানবেন এবং তা নিত্য সত্য। ব্রহ্মার আরাধনায় তুষ্ট হয়ে পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ স্বয়ং তাঁকে তা বলেছিলেন। জগতে ভ্রাম্যমাণ জীবদের ভগবানের প্রেমময়ী সেবার পন্থা ব্যতীত ভববন্ধন মোচনের আর কোন মঙ্গলময় পন্থা নেই।"

"মহাত্মা ব্রহ্মা, গভীর মনোনিবেশ সহকারে একাগ্রচিত্তে তিনবার বেদ অধ্যয়ন করেছিলেন, এবং তা পুঙ্খানুপুঙ্খভাবে বিচার করে স্থির করেছিলেন যে পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের প্রতি আকর্ষণই হচ্ছে ধর্মানুষ্ঠানের পরম পূর্ণতা। পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ প্রতিটি জীবের হৃদয়ে অন্তর্যামীরূপে বিরাজ করেন। দর্শন করার এবং বুদ্ধি দ্বারা বিচারপূর্বক সেই সত্য অনুভব করা যায়।"

"হে রাজন্, তাই প্রতিটি মানুষের কর্তব্য হচ্ছে সর্বত্র এবং সর্বদা সেই পরমেশ্বর ভগবান শ্রীহরির শ্রবণ, কীর্তন ও স্মরণ করা। যাঁরা ভক্তদের অত্যন্ত প্রিয় ভগবান শ্রীকৃষ্ণের কথামৃত কর্ণকুহরের দ্বারা পান করেন, তাঁরা বিষয় ভোগে দূষিত অন্তঃকরণকে পবিত্র করেন এবং ভগবানের শ্রীপাদপদ্মের সমীপে গমন করেন।"

❀ ❀ ❀



## তৃতীয় অধ্যায়

# শুদ্ধ ভক্তি : হৃদয়ের পরিবর্তন

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে মহারাজ পরীক্ষিৎ, যেভাবে আপনি আমাকে মৃত্যুন্মুখ বুদ্ধিমান মানুষদের কর্তব্য সম্বন্ধে জিজ্ঞাসা করেছেন, সেই অনুসারে আমি আপনাকে উত্তর দিয়েছি।"

"যে ব্যক্তি ব্রহ্মতেজ কামনা করেন, তাঁর বেদপতি (ব্রহ্মা অথবা বৃহস্পতির) আরাধনা করা উচিত। যিনি ইন্দ্রিয়-তর্পণের পটুতা কামনা করেন, তাঁর দেবরাজ ইন্দ্রের আরাধনা করা উচিত, এবং যিনি পুত্রাদি কামনা করেন, তাঁর প্রজাপতিদের আরাধনা করা উচিত। যিনি শ্রী কামনা করেন, তাঁর প্রকৃতির অধিষ্ঠাত্রী দুর্গাদেবীর আরাধনা করা উচিত। যিনি তেজ কামনা করেন তাঁর অগ্নিকে আরাধনা করা উচিত, এবং যিনি ধন কামনা করেন, তাঁর অষ্টবসুর আরাধনা করা উচিত। যিনি বল এবং বীর্য কামনা করেন, তাঁর শিবের অংশ রুদ্রের আরাধনা করা উচিত। যিনি প্রচুর পরিমাণে শস্য কামনা করেন, তাঁর অদিতির আরাধনা করা উচিত। যিনি স্বর্গ কামনা করেন, তাঁর আদিত্যদের উপাসনা করা উচিত। যিনি রাজ্য কামনা করেন, তাঁর বিশ্বদেবের উপাসনা করা উচিত, এবং যিনি জনসাধারণের মধ্যে জনপ্রিয়তা লাভ করতে চান, তাঁর সাধ্যদেবকে পূজা করা উচিত। যিনি দীর্ঘায়ু কামনা করেন, তাঁর অশ্বিনী কুমারদ্বয়ের আরাধনা করা উচিত, এবং যিনি দেহের পুষ্টি কামনা করেন, তাঁর পৃথিবীকে পূজা করা উচিত। যিনি প্রতিষ্ঠা অর্থাৎ স্বপদে স্থিত থাকার কামনা করেন, তাঁর অন্তরীক্ষ ও পৃথিবীর আরাধনা করা উচিত। যিনি রূপ কামনা করেন, তাঁর গন্ধর্বগণ আরাধনা করা উচিত। যিনি স্ত্রী কামনা করেন, তাঁর উর্বশী-অপ্সরার আরাধনা করা উচিত। যিনি সকলের উপর আধিপত্য কামনা করেন, তাঁর ব্রহ্মাকে আরাধনা করা উচিত। যিনি যশ আকাঙ্ক্ষা করেন, তাঁর পরমেশ্বর ভগবানের আরাধনা করা উচিত এবং যিনি ধন সঞ্চয়ের অভিলাষী, তাঁর কুবেরের আরাধনা করা উচিত। যিনি বিদ্যালাভের অভিলাষ করেন, তাঁর শিবের আরাধনা করা উচিত, এবং যিনি দাম্পত্য-প্রেম কামনা করেন, তাঁর সতী উমাদেবীর আরাধনা করা উচিত। পারমার্থিক জ্ঞানের উন্নতি সাধনের জন্য শ্রীবিষ্ণু অথবা তাঁর ভক্তদের আরাধনা করা উচিত। যাঁরা সন্তানাদি কামনা করেন, তাঁদের পিতৃবর্গের আরাধনা করা উচিত, যাঁরা সুরক্ষা কামনা করেন, তাঁদের পুণ্যবান যক্ষসমূহের এবং যাঁরা বল কামনা করেন, তাঁদের বিভিন্ন দেবতাদের আরাধনা করা উচিত। যিনি রাজত্ব কামনা করেন, তাঁর মনুদের আরাধনা করা উচিত। যিনি শত্রুনিধনের অভিলাষ করেন, তাঁর অসুরদের আরাধনা করা উচিত, এবং যিনি ইন্দ্রিয় সুখভোগের বাসনা করেন, তাঁর চন্দ্রদেবের আরাধনা করা উচিত। কিন্তু যাঁর কোন জড় সুখভোগের বাসনা নেই, তাঁর পরমেশ্বর ভগবানের আরাধনা করা উচিত। যে ব্যক্তির বুদ্ধি উদার, তিনি সব রকম জড় কামনাযুক্তই হোন, অথবা সমস্ত জড় বাসনা থেকে মুক্তই হোন, অথবা জড় জগতের বন্ধন থেকে মুক্তিলাভের প্রয়াসীই হোন, তাঁর কর্তব্য সর্বতোভাবে পরমেশ্বর ভগবানের আরাধনা করা। বিভিন্ন দেবদেবীর পূজকেরা এই পৃথিবীতে ভগবানের শুদ্ধ ভক্তের সঙ্গ প্রভাবে পরমেশ্বর ভগবানের প্রতি যে স্বাভাবিক আকর্ষণরূপ অবিচলিত ভক্তি লাভ করেন, তারই ফলে তাঁদের সর্বোত্তম কল্যাণ সাধিত হয়। পরমেশ্বর ভগবান শ্রীহরি সম্বন্ধীয় দিব্য জ্ঞান জড়া প্রকৃতির গুণের তরঙ্গকে সম্পূর্ণরূপে নিবৃত্ত করে। এই জ্ঞান জড় জাগতিক প্রভাব থেকে মুক্ত হওয়ার ফলে আত্মতৃপ্তি প্রদান করে, এবং অতীন্দ্রিয় হওয়ার ফলে মহাত্মাগণ কর্তৃক স্বীকৃত। কে এই কথার প্রতি আকৃষ্ট না হয়ে থাকতে পারে?"

শৌনক বললেন—"ব্যাসদেবের পুত্র শ্রীল শুকদেব গোস্বামী ছিলেন একজন অতি বিদ্বান ঋষি এবং তিনি কাব্যের আকারে সব কিছু বর্ণনা করতে পারতেন। তাঁর কাছ থেকে এ সব বিষয় শ্রবণ করার পর পরীক্ষিৎ মহারাজ তাঁকে পুনরায় কি জিজ্ঞাসা করেছিলেন?"

"হে বিদ্বান সূত গোস্বামী! দয়া করে আপনি আমাদের বলুন তারপর কি হয়েছিল, কেননা আমরা তা শুনতে ঐকান্তিকভাবে আগ্রহী। ভগবদ্ভক্তের সভায় যে কথা হয় তা নিশ্চয়ই হরিকথা ব্যতীত আর কিছু হতে পারে না। পাণ্ডবদের পৌত্র মহারাজ পরীক্ষিৎ তাঁর শৈশব থেকেই একজন মহান্ ভগবদ্ভক্ত ছিলেন। পুতুল নিয়ে খেলার ছলে তিনি পরিবারের শ্রীবিগ্রহের পূজার অনুকরণে ভগবান শ্রীকৃষ্ণের পূজা করতেন। ব্যাসদেবের পুত্র শুকদেব নিগু আত্মে পূর্ণ ছিলেন এবং তিনি বসুদেব-তনয় শ্রীকৃষ্ণের মহান্ ভক্ত ছিলেন। অতএব মহান ভক্তদের সমাগমে শ্রীকৃষ্ণের গুণকীর্তনরূপ উদার কথাই হয়েছিল। সূর্যদেব প্রতিদিন উদিত ও অস্তগত হয়ে সকলের আয়ু হরণ করেন, কিন্তু যাঁরা সর্বমঙ্গলময় পরমেশ্বর ভগবানের কথা আলোচনা করে তাঁদের সময়ের সদ্ব্যবহার করেন, তাঁদেরই আয়ু কেবল তিনি হরণ করেন না। বৃক্ষসমূহ কি বেঁচে থাকে না? কামারের হাপর কি শ্বাসগ্রহণ ও পরিত্যাগ করে না? আমাদের চতুর্দিকে পশুরা কি আহার ও স্ত্রী-সম্ভোগ করে না? কুকুর, শূকর, উট এবং গর্দভের মতো মানুষেরা তাদেরই প্রশংসা করে, যারা সমস্ত অশুভ থেকে উদ্ধারকারী ভগবান শ্রীকৃষ্ণের দিব্য লীলাসমূহ কর্ণরন্ধ্রে শ্রবণ করে না। যে ব্যক্তি ভগবানের শৌর্য এবং অদ্ভুত কার্যকলাপের কথা শ্রবণ করেনি এবং ভগবানের গুণগাথা কীর্তন করেনি, তার কর্ণরন্ধ্র সর্পের গর্তের মতো এবং তার জিহ্বা ভেকের জিহ্বার মতো। রেশমের উষ্ণীষ এবং কিরীটাদির দ্বারা মস্তক শোভিত থাকলেও তা যদি মুক্তিদাতা ভগবানের শ্রীচরণে প্রণত না হয়, তবে তা কেবল অত্যন্ত ভারী একটি বোঝার মতো। আর যে হস্তদ্বয় উজ্জ্বল সুবর্ণ কঙ্কণের দ্বারা অলঙ্কৃত, তা যদি ভগবান শ্রীহরির সেবায় যুক্ত না হয়, তা হলে তা শবের হস্তের মতো। যে নয়ন শ্রীবিষ্ণুর শ্রীবিগ্রহ দর্শন করে না তা ময়ূর পুচ্ছে অঙ্কিত চক্ষুর মতো, এবং যে পদ পরমেশ্বর ভগবানের লীলাভূমি বা তীর্থসমূহে বিচরণ করে না তা বৃক্ষের মতো স্থাবর। যে ব্যক্তি কখনো তার মস্তকে ভগবানের শুদ্ধ ভক্তের চরণরেণু ধারণ করেনি, সে জীবিত থাকলেও তার দেহটি মৃত। আর যে ব্যক্তি ভগবানের শ্রীপাদপদ্মের তুলসীদলের সুগন্ধ আঘ্রাণ করেনি, সে শ্বাস গ্রহণ করলেও তার দেহটি মৃত। হরিনাম গ্রহণ করা সত্ত্বেও যার হৃদয় দ্রবীভূত হয় না, নেত্র অশ্রুপূর্ণ হয় না এবং লোমসমূহ আনন্দে পুলকিত হয় না, তার হৃদয় অবশ্যই ইস্পাতের আবরণে আচ্ছাদিত।"

"হে সূত গোস্বামী! আপনার বাণী অত্যন্ত মনোমুগ্ধকর। তাই, আত্মবিদ্যা-বিশারদ মহাভাগবত শ্রীল শুকদেব গোস্বামী মহারাজ পরীক্ষিৎ কর্তৃক জিজ্ঞাসিত হয়ে অত্যন্ত দক্ষতার সঙ্গে তাঁকে যে সমস্ত উপদেশ দিয়েছিলেন সে কথা আমাদের কাছে কীর্তন করুন।"

## চতুর্থ অধ্যায়

# সৃষ্টি-প্রকরণ

শ্রীসূত গোস্বামী বললেন—"শুকদেব গোস্বামীর আত্মতত্ত্ব নির্ণায়ক বাণী শ্রবণ করে উত্তরানন্দন পরীক্ষিৎ নিষ্ঠা সহকারে তাঁর মনকে ভগবান শ্রীকৃষ্ণে একাগ্র করেছিলেন। ভগবান শ্রীকৃষ্ণের প্রতি সর্বতোভাবে আকৃষ্ট হওয়ার ফলে মহারাজ পরীক্ষিৎ তাঁর দেহ, জায়া, পুত্র, প্রাসাদ, হাতি, ঘোড়া ইত্যাদি পশু, রাজকোষ, বন্ধু-বান্ধব এবং আত্মীয়-স্বজনদের প্রতি দৃঢ় আসক্তি ছিন্ন করার জন্য ত্যাগ করতে সক্ষম হয়েছিলেন। হে মহর্ষিগণ! মহাত্মা মহারাজ পরীক্ষিৎ নিরন্তর শ্রীকৃষ্ণের ভাবনায় মগ্ন হয়ে, তাঁর মৃত্যু আসন্ন জেনে ধর্মানুষ্ঠান আদি সবরকম সকাম কর্ম, অর্থনৈতিক উন্নতি এবং ইন্দ্রিয় তৃপ্তি সাধন সর্বতোভাবে পরিত্যাগ করে ভগবান শ্রীকৃষ্ণের প্রতি তাঁর স্বাভাবিক প্রেমকে আরও দৃঢ়ভাবে নিযুক্ত করেছিলেন এবং আপনারা যেভাবে আমাকে প্রশ্ন করছেন ঠিক সেই সমস্ত প্রশ্ন জিজ্ঞাসা করেছিলেন।"



মহারাজ পরীক্ষিৎ বললেন—"হে বিদগ্ধ ব্রাহ্মণ! আপনি সবকিছুই জানেন, কেননা আপনি সবরকম জড় কলুষ থেকে মুক্ত। তাই আপনি আমাকে যা কিছু বলেছেন তা যথার্থই বলে প্রতীত হচ্ছে। আপনার বাণী ধীরে ধীরে আমার অজ্ঞানের অন্ধকার দূর করছে, কেননা আপনি পরমেশ্বর ভগবানের কথা বর্ণনা করছেন। আমি আপনার কাছে জানতে চাই পরমেশ্বর ভগবান কিভাবে তাঁর অন্তরঙ্গা মায়ার দ্বারা এই বিশ্ব সৃষ্টি করেন, যা মহান্ দেবতাদের পক্ষেও দুর্বোধ্য। দয়া করে আপনি বলুন সর্বশক্তিমান পরমেশ্বর ভগবান ক্রীড়াচ্ছলে তাঁর বিভিন্ন শক্তি এবং বিভিন্ন অংশদের কেমনভাবে এই জগতের পালন কার্যে এবং সংহার কার্যে নিযুক্ত করেন।"

"হে বিদ্বান্ ব্রাহ্মণ, পরমেশ্বর ভগবানের অপ্রাকৃত কার্যকলাপ অত্যন্ত আশ্চর্যজনক, এবং তা অচিন্ত্য বলে মনে হয়, কেননা মহান্ পণ্ডিতদের মহতী প্রচেষ্টাও তা বোঝার জন্য পর্যাপ্ত নয়। পরমেশ্বর ভগবান এক, তা তিনি একলাই প্রকৃতির গুণের দ্বারা কার্য করুন, অথবা যুগপৎ বহুরূপে নিজেকে বিস্তার করুন অথবা প্রকৃতির গুণসমূহ পরিচালনা করার জন্য কেমন নিজেকে বিস্তার করেন, দয়া করে আপনি আমার সমস্ত সংশয়ের নিরসন করুন। আপনি কেবল বৈদিক শাস্ত্রে গভীর জ্ঞানসম্পন্ন এবং আত্মতত্ত্ববেত্তাই নন, আপনি ভগবান শ্রীকৃষ্ণের একজন মহান্ ভক্ত এবং তাই আপনি ভগবানেরই সমান।"

শ্রীসূত গোস্বামী বললেন—"রাজা কর্তৃক এইভাবে ভগবানের সৃজনাত্মক শক্তি বর্ণনা করতে প্রার্থিত হয়ে শুকদেব গোস্বামী সর্বেন্দ্রিয় পতি ভগবান শ্রীকৃষ্ণকে স্মরণ করে প্রত্যুত্তর দিতে শুরু করলেন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"আমি সেই ভগবানকে আমার সশ্রদ্ধ প্রণাম নিবেদন করি, যিনি জড় জগতের সৃষ্টির জন্য প্রকৃতির তিনটি গুণ অঙ্গীকার করেন। তিনি প্রতিটি জীবের শরীরে বিরাজমান পরম পূর্ণ এবং তাঁর কার্যকলাপ অচিন্ত্য। আমি পুনরায় পূর্ণ অস্তিত্ব এবং অন্যান্য গুণ সমন্বিত পরমেশ্বর ভগবানকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি, যিনি পুণ্যবান ভক্তদের সমস্ত সংকট থেকে উদ্ধার করেন এবং অভক্ত অসুরদের নাস্তিক মনোবৃত্তি বৃদ্ধিতে বাধা দেন। পারমার্থিক সিদ্ধির সর্বোচ্চ স্তরে অধিষ্ঠিত পরমহংসদের তিনি বিশিষ্টরূপে দান করেন। অনুবর্তীদের পালক এবং অভক্তদের যিনি সর্বদা সমস্যার সৃষ্টি করেন তাঁকে আমি আমার সশ্রদ্ধ প্রণাম নিবেদন করি। তিনি জড় এবং চেতন উভয় জগতেরই পরম ভোক্তা, তথাপি তিনি চিদাকাশে তাঁর লীলাবিলাস করেন। কেউই তাঁর সমকক্ষ নয়, কেননা তাঁর অপ্রাকৃত ঐশ্বর্য অনন্ত এবং অসীম। আমি সেই সর্বমঙ্গলময় ভগবান শ্রীকৃষ্ণকে আমার সশ্রদ্ধ প্রণাম নিবেদন করি, যাঁর গুণগাথা কীর্তন, স্মরণ, দর্শন, বন্দন, শ্রবণ এবং পূজনের ফলে সমস্ত পাপরাশি তৎক্ষণাৎ ধৌত হয়। আমি সর্বমঙ্গল ভগবান শ্রীকৃষ্ণকে বারংবার আমার প্রণতি নিবেদন করি। তাঁর চরণকমলের শরণ গ্রহণ করার ফলে পরম বুদ্ধিমান ব্যক্তিরা বর্তমান এবং ভবিষ্যতের সমস্ত জড় আসক্তি থেকে মুক্ত হন এবং অনায়াসে চিন্ময় জগতের প্রতি অগ্রসর হন। আমি সর্বমঙ্গলময় ভগবান শ্রীকৃষ্ণকে বারংবার আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি, কেননা তপস্বী পরায়ণ মহান্ ঋষিগণ, বদান্য দাতাগণ, প্রতিষ্ঠাবান যশস্বীগণ, জ্ঞানী বা যোগীগণ, বেদমন্ত্র উচ্চারণকারীগণ অথবা সদাচারী পুরুষগণ কেউই সেই সমস্ত মহান গুণের দ্বারা ভগবানের সেবা না করে মঙ্গল লাভ করতে সমর্থ হন না। কিরাত, হূণ, অন্ধ্র, পুলিন্দ, পুক্কশ, আভীর, শুম্ভ, যবন, খস তথা অন্যান্য সমস্ত প্রবৃত্তির পাপাসক্ত মানুষেরা যাঁর ভক্তদের শরণ গ্রহণ করার ফলে শুদ্ধ হতে পারে, আমি সেই পরম শক্তিশালী পরমেশ্বর ভগবানকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। তিনি আত্মতত্ত্ববেত্তা পুরুষদের পরমাত্মা এবং পরমেশ্বর। তিনি বেদ, ধর্মশাস্ত্র এবং তপস্যার মূর্তিমান স্বরূপ। তিনি ব্রহ্মা, শিব এবং কপটতা রহিত সমস্ত ব্যক্তিদের দ্বারা পূজিত। এই প্রকার শ্রদ্ধা ও সম্ভ্রমের আস্পদ পরমেশ্বর ভগবান আমার প্রতি প্রসন্ন হোন। সমস্ত ভক্তদের আরাধ্য ভগবান, অন্ধক, বৃষ্ণি প্রমুখ যদুবংশীয় রাজাদের পালক এবং গৌরব ও সৌভাগ্যের অধিষ্ঠাত্রী লক্ষ্মীদেবীর

পতি, সমস্ত যজ্ঞের নির্দেশক এবং সেই সূত্রে সমস্ত জীবের রক্ষক, সমস্ত বুদ্ধিমত্তার নিয়ন্তা, জড় এবং চেতন সমস্ত লোকসমূহের অধীশ্বর এবং পৃথিবীর পরম অবতার (সর্বেশ্বর) ভগবান শ্রীকৃষ্ণ আমার প্রতি প্রসন্ন হোন। পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণই হচ্ছেন মুক্তিদাতা। মহাজনের পদাঙ্ক অনুসরণ করে প্রতিক্ষণ তাঁর চরণকমলের চিন্তা করার ফলে ভগবদ্ভক্তেরা সমাধিতে সেই পরম সত্যকে দর্শন করতে পারেন। কিন্তু মনোধর্মী জ্ঞানীরা তাদের কল্পনা অনুসারে তাঁকে অনুমান করতে চেষ্টা করে। সেই পরমেশ্বর ভগবান আমার প্রতি প্রসন্ন হোন। যিনি সৃষ্টির প্রারম্ভে ব্রহ্মার হৃদয়ে শক্তিশালী জ্ঞান বিকশিত করেছিলেন এবং সৃষ্টি ও তাঁর নিজের সম্বন্ধে পূর্ণ জ্ঞান প্রদান করে অনুপ্রাণিত করেছিলেন, এবং সেই বেদরূপা সরস্বতী ব্রহ্মার মুখ থেকে প্রকাশিত হয়েছিলেন। সমস্ত আনন্দদাতা ঋষিদের মধ্যে যিনি সর্বশ্রেষ্ঠ সেই পরমেশ্বর ভগবান আমার প্রতি প্রসন্ন হোন। যে পরমেশ্বর ভগবান ব্রহ্মাণ্ডের অভ্যন্তরে শয়ন করে প্রকৃতির উপাদান থেকে সৃষ্ট সমস্ত শরীরকে উজ্জীবিত করেন, এবং পুরুষাবতাররূপে জীবকে তার জড় শরীরের জনক ষোলটি গুণের (একাদশ ইন্দ্রিয় এবং পঞ্চ মহাভূত) অধীনস্থ করেন, সেই ভগবান যেন আমার প্রতি প্রসন্ন হয়ে আমার বাণীকে অলংকৃত করেন। আমি বৈদিক শাস্ত্রের সংকলনকর্তা, বাসুদেবের অবতার শ্রীল ব্যাসদেবকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। শুদ্ধ ভক্তেরা ভগবানের মুখারবিন্দ থেকে নিঃসৃত অমৃতময় দিব্যজ্ঞান পান করেন।"

"হে রাজন্ প্রথম জন্ম, জন্ম থেকেই যাঁর মধ্যে বৈদিক জ্ঞানের সঞ্চার হয়েছিল, তাঁর সেই পুত্র ব্রহ্মাকে ভগবান নিজ মুখে যে জ্ঞান দান করেছিলেন, ব্রহ্মাও নারদ কর্তৃক জিজ্ঞাসিত হয়ে তাঁকে সেই কথাই বলেছিলেন।"

## পঞ্চম অধ্যায়

# সর্ব কারণের কারণ

শ্রীনারদমুনি ব্রহ্মাকে বললেন—"হে দেবাদিদেব! আপনি সমস্ত প্রাণীদের মধ্যে প্রথম জন্মা, আমি আপনাকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। কৃপা করে আপনি আমাকে দিব্য জ্ঞান দান করুন, যা মানুষকে আত্মা এবং পরমাত্মার তত্ত্ব বিশেষভাবে জ্ঞাপন করে।"

"হে পিতঃ! কৃপা করে আপনি আমাকে এই জড় জগতের যথার্থিক লক্ষণসমূহ বর্ণনা করুন। তার আদর্শ কি? কিভাবে তার সৃষ্টি হয়েছে? কিভাবে তার সংরক্ষণ হয়? এবং কার নিয়ন্ত্রণে এই সবকিছু সম্পাদিত হচ্ছে? হে পিতঃ, এই সব কিছুই আপনি বিজ্ঞানসম্মতভাবে জানেন কেননা পূর্বে আপনি যা কিছু সৃষ্টি করেছেন, ভবিষ্যতে যা কিছু সৃষ্টি হবে এবং বর্তমানে যা কিছু সৃষ্টি হচ্ছে, এবং এই ব্রহ্মাণ্ডে যা কিছু রয়েছে তা সবই আপনার হস্তস্থিত একটি আমলকীর মতো। হে পিতঃ! আপনার জ্ঞানের উৎস কি? আপনি কার আশ্রয়ে রয়েছেন? এবং কার অধীনে আপনি কার্য করছেন? আপনার বাস্তবিক স্থিতি কি? আপনি কি আপনার শক্তির দ্বারা জড় উপাদানের সাহায্যে সমস্ত জীবদের সৃষ্টি করেন? মাকড়সা যেমন অনায়াসে কারো দ্বারা পরাভূত না হয়ে জাল সৃষ্টি করে, আপনিও তেমন অন্য কারো সাহায্য ব্যতীত, আপনার স্বাবলম্বী শক্তির প্রভাবে সৃষ্টি করেন। নাম, রূপ, গুণ ইত্যাদির মাধ্যমে বিশ্বের বস্তু সম্বন্ধে আমরা যা কিছু জানতে পারি, তা উৎকৃষ্ট, নিকৃষ্ট অথবা সমান হোক অথবা নিত্য বা অনিত্য হোক, তা



সবই আপনি ছাড়া আর কারো দ্বারা সৃষ্টি হয়নি, আপনি এতই মহান্। আপনি যদিও সৃষ্টির ব্যাপারে অত্যন্ত শক্তিশালী, তথাপি আপনি যে পূর্ণরূপে অনুশাসন অনুসরণ করে কঠোর তপস্যা করেছেন সে কথা ভেবে আমরা আশ্চর্যান্বিত চিত্তে অনুমান করি যে, আপনার থেকেও অধিক শক্তিশালী আর কেউ একজন রয়েছেন। হে পিতঃ! আপনি সবকিছু জানেন, এবং আপনি সকলের নিয়ন্তা। তাই আমি যে সমস্ত প্রশ্ন আপনার কাছে করেছি, আপনি কৃপা করে আমাকে তার উত্তর দিন যাতে আমি আপনার শিষ্যরূপে তা হৃদয়ঙ্গম করতে পারি।"

শ্রী ব্রহ্মা বললেন—"হে বৎস নারদ, সকলের প্রতি কৃপাপরবশ হয়ে (এমনকি আমার প্রতিও) তুমি এই সমস্ত প্রশ্নগুলি করেছ, কেননা তার ফলে পরমেশ্বর ভগবানের পরাক্রম দর্শন করতে অনুপ্রাণিত হয়েছি। তুমি আমার সম্বন্ধে যা বলেছ তা মিথ্যা নয়, কেননা যতক্ষণ পর্যন্ত কেউ আমার থেকে পরতর পরম সত্য পরমেশ্বর ভগবান সম্বন্ধে অবগত না হয়, ততক্ষণ পর্যন্ত সে অবশ্যই আমার বীর্যবতী কার্যকলাপ দর্শন করে মোহিত হয়। ভগবান তাঁর স্বীয় জ্যোতি (ব্রহ্মজ্যোতি) দ্বারা জগৎ সৃষ্টি করার পর তাঁরই শক্তিতে সেই জগৎ প্রকাশিত হলে আমি পুনরায় সৃষ্টির দ্বারা প্রকাশ করি, ঠিক যেমন সূর্য, অগ্নি, চন্দ্র, আকাশ, প্রভাবশালী গ্রহসমূহ, এবং আমি প্রকাশিত হই। আমি পরমেশ্বর ভগবান বাসুদেব শ্রীকৃষ্ণকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি এবং তাঁর ধ্যান করি, যাঁর দুর্জয় মায়া অল্প বুদ্ধিসম্পন্ন মানুষদের এমনভাবে প্রভাবিত করে যে, তারা আমাকে পরম নিয়ন্তা বলে মনে করে। ভগবানের মায়া শক্তি তাঁর কার্যকলাপের জন্য লজ্জাবোধ করার ফলে ভগবানের সম্মুখে আসতে পারেন না। কিন্তু যে সমস্ত জীব মায়ার দ্বারা মোহিত হয়েছে, তারা সর্বদাই 'আমি' এবং 'আমার' এই চিন্তায় মগ্ন হয়ে সর্বক্ষণ প্রলাপ করে। সৃষ্টির পাঁচটি মৌলিক উপাদান বা পঞ্চ মহাভূত, কর্ম, শাশ্বত কাল, জীবের স্বভাব এবং জীব, এই সমস্তই পরমেশ্বর ভগবান বাসুদেবের বিভিন্ন অংশ, এবং বাসুদেব থেকে এদের কোন ভিন্ন সত্তা নেই। সমস্ত বৈদিক শাস্ত্র পরমেশ্বর ভগবান নারায়ণ কর্তৃক প্রণীত হয়েছে এবং সেগুলি তাঁরই নিমিত্ত, সমস্ত দেবতারা তাঁরই অঙ্গ থেকে উদ্ভূত এবং তাঁরা সকলেই তাঁর সেবক, স্বর্গ আদি বিভিন্ন লোকসমূহ তাঁরই জন্য এবং বিভিন্ন প্রকার যজ্ঞ অনুষ্ঠানের উদ্দেশ্য কেবল তাঁরই সন্তুষ্টি বিধান করা। সর্বপ্রকার ধ্যান এবং যোগ হচ্ছে নারায়ণকে জানবার বিভিন্ন উপায়, সর্বপ্রকার তপশ্চর্যার উদ্দেশ্য হচ্ছে নারায়ণকে প্রাপ্ত হওয়া। দিব্য জ্ঞানের সংস্কৃতির উদ্দেশ্য হচ্ছে নারায়ণের দর্শন লাভ করা এবং মুক্তির চরম অবস্থা হচ্ছে নারায়ণের ধামে প্রবেশ করা। তাঁর দ্বারা অনুপ্রাণিত হয়ে, সর্বব্যাপ্ত পরমাত্মারূপে তাঁর [illegible] মাধ্যমে তিনি পূর্বেই যা সৃষ্টি করেছেন আমি [illegible] তা পুনঃপ্রকাশ করি। এমনকি আমিও তাঁরই সৃষ্টি। পরমেশ্বর ভগবানের স্বরূপ শুদ্ধ চিন্ময় এবং তা সমস্ত জড় গুণের অতীত, তথাপি জড় জগতের সৃষ্টি, পালন এবং ধ্বংসের জন্য তিনি তাঁর বহিরঙ্গা শক্তির মাধ্যমে সত্ত্ব, রজো এবং তমো নামক প্রকৃতির তিনটি গুণ স্বীকার করেন। প্রকৃতির এই তিনটি গুণ দ্রব্য, জ্ঞান এবং ক্রিয়ারূপে প্রকাশিত হয়ে নিত্য শাশ্বত জীবকে তার সমস্ত কার্যকলাপের জন্য দায়ী করে তাকে কার্য এবং কারণের বন্ধনে আবদ্ধ করে।"

"হে ব্রাহ্মণ নারদ, সেই পরম দ্রষ্টা পরমেশ্বর ভগবান প্রকৃতির তিনটি গুণের দ্বারা প্রভাবিত বদ্ধ জীবের জড় ইন্দ্রিয়ের অগোচর। তিনি সকলের, এমনকি আমারও নিয়ন্তা সমস্ত শক্তির নিয়ন্তা ভগবান, তাঁর শক্তির দ্বারা নিয়ন্ত্রণ, সমস্ত জীবের অদৃষ্ট এবং তাদের স্বভাব সৃষ্টি করেন, এবং তিনি পুনরায় স্বতন্ত্রভাবে তাদের নিজের মধ্যে বিলীন করে দেন। প্রথম পুরুষাবতারের (কারণার্ণবশায়ী বিষ্ণু) পর মহতত্ত্ব বা জড় সৃষ্টির তত্ত্ব প্রকাশিত হয়, তারপর কাল প্রকট হয়, এবং কালক্রমে তিনটি গুণ প্রকাশিত হয়, প্রকৃতির অর্থ হচ্ছে তিনটি গুণের অভিব্যক্তি। সেগুলি কার্যে রূপান্তরিত হয়। মহতত্ত্ব বিক্ষুব্ধ হওয়ার ফলে জড় কার্যকলাপের উদ্ভব হয়। প্রথমে সত্ত্বগুণ এবং রজোগুণের রূপান্তর হয় এবং পরবর্তী তমোগুণের প্রভাবে দ্রব্য, জ্ঞান এবং ক্রিয়াশক্তির উদ্ভব হয়। অহংকেন্দ্রিক অহংকার তিন রূপে রূপান্তরিত হয়ে বৈকারিক, তৈজস এবং তামস অর্থাৎ সাত্ত্বিক অহংকার, রাজস অহংকার ও তামস অহংকার এই তিন প্রকারে উদ্ভূত হয়। তামস অহংকার থেকে দ্রব্য শক্তি,

যা জড় জগতের বাইরে অবস্থিত এবং সেই স্থান জনের জন্য যাদের কখনো পুনর্জন্ম হবে না। আর যারা সংসার-জীবনের প্রতি আসক্ত এবং কঠোর ব্রহ্মচর্য ব্রত পালন করে না, তাদের জড় জগতের ত্রিলোকের মধ্যেই থাকতে হয়। সর্বব্যাপ্ত পরমেশ্বর ভগবান তাঁর শক্তির প্রভাবে, যারা জড় জগতের উপর আধিপত্য করতে চায় এবং যারা ভগবদ্ভক্তিপরায়ণ, উভয়েরই পরম নিয়ন্তা। তিনি সর্বব্যাপ্তেই অজ্ঞান এবং বাস্তবিক জ্ঞান উভয়েরই পরম প্রভু। সেই পরমেশ্বর ভগবান থেকে সমস্ত ব্রহ্মাণ্ড এবং জড় উপাদান, গুণ এবং ইন্দ্রিয় সমন্বিত বিরাটরূপ উদ্ভূত হয়েছে। তথাপি তিনি এই সমস্ত জড় প্রকাশ থেকে সম্পূর্ণ স্বতন্ত্র, ঠিক যেমন সূর্য তার কিরণ এবং তাপ থেকে ভিন্ন থাকে। আমি যখন মহাপুরুষের (মহা বিষ্ণু) নাভি পদ্ম থেকে জন্মগ্রহণ করেছিলাম, তখন আমার কাছে যজ্ঞ অনুষ্ঠান করার জন্য সেই মহাপুরুষের অবয়ব ব্যতীত অন্য কোন সামগ্রী ছিল না। যজ্ঞ অনুষ্ঠানের জন্য যথোপযুক্ত কালসহ (বসন্ত) পুষ্প, পত্র, কুশ ও যজ্ঞভূমি—এই সমস্ত বস্তু সামগ্রীর প্রয়োজন হয়। যজ্ঞ অনুষ্ঠানের অন্য সমস্ত উপকরণগুলি হচ্ছে পাত্র, শস্য, ঘৃত, মধু, স্বর্ণ, মৃত্তিকা, জল, ঋগ্বেদ, যজুর্বেদ, সামবেদ এবং যজ্ঞ সম্পাদনকারী চারজন পুরোহিত। যজ্ঞের অন্যান্য প্রয়োজনগুলি হচ্ছে বিভিন্ন নাম বিশিষ্ট মন্ত্র, ব্রত এবং দক্ষিণার দ্বারা বিভিন্ন দেবতাদের আহ্বান করা। এই আহ্বান বিশিষ্ট প্রয়োজন এবং বিশিষ্ট বিধির দ্বারা বিশেষ শাস্ত্রের নির্দেশ অনুসারে হওয়া উচিত। পরমেশ্বর ভগবানের অঙ্গ থেকে আমি যজ্ঞের এই সমস্ত সামগ্রী সংগ্রহ করেছি। দেবতাদের নাম উচ্চারণ করার মাধ্যমে ক্রমশঃ চরম লক্ষ্য বিষ্ণুকে লাভ করা যায় এবং এইভাবে প্রায়শ্চিত্ত এবং চরম আহুতি পূর্ণরূপে সম্পাদিত হয়। এইভাবে আমি সমস্ত যজ্ঞের পরম ভোক্তা, পরমেশ্বর ভগবানের দেহের অঙ্গ থেকে যজ্ঞ অনুষ্ঠানের জন্য সমস্ত সামগ্রী এবং সজ্জা সৃষ্টি করে তাঁর যজ্ঞ অনুষ্ঠান করার মাধ্যমে তাঁকে সন্তুষ্ট করেছিলাম।"

"হে পুত্র! তারপর তোমার নয়জন ভ্রাতা, যারা হচ্ছে প্রজাপতি, মনু এবং অন্যান্য বুদ্ধিমান পুরুষদের প্রসার করার জন্য যথাযথ অনুষ্ঠানের মাধ্যমে যজ্ঞ সম্পন্ন করেছিল। তারপর মনুষ্য জাতির পিতা মনুগণ, মহান ঋষিগণ, পিতৃগণ, বিদ্বান পণ্ডিতগণ, দেবতাগণ, দৈত্যগণ এবং মানবগণ যজ্ঞের দ্বারা সেই পরমেশ্বর ভগবানকে আরাধনা করেছিলেন। ভগবানের শক্তিশালী জড়া প্রকৃতিতে এই বিশ্ব অধিষ্ঠিত। ভগবান স্বয়ং অগুণ হওয়া সত্ত্বেও সৃষ্টি কার্য, পালন কার্য এবং বিনাশকার্য সাধনের জন্য প্রকৃতির গুণসমূহ গ্রহণ করেন। তাঁর ইচ্ছায় আমি সৃষ্টি করি, শিব সংহার করেন এবং তিনি স্বয়ং নিত্য ভগবানস্বরূপে সবকিছু পালন করেন। তিনি এই তিন শক্তির শক্তিমান নিয়ন্তা।"

"হে পুত্র! তুমি আমার কাছে যা কিছু প্রশ্ন করেছ, আমি তা তোমাকে এইভাবে বললাম। তুমি নিশ্চিতভাবে জেনে রেখো যে (জড় এবং চেতন জগতে) কার্য এবং কারণরূপে যা কিছু বর্তমান, তাদের কোন কিছুই পরমেশ্বর ভগবান থেকে স্বতন্ত্র নয়।"

"হে নারদ! যেহেতু আমি পরমেশ্বর ভগবান শ্রীহরির শ্রীপাদপদ্ম অত্যন্ত ঐকান্তিকতা সহকারে ধারণ করেছি, তাই আমি যা কিছু বলি তা কখনোই মিথ্যা হয় না। আমার মনের প্রগতিও কখনো অবরুদ্ধ হয় না এবং আমার ইন্দ্রিয়সমূহ কখনো বিষয়ের অনিত্য আসক্তিতে অধঃপতিত হয় না। বেদময়, তপোময় এবং প্রজাপতিদের দ্বারা পূজিত প্রভু একাগ্র চিত্তে নিপুণতা সহকারে যোগ সমাধান করেও যখন জন্মদাতার সম্বন্ধে জানতে পারিনি, তখন আমার সৃষ্ট অন্যান্য জীবেরা কিভাবে সেই পুরুষকে জানতে পারবে? তাই জন্ম-মৃত্যুর ক্লেশ থেকে উদ্ধারকারী তাঁর শ্রীচরণে আত্ম-সমর্পণ করাই আমার পক্ষে সর্বাপেক্ষা শ্রেয়স্কর। এই আত্ম-সমর্পণ সর্বমঙ্গলময় এবং তার ফলে সর্বপ্রকার সুখ লাভ হয়। আকাশ যেমন নিজেই নিজের অন্ত পায় না, তেমনই ভগবানও তাঁর সীমা অনুমান করতে পারেন না। অতএব অন্যেরা কিভাবে তা করতে পারে? যেহেতু আমি, তুমি এবং শিব সেই চিন্ময় আনন্দের অবধি অনুমান করতে পারি না, অন্য দেবতারা তা কিভাবে জানবে? যেহেতু আমরা সকলেই ভগবানের মায়ার দ্বারা বিমোহিত, তাঁর মায়া বিনির্মিত এই বিশ্বকে আমরা আমাদের নিজ নিজ ক্ষমতা অনুসারে বর্ণনা করি। আমরা সেই পরমেশ্বর ভগবানকে আমাদের সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি, যাঁর



অবতার এবং কার্যসমূহ আমরা মহিমা কীর্তনের জন্য গান করি, যদিও তাঁর স্বরূপে তাঁকে পূর্ণরূপে জানা প্রায় অসম্ভব। সেই আদিপুরুষ পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ জন্মরহিত হওয়া সত্ত্বেও প্রথম অবতার মহাবিষ্ণু রূপে নিজেকে বিস্তার করে এই ব্যক্ত জগতের সৃষ্টি করেন। তাঁর মধ্যেই অনন্ত সৃষ্টি প্রকাশিত হয়, এবং জড় পদার্থ ও জড় অভিব্যক্তি সবই তিনি স্বয়ং। কিছুকালের জন্য তিনি তাদের পালন করেন এবং তারপর তিনি পুনরায় তাদের আত্মসাৎ করে নেন। পরমেশ্বর ভগবান পূর্ণ শুদ্ধ এবং জড় জগতের সমস্ত কলুষ থেকে মুক্ত। তিনি পরম সত্য এবং পূর্ণ জ্ঞানের মূর্ত বিগ্রহ। তিনি সর্বব্যাপ্ত, অদ্বিতীয়, অনাদি এবং অনন্ত। হে মহর্ষি নারদ, মহান মুনিরা সবরকম জড় কামনা-বাসনা থেকে মুক্ত হয়ে যখন অকিঞ্চিত ইন্দ্রিয়ের শরণ গ্রহণ করেন, তখন তাঁকে জানতে পারেন। অন্যথা, বৃথা তর্কের দ্বারা সবকিছু বিকৃত হয়ে যায় এবং ভগবান আমাদের দৃষ্টির অগোচরে চলে যান। কারণার্ণবশায়ী বিষ্ণু পরমেশ্বর ভগবানের প্রথম অবতার, এবং তিনি নিত্যকাল, স্বভাব, কার্যকারণাত্মক প্রকৃতি, মন, মহাভূত, অহঙ্কার-তত্ত্ব, প্রকৃতির গুণসমূহ, ইন্দ্রিয়সমূহ, বিরাটরূপ, গর্ভোদকশায়ী বিষ্ণু, স্থাবর, জঙ্গম আদি সমস্ত জীব সমষ্টির ঈশ্বর। আমি স্বয়ং (ব্রহ্মা), শিব, ভগবান বিষ্ণু, দক্ষ আদি প্রজাপতি, তোমরা (নারদ তথা কুমারগণ) ইন্দ্র, চন্দ্র আদি স্বর্গলোকের অধিপতিগণ, ভূবর্লোকের অধিপতিগণ, মনুষ্যলোকের অধিপতিগণ, পাতালাদির অধিপতিগণ, গন্ধর্ব, বিদ্যাধর ও চারণলোকের অধিপতিগণ, যক্ষ, রাক্ষস, সর্প ও নাগকুলের নায়কগণ, ঋষিগণ ও পিতৃগণের মধ্যে যারা শ্রেষ্ঠ, দৈত্যেন্দ্র, সিদ্ধেশ্বর ও দানবেন্দ্রগণ, অন্যান্য যে সমস্ত প্রেত, পিশাচ, ভূত, কুষ্মাণ্ড, জলচর, পশু এবং পক্ষীকুলের অধিপতিগণ এবং এই জগতে যা কিছু ঐশ্বর্যযুক্ত, তেজযুক্ত, ইন্দ্রিয় শক্তিযুক্ত, মনোশক্তিযুক্ত, বলবান, শোভাসম্পন্ন, লজ্জাযুক্ত, বিভূতিসম্পন্ন, বুদ্ধিযুক্ত, আশ্চর্যজনক, রূপবান ও অরূপ তা সকলেই পরমেশ্বর ভগবানের অনন্ত শক্তির এক অংশ মাত্র।"

"হে নারদ, সেই পরম পুরুষের লীলাবতারদের কথা শ্রবণ করলে অন্য কথা শ্রবণ করার বাসনারূপ কলুষ বিদূরিত হয়। সেই সমস্ত লীলা অত্যন্ত মঙ্গলময় এবং আস্বাদনীয়। তাই তারা আমার হৃদয়ে সর্বদাই বিরাজমান।"

## সপ্তম অধ্যায়

# বিশিষ্ট কার্য সম্পাদনের জন্য নির্দিষ্ট অবতারসমূহ

ব্রহ্মা বললেন—"যখন অনন্ত শক্তিশালী ভগবান গর্ভ-সমুদ্রে নিমজ্জিত পৃথিবীকে উদ্ধার করার জন্য লীলাচ্ছলে বরাহ রূপ ধারণ করেছিলেন, তখন আদি দৈত্য (হিরণ্যাক্ষ) সেখানে এসে উপস্থিত হয়েছিল এবং ভগবান তাকে তাঁর দন্ত দ্বারা বিদীর্ণ করেছিলেন। সর্বপ্রথমে প্রজাপতি রুচির পত্নী আকূতির গর্ভে সুযজ্ঞ নামে পুত্র উৎপন্ন হয়েছিল। তারপর সুযজ্ঞ তাঁর পত্নী দক্ষিণার গর্ভে সুযম প্রমুখ দেবতাদের উৎপাদন করেছিলেন। সুযম ইন্দ্রদেবরূপে ত্রিলোকের (ঊর্ধ্ব, অধো এবং মধ্যবর্তী) মহান দুঃখভার হরণ করেছিলেন। ত্রিলোকের দুঃখভার হরণ করেছিলেন বলে মনুষ্য জাতির পিতা স্বায়ম্ভুব মনু তাঁকে হরি নামে অভিহিত করেছিলেন। ভগবান তারপর কপিলদেব রূপে প্রজাপতি কর্দম এবং তাঁর পত্নী দেবহূতির পুত্ররূপে নয়জন রমণীসহ (ভগ্নী) অবতীর্ণ হয়েছিলেন। তিনি তাঁর মাতাকে আত্মজ্ঞান দান করেছিলেন, যার ফলে তিনি এই জন্মেই প্রকৃতির গুণরূপ

পঙ্ক থেকে সম্পূর্ণরূপে বিধৌত হয়ে কপিলদেবের প্রদর্শিত পন্থায় মুক্তি লাভ করেছিলেন। অত্রি ঋষি সন্তান কামনা করে ভগবানের আরাধনা করেছিলেন, এবং ভগবান তাঁর প্রতি প্রসন্ন হয়ে তাঁকে প্রতিশ্রুতি দিয়েছিলেন, 'আমি আমাকে তোমার পুত্ররূপে দান করলাম।' তার ফলে ভগবানের নাম দত্তাত্রেয় হয়েছিল। তাঁর শ্রীপাদপদ্মের পরাগ দ্বারা পবিত্র হয়ে যদু, হৈহয় আদি নৃপতিগণ ঐহিক ও পারলৌকিক ঐশ্বর্য লাভ করেছিলেন। বিভিন্ন লোক সৃষ্টি করার বাসনা করে আমি তপস্যা করেছিলাম, এবং আমার প্রতি সন্তুষ্ট হয়ে ভগবান তখন চতুঃসন রূপে (সনক, সনৎকুমার, সনন্দন এবং সনাতন) আবির্ভূত হয়েছিলেন। পূর্বকল্পে প্রলয়ে আত্মতত্ত্ব বিনষ্ট হয়েছিল, কিন্তু চতুঃসনেরা তা এত সুন্দরভাবে বর্ণনা করেছিলেন যে মুনিগণ তা তৎক্ষণাৎ স্পষ্টভাবে দর্শন করতে সক্ষম হয়েছিলেন। তপশ্চর্যা এবং ইন্দ্রিয়দমনের নিজস্ব পন্থা প্রদর্শনের জন্য তিনি ধর্মের পত্নী এবং দক্ষের কন্যা মূর্তির গর্ভে নর এবং নারায়ণ এই দ্বিবিধ স্বরূপে জন্মগ্রহণ করেছিলেন। কামদেবের সঙ্গিনী অপ্সরাগণ তাঁর তপস্যা ভঙ্গ করতে এসে যখন দেখল যে তাদের মতো বহু সুন্দরীগণ তাঁর দেহ থেকে নির্গত হচ্ছে, তখন তারা বিফল মনোরথ হয়েছিল। শিবের মতো মহাজন ব্যক্তিরা তাঁদের রোষযুক্ত দৃষ্টির দ্বারা কামকে দগ্ধ করতে পারেন, কিন্তু তাঁদের নিজেদের ক্রোধের প্রভাব থেকে মুক্ত হতে পারেন না। কিন্তু ক্রোধের অতীত ভগবানের অমল অন্তঃকরণে ক্রোধ কখনো প্রবেশ করতে পারে না, অতএব তাঁর মনে কিভাবে কাম আশ্রয় গ্রহণ করবে?"

"রাজার সমক্ষে ধ্রুব বিমাতার বাক্যবাণে জর্জরিত হয়ে অপমানিত বোধ করেছিলেন, এবং বালক হওয়া সত্ত্বেও কঠোর তপস্যা করার জন্য বনে গমন করেছিলেন। ভগবান তখন ধ্রুবের প্রতি প্রসন্ন হয়ে তাঁকে ধ্রুবলোক প্রদান করেন, ঊর্ধ্বস্থিত এবং অধঃস্থিত মহর্ষিগণ যাঁর স্তব করে থাকেন। মহারাজ বেন উৎপথগামী হয়েছিল এবং তখন ব্রাহ্মণদের বজ্র-কঠোর শাপবাক্যে তার পৌরুষ ও ঐশ্বর্য দগ্ধ হয়। সে নরকে পতিত হতে থাকলে ব্রাহ্মণদের প্রার্থনায় এবং তাকে পরিত্রাণ করার জন্য ভগবান পৃথু অবতারে তার পুত্রত্ব স্বীকার করেন এবং সর্বপ্রকার শস্য পৃথিবী থেকে দোহন করেন। মহারাজ নাভি এবং তাঁর পত্নী সুদেবীর পুত্ররূপে ভগবান আবির্ভূত হয়ে ঋষভদেব নামে পরিচিতি লাভ করেন। তিনি মনের সাম্যাবস্থা লাভের জন্য জড়-যোগ অনুশীলন করেছিলেন। এই অবস্থাকে পরমহংসপদ বা মুক্তির চরম সিদ্ধ অবস্থা বলে মনে করা হয়, যে স্তরে জীব তার স্বরূপে অবস্থিত হয়ে পূর্ণরূপে প্রশান্ত চিত্ত হয়। ভগবান আমার (ব্রহ্মার) অনুষ্ঠিত যজ্ঞে হয়গ্রীব অবতার রূপে প্রকট হয়েছিলেন। তিনি সাক্ষাৎ যজ্ঞ এবং তাঁর অঙ্গকান্তি সুবর্ণস্বরূপ। তিনি সাক্ষাৎ বেদ এবং সমস্ত দেবতাদের পরমাত্মা। যখন তিনি শ্বাস গ্রহণ করেছিলেন, তখন তাঁর নাসারন্ধ্র থেকে সমস্ত মধুর বৈদিক স্তোত্র ধ্বনিত হয়েছিল।"

"কল্পান্তে সত্যব্রত নামক ভাবী বৈবস্বত মনু দেখতে পাবেন যে মৎস্যাবতাররূপে ভগবান পৃথিবী পর্যন্ত সর্বপ্রকার জীবাত্মাদের আশ্রয়। কেননা কল্পান্তে প্রলয়-বারির ভয়ে ভীত হয়ে বেদ-সমূহ আমার (ব্রহ্মার) মুখ থেকে নির্গত হয়, এবং ভগবান তখন সেই বিশাল জলরাশি দর্শন করে উৎফুল্ল হন এবং বেদ-সমূহকে রক্ষা করেন। আদিদেব ভগবান কূর্মরূপ ধারণ করে অমৃতলাভের জন্য ক্ষীর-সমুদ্র মন্থনকারী দেবতা ও দানবদের মন্থনদণ্ডস্বরূপ মন্দর পর্বত পৃষ্ঠে ধারণ করেছিলেন। সেই পর্বতের ঘূর্ণনের ফলে অর্ধনিদ্রিত অবস্থায় ভগবান কণ্ডূয়ন সুখ অনুভব করেছিলেন। পরমেশ্বর ভগবান দেবতাদের মহাভয় দূর করার জন্য ভয়ঙ্কর ভ্রূকুটি, দন্ত ও তীক্ষ্ণ বদনযুক্ত নৃসিংহরূপ ধারণপূর্বক গদা হস্তে আক্রমণকারী দৈত্যরাজকে (হিরণ্যকশিপুকে) তাঁর ঊরুদেশে স্থাপন করে নখ দ্বারা তার বক্ষঃস্থল বিদীর্ণ করেছিলেন। অধিক বলশালী কুমীর যখন জলের মধ্যে যূথপতি গজরাজের পদ ধারণ করে, তখন সেই গজরাজ অত্যন্ত কাতর হয়ে তার শুণ্ডের দ্বারা একটি পদ্ম ধারণ করে ভগবানকে সম্বোধন করে বলেছিল, 'হে আদি পুরুষ, আপনি সমস্ত ব্রহ্মাণ্ডের পতি! হে পরিত্রাণকারী, আপনি তীর্থক্ষেত্রের মতো বিখ্যাত। আপনার দিব্য নাম স্মরণ করা মাত্রই সকলে পবিত্র হয়, তাই আপনার নাম কীর্তনীয়।' চক্রপাণি শ্রীহরি সেই শরণার্থী গজরাজের আর্তনাদ শ্রবণ করে পক্ষীরাজ গরুড়ের পৃষ্ঠে আরোহণপূর্বক তাঁর চক্রের দ্বারা কুমীরের বদন বিখণ্ডিত করেছিলেন এবং কৃপাপূর্বক গজরাজের শুঁড় ধরে তাকে কুমীরের মুখ থেকে উদ্ধার করেছিলেন।"

"গুণাতীত ভগবান অদিতি-পুত্র আদিত্যদের মধ্যে বয়সে সর্বকনিষ্ঠ হলেও গুণে সর্বাপেক্ষা শ্রেষ্ঠ ছিলেন। সেই যজ্ঞাধিষ্ঠাতা ভগবান বিষ্ণু পদবিক্ষেপের দ্বারা ব্রহ্মাণ্ডের সমস্ত লোক অতিক্রম করেন। ত্রিপাদ ভূমি ভিক্ষা করার ছলে তিনি বামনরূপে বলি মহারাজের অধিকৃত সমগ্র ভুবন অধিগ্রহণ করেছিলেন। তিনি ভিক্ষার ছলে তা গ্রহণ করেছিলেন, কেননা নিগ্রহ এবং অনুগ্রহ করতে সমর্থ মহতেরা সব কিছু করতে পারলেও সৎপথ ব্যতিরেকে সৎপথচারী ব্যক্তিকে ঐশ্বর্যচ্যুত করা তাঁদেরও কর্তব্য নয়। বলি মহারাজ, যিনি তাঁর মস্তকে ভগবানের পদধৌত জল ধারণ করেছিলেন, তাঁর গুরুর নিষেধ সত্ত্বেও তিনি তাঁর প্রতিশ্রুতি ব্যতীত অন্য আর কিছু চিন্তা করেননি। ভগবানের তৃতীয় চরণ রাখবার জন্য তিনি তাঁর দেহ নিবেদন করেছিলেন। এই প্রকার ব্যক্তির কাছে স্বর্গরাজ্যও মূল্যহীন, যা তিনি স্বীয় বলের দ্বারা অধিকার করেছিলেন।"

"হে নারদ! সেই ভগবান হংসাবতারে তোমার ঐকান্তিক ভক্তিতে পরিতুষ্ট হয়ে তোমাকে পরিপূর্ণভাবে ভক্তিযোগ এবং জ্ঞানতত্ত্ববিজ্ঞান নির্দেশ করেছিলেন। বাসুদেবের ঐকান্তিক ভক্তরাই কেবল সেই জ্ঞান হৃদয়ঙ্গম করতে পারেন। মন্বন্তর অবতারে ভগবান মনু বংশধররূপে তাঁর সুদর্শন চক্রের দ্বারা দুষ্কৃতকারী রাজাদের দমন করেন। সর্বাবস্থায় অপ্রতিহতভাবে তাঁর রাজ্য শাসনের মহিমা এবং তাঁর কীর্তি ত্রিভুবনেরও ঊর্ধ্বে, ব্রহ্মাণ্ডের সর্বোচ্চলোক সত্যলোকেও বিস্তার লাভ করেছিল। ভগবান ধন্বন্তরিরূপে অবতীর্ণ হয়ে নিরন্তর রুগ্ন জীবদের তাঁর স্বীয় কীর্তির দ্বারা অচিরেই রোগ নিরাময় করেন এবং তার প্রভাবেই দেবতারা দীর্ঘ জীবন লাভ করেন। এইভাবে পরমেশ্বর ভগবান নিরন্তর মহিমান্বিত হন। পূর্বে দৈত্যদের দ্বারা যে যজ্ঞভাগ অপহৃত হয়েছিল, তাও তিনি উদ্ধার করেন। তিনি এই ব্রহ্মাণ্ডে আয়ুর্বিষয়ক বেদ বা চিকিৎসা শাস্ত্র প্রবর্তন করেন। যখন ক্ষত্রিয় নামধারী শাসকেরা পরম সত্যের পথ থেকে ভ্রষ্ট হয়ে নরক যন্ত্রণা ভোগের অভিলাষী হয়েছিল, তখন পরশুরামরূপে অবতীর্ণ হয়ে ভগবান পৃথিবীর কণ্টকস্বরূপ সেই সমস্ত রাজাদের উচ্ছেদ করেছিলেন। এইভাবে তিনি তাঁর তীক্ষ্ণধার কুঠারের দ্বারা একুশবার ক্ষত্রিয়দের বিনাশ সাধন করেছিলেন।"

"এই ব্রহ্মাণ্ডের সমস্ত জীবের প্রতি অহৈতুকী কৃপার প্রভাবে ভগবান তাঁর অংশসহ মহারাজ ইক্ষ্বাকুর বংশে অন্তরঙ্গা-শক্তি সীতাদেবীর পতিরূপে আবির্ভূত হয়েছিলেন। তাঁর পিতা মহারাজ দশরথের আজ্ঞানুসারে তিনি তাঁর পত্নী এবং কনিষ্ঠ ভ্রাতাসহ বনে গমন করেছিলেন এবং দীর্ঘকাল সেখানে বসবাস করেছিলেন। অত্যন্ত শক্তিশালী দশমুণ্ড রাবণ তাঁর প্রতি মহা অপরাধ করেছিল এবং তার ফলে চরমে সে বিনাশপ্রাপ্ত হয়েছিল। পরমেশ্বর ভগবান শ্রীরামচন্দ্র, তাঁর প্রিয়তমা সীতার বিরহে ব্যথিত হয়ে (ত্রিপুর দগ্ধ করতে ইচ্ছুক) মহাদেবের মতো ক্রোধে আরক্তিম নয়নে রাবণের নগরী লঙ্কার প্রতি দৃষ্টিপাত করেছিলেন। তখন সমুদ্র ভয়ে কম্পমান হয়ে তাঁকে পথ প্রদান করেছিলেন, কেননা তাঁর আত্মীয়-স্বজন, জলচর মকর, সর্প, কুমীর প্রভৃতি ভগবানের ক্রোধাগ্নির তাপে দগ্ধ হচ্ছিল। রাবণ যখন যুদ্ধ করছিল তখন তার বক্ষঃস্থলের সঙ্গে সংঘর্ষ হওয়ার ফলে দেবরাজ ইন্দ্রের বাহন ঐরাবত হস্তীর দন্তরাজি ভগ্ন হয়েছিল এবং তাদের ভগ্ন অংশসমূহ ইতস্তত বিক্ষিপ্ত হওয়ায় দিকসমূহ আলোকিত হয়েছিল, রাবণ তখন তার শক্তির গর্বে গর্বিত হয়ে উভয় পক্ষের সৈন্যদের মধ্যে অট্টহাস্য করতে করতে বিচরণ করেছিল। কিন্তু শ্রীরামচন্দ্র সেই পরস্ত্রী হরণকারী রাবণের সেই হাস্যকে তাঁর ধনুকের টঙ্কার দ্বারাই প্রাণের সঙ্গে বিনাশ করেছিলেন।"

"পৃথিবী যখন অসুরস্বরূপ নৃপতিদের সৈন্যসমূহের ভারে ভারাক্রান্ত হয়েছিল, তখন সে ভার অপনোদনের জন্য ভগবান তাঁর অংশসহ আবির্ভূত হন। সুন্দর কৃষ্ণবর্ণ কেশদামসহ ভগবান তাঁর আদিরূপে আবির্ভূত হয়ে অলৌকিক কার্যকলাপ সম্পাদন করার মাধ্যমে তাঁর অপ্রাকৃত মহিমা বিস্তার করেন। তাঁর মহিমা কেউই যথাযথভাবে অনুমান করতে পারে না। শ্রীকৃষ্ণ যে পরমেশ্বর ভগবান সে সম্বন্ধে কোন সন্দেহ নেই। মাতৃক্রোড়স্থিত ক্ষুদ্র শিশুরূপে বিশাল শরীরা পুতনা

বৃন্দাবনের প্রাণস্বরূপ, তিনমাসের শিশু অবস্থায় পদাঘাতে শকট উল্টান, হামাগুড়ি দিয়ে গমনপূর্বক গগনস্পর্শী অতি উচ্চ অর্জুনবৃক্ষযুগলের অভ্যন্তরে প্রবেশ করে তাদের উৎপাটন, এই সমস্ত কার্য স্বয়ং ভগবান ছাড়া আর কার পক্ষে সম্ভব? যখন গোপ বালকেরা এবং তাদের গাভীরা যমুনার বিষাক্ত জল পান করেছিল, ভগবান (তাঁর বাল্য অবস্থায়) তাঁর কৃপাপূর্ণ দৃষ্টিপাতের দ্বারা তাদের পুনরুজ্জীবিত করেছিলেন। যমুনার জলকে বিশুদ্ধ করার জন্য তাতে ঝাঁপ দিয়ে তিনি খেলার ছলে বিষের তরঙ্গ উদ্গীরণকারী কালীয় নাগকে দণ্ড দান করেছিলেন। পরমেশ্বর ভগবান ব্যতীত কে এইপ্রকার অলৌকিক কার্য সম্পাদন করতে পারে? কালীয় নাগকে দণ্ড দান করার পর সেই রাত্রেই যখন ব্রজবাসীরা নিশ্চিন্তে নিদ্রা মগ্ন ছিলেন, তখন শুষ্ক পাতা থেকে বনে দাবানল প্রজ্বলিত হওয়ার জন্য ব্রজবাসীদের জীবন সংশয় হয়ে উঠলে ভগবান বলদেবসহ কেবলমাত্র তাঁর চক্ষু নিমীলিত করার মাধ্যমে তাঁদের রক্ষা করেছিলেন। এমনই অলৌকিক ভগবানের কার্যকলাপ।"

"গোপরমণী (শ্রীকৃষ্ণের মাতা যশোদা) যখন প্রচুর রজ্জুর দ্বারা শ্রীকৃষ্ণকে বন্ধন করার জন্য চেষ্টা করতে লাগলেন, তাঁকে বন্ধন করার পক্ষে সে সমস্ত রজ্জুই অপর্যাপ্ত বলে প্রতিভাত হয়েছিল। অবশেষে হতাশ হয়ে সেই প্রয়াস ত্যাগ করলে শ্রীকৃষ্ণ ধীরে ধীরে জৃম্ভন করার ছলে তাঁর মুখ ব্যাদন করেছিলেন; তখন তাঁর মা তাঁর মুখের ভিতর সমস্ত ব্রহ্মাণ্ড দর্শন করে মনে মনে আশঙ্কিত হয়ে উঠলেও তাঁর পুত্রের যোগমায়ার প্রভাবে তিনি ভিন্নভাবে আশ্বস্ত হয়েছিলেন। শ্রীকৃষ্ণ তাঁর পিতা নন্দ মহারাজকে বরুণপাশের ভয় থেকে রক্ষা করেছিলেন, এবং ময়দানবের পুত্র যখন গোপবালকদের পর্বতের গুহায় আটক করে রেখেছিল, তখন তিনি তাদের রক্ষা করেছিলেন। ব্রজবাসীরা যখন সারাদিন কঠোর পরিশ্রম করার ফলে রাত্রে গভীর নিদ্রায় মগ্ন হতেন, তখন শ্রীকৃষ্ণ তাঁদের চিৎজগতের সর্বোচ্চ লোকে উন্নীত করে পুরস্কৃত করতেন। এই সমস্ত সর্বকল্যাণ অপ্রাকৃত এবং তা নিঃসন্দেহে শ্রীকৃষ্ণের ভগবত্তা প্রমাণ করে। বৃন্দাবনের গোপেরা যখন শ্রীকৃষ্ণের নির্দেশে ইন্দ্রের যজ্ঞ বন্ধ করে দিয়েছিলেন, তখন সাতদিন ধরে নিরন্তর মুষলধারায় বৃষ্টি হতে থাকলে বৃন্দাবন ভেসে যাওয়ার উপক্রম হয়েছিল। ব্রজবাসীদের প্রতি তাঁর অহৈতুকী কৃপার প্রভাবে শ্রীকৃষ্ণ তখন সাত বছর বয়স্ক বালক হওয়া সত্ত্বেও ব্রজ পশুদের রক্ষা করার জন্য গোবর্ধন পর্বতকে সাত দিন একটি ছাতার মতো এক হাতে ধারণ করেছিলেন। ভগবান যখন শুভ্র চন্দ্রকিরণে উদ্ভাসিত নিশিতে বৃন্দাবনের বনে মধুর সঙ্গীতের দ্বারা ব্রজবধূদের কামপীড়া উদ্দীপিত করে রাসনৃত্য করতে উন্মুখ হলেন, তখন ধনাঢ্য কুবেরের অনুচর শঙ্খচূড় নামক দৈত্য সেই ব্রজরমণীদের হরণ করবে এবং ভগবান শ্রীকৃষ্ণ তখন তার ধড় থেকে মস্তকটি ছেদন করবেন। প্রলম্ব, ধেনুক, বক, কেশী, অরিষ্ট, চাণূর, মুষ্টিক, কুবলয়াপীড় হস্তী, কংস, যবন, নরকাসুর এবং পৌণ্ড্রকের মতো অসুরেরা তথা শাল্বের মতো মহারথী, দ্বিবিদ বানর এবং বল্বল, দন্তবক্র, সপ্তবৃষ, শম্বর, বিদূরথ এবং রুক্মী প্রমুখ প্রসিদ্ধ রাজাগণ, এবং কাম্বোজ, মৎস্য, কুরু, সৃঞ্জয় এবং কেকয় প্রমুখ মহান যোদ্ধাগণ সাক্ষাৎ শ্রীহরির সঙ্গে অথবা বলদেব, অর্জুন, ভীম ইত্যাদি নামে তাঁরই সঙ্গে প্রচণ্ড যুদ্ধ করবে। এইভাবে নিহত হওয়ার ফলে এই সমস্ত অসুরেরা নির্বিশেষ ব্রহ্মজ্যোতি প্রাপ্ত হবে অথবা বৈকুণ্ঠলোকে ভগবানের নিজ ধাম প্রাপ্ত হবে। কালক্রমে মানুষেরা যখন সঙ্কুচিত বুদ্ধি এবং অল্প আয়ুসম্পন্ন হবে, তখন তাদের পক্ষে বৈদিক জ্ঞান হৃদয়ঙ্গম করা কঠিন হবে বলে বিবেচনা করে ভগবান সত্যবতীর পুত্র (ব্যাসদেব) রূপে আবির্ভূত হয়ে যুগের পরিস্থিতি অনুসারে বেদরূপী কল্পবৃক্ষকে বিভিন্ন শাখায় বিভক্ত করবেন। নাস্তিক অসুরেরা বৈদিক বিজ্ঞানে অত্যন্ত দক্ষ হয়ে, মহাবিজ্ঞানী ময়দানব কর্তৃক নির্মিত মহাকাশযানে চড়ে গগনমার্গে অদৃশ্যভাবে বিচরণ করবে, তখন তাদের মোহাচ্ছন্ন করার জন্য অত্যন্ত আকর্ষণীয় বুদ্ধ রূপে আবির্ভূত হয়ে তিনি উপধর্ম প্রচার করবেন।"

"অতঃপর কলিযুগের শেষে, যখন তথাকথিত সাধু এবং উচ্চতর তিন বর্ণের সম্ভ্রান্ত ব্যক্তিদের গৃহেও ভগবানের কথা আলোচনা হবে না এবং যখন রাষ্ট্রের শাসন-ব্যবস্থা জনসাধারণ কর্তৃক নির্বাচিত শূদ্র অথবা তার থেকেও নিকৃষ্ট স্তরের মানুষদের হাতে ন্যস্ত হবে, এবং স্বাহা, স্বধা, বষট্ ইত্যাদি বৈদিক মন্ত্র আর শোনা যাবে না, তখন ভগবান পরম দণ্ডদাতারূপে আবির্ভূত হবেন। সৃষ্টির প্রারম্ভে তপস্যা, আমি (ব্রহ্মা) এবং প্রজাপতিগণ; তারপর স্থিতি সময়ে শ্রীবিষ্ণু, নিয়ন্ত্রণের ক্ষমতা সমন্বিত দেবতাগণ এবং বিভিন্ন লোকের রাজাগণ, এবং সংহারকালে অধর্ম, রুদ্র, এবং ক্রোধী নাস্তিক ইত্যাদি এরা সকলেই সর্বশক্তিধারী ভগবানের শক্তির বিভিন্ন প্রতিনিধি। শ্রীবিষ্ণুর পরাক্রম কে সম্পূর্ণরূপে বর্ণনা করতে পারে? কোন বৈজ্ঞানিক ব্রহ্মাণ্ডের সমস্ত পরমাণু গণনা করে থাকতে পারে, কিন্তু তার পক্ষেও বিষ্ণুর বীর্য গণনা করা সম্ভব নয়। কেননা তিনি তাঁর ত্রিবিক্রম অবতারে এই ব্রহ্মাণ্ডের সর্বোচ্চ লোক সত্যলোককেও ঊর্ধ্বে অতিক্রম করে তিন গুণের সাম্য অবস্থা পর্যন্ত তাঁর পদ-বিক্ষেপ করেছিলেন, এবং তার ফলে সমস্ত ব্রহ্মাণ্ড কম্পমান হয়েছিল। আমি বা তোমার অগ্রজ মুনিগণও সর্বশক্তিমান পরমেশ্বর ভগবানকে পূর্ণরূপে জানতে পারি না, সুতরাং আমাদের পরে যাদের জন্ম হয়েছে তারা কিভাবে তাঁকে জানবে? ভগবানের প্রথম অবতার শেষ সহস্র বদনে তাঁর গুণাবলী কীর্তন করেও এখনও পর্যন্ত তার সীমা পাননি। যাঁরা নিষ্কপটে পরমেশ্বর ভগবানের শরণাগত হয়েছেন, তাঁরা ভগবানের বিশেষ কৃপার প্রভাবে দুস্তর ভব-সমুদ্র উত্তীর্ণ হতে পারেন এবং ভগবানকে জানতে পারেন। কিন্তু যারা কুকুর শৃগালের ভক্ষ্য এই জড় দেহটির প্রতি আসক্ত, তারা কখনোই তা পারে না।"

"হে নারদ, যদিও ভগবানের শক্তি অজ্ঞেয় এবং অপরিমেয়, তথাপি তাঁর শরণাগত হওয়ার ফলে আমরা জানি কিভাবে তিনি তাঁর যোগমায়ার দ্বারা কার্য করেন। এইভাবে ভগবানের শক্তি তুমি, ভগবান শিব, দৈত্যবংশে প্রহ্লাদ, স্বায়ম্ভুব মনু, তাঁর পত্নী শতরূপা, মনু-সন্তান প্রিয়ব্রত, উত্তানপাদ, আকূতি, দেবহূতি, প্রসূতি, প্রাচীনবর্হি, ঋভু, বেনের পিতা অঙ্গ, মহারাজ ধ্রুব, ইক্ষ্বাকু, ঐল, মুচুকুন্দ, মহারাজ জনক, গাধি, রঘু, অম্বরীষ, সগর, গয়, নাহুষ, মান্ধাতা, অলর্ক, শতধন্বা, অনু, রন্তিদেব, ভীষ্ম, বলি, অমূর্তরয়, দিলীপ, সৌভরি, উতঙ্ক, শিবি, দেবল, পিপ্পলাদ, সারস্বত, উদ্ধব, পরাশর, ভূরিষেণ, বিভীষণ, হনুমান, শুকদেব গোস্বামী, অর্জুন, আর্ষ্টিষেণ, বিদুর, শ্রুতদেব ইত্যাদি ব্যক্তিরা অবগত আছেন। শুদ্ধ ভক্তের শরণাগত হওয়ার ফলে এবং ভক্তি যোগে তাঁদের পদাঙ্ক অনুসরণ করার ফলে স্ত্রী, শূদ্র, হূণ, শবর আদি পাপজীবীরাও এমনকি পশু-পাখিরা পর্যন্ত ভগবত্তত্ত্ব-বিজ্ঞান অবগত হয়ে মায়ার মোহময় বন্ধন থেকে মুক্ত হতে পারে। ব্রহ্ম-উপলব্ধি শোকরহিত অসীম আনন্দে পূর্ণ। তা অবশ্যই পরম পুরুষ ভগবানের পরম পদ। তিনি নিত্য ক্ষোভরহিত এবং অভয়। তিনি জড় পদার্থের বিপরীত পূর্ণ চেতনময়। নির্মল এবং ভেদরহিত তিনি সমস্ত কারণ এবং কার্যের পরম কারণ। তাঁর সকাম কর্মের উদ্দেশ্যে যজ্ঞ অনুষ্ঠানের প্রয়োজন হয় না, এবং মায়া তাঁর সামনে অবস্থান করতে পারে না। এইপ্রকার অপ্রাকৃত অবস্থায়, জ্ঞানী অথবা যোগীদের মতো, কৃত্রিমভাবে মনকে সংযত করার, মনোধর্মপ্রসূত জল্পনা-কল্পনা করার অথবা ধ্যান করার প্রয়োজন হয় না, ঠিক যেমন স্বর্গের নিয়ন্ত্রণকারী দেবরাজ ইন্দ্রকে জল পাওয়ার জন্য কূপ খনন করার কষ্ট করতে হয় না। যা কিছু মঙ্গলময় সে সবেরই পরম প্রভু হচ্ছেন পরমেশ্বর ভগবান, কেননা জড় অথবা চিন্ময় অস্তিত্বে জীবের সমস্ত কর্মের ফল তিনিই প্রদান করেন। তাই তিনি হচ্ছেন পরম উপকারী। প্রতিটি জীবই জন্মরহিত, তাই দেহের অভ্যন্তরে বিরাজমান বায়ুর মতো আত্মার বা জীবের অস্তিত্ব জড় দেহের বিনাশের পরেও বর্তমান থাকে।"

"হে পুত্র, আমি তোমাকে সংক্ষেপে পরমেশ্বর ভগবানের তত্ত্ব বর্ণনা করলাম, যিনি হচ্ছেন এই প্রকাশিত জগতের স্রষ্টা। সেই পরমেশ্বর ভগবান হরি বিনা এই ব্যক্ত এবং অব্যক্ত জগতের আর অন্য কোন কারণ নেই। হে নারদ, এই ভগবত্তত্ত্ব-বিজ্ঞান, শ্রীমদ্ভাগবত পরমেশ্বর ভগবান সংক্ষেপে আমাকে বলেছিলেন। এই ভগবত্তত্ত্ব-বিজ্ঞান হচ্ছে তাঁর বিভিন্ন শক্তির সমন্বয়ের বর্ণনা। তুমি এই বিজ্ঞান সম্প্রসারিত কর। নিষ্ঠা সহকারে এই ভগবত্তত্ত্ব তুমি বর্ণনা কর যাতে মানুষ সমস্ত জীবের পরমাত্মা এবং সমস্ত শক্তির পরম উৎস, পরমেশ্বর ভগবান শ্রীহরির প্রতি অপ্রাকৃত ভক্তি লাভ করতে পারে।

ভগবানের বিভিন্ন শক্তির সঙ্গে সম্পর্কিত ভগবানের কার্যকলাপ, তাঁর শিক্ষা অনুসারে কীর্তন, অভিনন্দন এবং শ্রবণ করা উচিত। নিয়মিত ভাবে ভক্তি ও শ্রদ্ধা সহকারে তা করা হলে জীব কখনোই মায়ার দ্বারা মোহিত হবে না।"

অষ্টম অধ্যায়

# মহারাজ পরীক্ষিতের প্রশ্ন

মহারাজ পরীক্ষিৎ শুকদেব গোস্বামীকে জিজ্ঞাসা করলেন—"হে ব্রাহ্মণ, ব্রহ্মা কর্তৃক উপদিষ্ট হয়ে দেবর্ষি নারদ দর্শন বিশিষ্ট শ্রীনারদমুনি কোনভাবে এবং কাদের কাছে প্রাকৃত গুণরহিত শ্রীভগবানের অপ্রাকৃত গুণাবলী বর্ণনা করেছিলেন?"

রাজা বললেন—"আমি অপূর্ব শক্তিমান শ্রীহরির কথা শ্রবণ করতে ইচ্ছুক, যা সমস্ত লোকের সমস্ত জীবের পক্ষে কল্যাণকর।"

"হে মহাভাগ্যবান শুকদেব গোস্বামী, দয়া করে আপনি শ্রীমদ্ভাগবতের কথা বর্ণনা করতে থাকুন যাতে আমি জড় গুণ থেকে সম্পূর্ণরূপে মুক্ত হয়ে আমার মনকে পরমাত্মা, পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণে নিবেদিত করে আমার কলেবর পরিত্যাগ করতে পারি। যাঁরা নিয়মিতভাবে শ্রদ্ধাপূর্বক শ্রীমদ্ভাগবত শ্রবণ করেন, তাঁদের হৃদয়ে পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ অচিরেই প্রকাশিত হন। শব্দব্রহ্ম, পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের শব্দময়ী অবতার (অর্থাৎ শ্রীমদ্ভাগবত) শুদ্ধ নিত্য ভক্তের হৃদয়ে প্রবেশ করে তাঁর প্রেমময় কমলাসনে অধিষ্ঠিত হন এবং কাম, ক্রোধ, লোভ আদি জড়জাগতিক আসক্তি প্রসূত সমস্ত মলিনতাকে বিদূরিত করে, ঠিক যেমন শরৎ ঋতুর আগমনে বর্ষাজনিত জলাশয়ের মলিনতা সম্পূর্ণভাবে বিদূরিত হয়ে যায়। ভগবদ্ভক্তির প্রভাবে যাঁর হৃদয় নির্মল হয়েছে, ভগবানের সেই ভক্ত কখনোই ভগবান শ্রীকৃষ্ণের শ্রীপাদপদ্মের আশ্রয় পরিত্যাগ করেন না। যেমন পথিক তাঁর পথে বহু কষ্ট ভোগ করেন, ঠিক তেমন দীর্ঘ ক্লেশকর পথ ভ্রমণের পর গৃহে প্রত্যাবর্তন করে পথিক সম্পূর্ণরূপে তুষ্ট হয়।"

"হে বিদ্বান ব্রাহ্মণ! চিন্ময় আত্মা জড় দেহ থেকে ভিন্ন। জীব কি কোন কারণের বশবর্তী হয়ে অথবা ঘটনাচক্রে আকস্মিক দেহ প্রাপ্ত হয়? আপনি তা জানেন, তাই আপনি দয়া করে আমাকে তা বলুন। যাঁর উদর থেকে পদ্ম নাল প্রাদুর্ভূত হয়েছে সেই পরমেশ্বর ভগবান যদি তাঁর ক্ষমতা এবং পরিমিতি অনুসারে বিরাট শরীরযুক্ত হন, তাহলে তাঁর সেই শরীর এবং সাধারণ জীবের শরীরের মধ্যে পার্থক্য কোথায়? যাঁর জন্ম কোন জড় উৎস থেকে হয়নি, পক্ষান্তরে ভগবানের নাভি থেকে উদ্ভূত কমল থেকে হয়েছে এবং সেই সূত্রে যিনি জন্মরহিত, সেই ব্রহ্মা জড় জগতের সমস্ত প্রাণীসমূহের স্রষ্টা। ভগবানের কৃপায় সেই ব্রহ্মা তাঁকে দর্শন করতে সক্ষম হয়েছিলেন। কৃপা করে আপনি সেই পরমেশ্বর ভগবানের কথা বলুন যিনি পরমাত্মারূপে সকলের হৃদয়ে বিরাজ করেন এবং যিনি সমস্ত শক্তির ঈশ্বর হলেও বহিরঙ্গা মায়াশক্তি যাঁকে স্পর্শ করতে পারে না।"

"হে বিদ্বান ব্রাহ্মণ, পূর্বে বিশ্লেষণ করা হয়েছে যে ব্রহ্মাণ্ডের সমস্ত গ্রহলোক তাদের পালকগণসহ বিরাট পুরুষের বিরাট শরীরের বিভিন্ন অঙ্গে অবস্থিত। আমি এও শুনেছি যে বিভিন্ন ভুবন হচ্ছে বিরাট পুরুষের বিরাট শরীর। কিন্তু তাদের প্রকৃত স্থিতি কি? দয়া করে আপনি কি তা বিশ্লেষণ করবেন? দয়া করে আপনি সৃষ্টি এবং প্রলয়ের অন্তর্বর্তী কাল (কল্প), গৌণ সৃষ্টি (বিকল্প) এবং



অতীত, বর্তমান এবং ভবিষ্যৎ শব্দের দ্বারা সূচিত কালের প্রকৃতি সম্বন্ধে বিশ্লেষণ করুন। দেবতা, মানুষ ইত্যাদি মাঝে পতিত বিভিন্ন গ্রহলোকের বিভিন্ন জীবের আয়ুষ্কাল এবং পরিমিতি সম্বন্ধেও বিশ্লেষণ করুন।"

"হে দ্বিজশ্রেষ্ঠ! দয়া করে আপনি কালের সূক্ষ্ম এবং বৃহৎ পরিমিতির কারণ এবং কর্ম অনুসারে কালের কিভাবে সূচনা হয়, তা বর্ণনা করুন। কিভাবে বিভিন্ন গুণ থেকে উৎপন্ন কর্মের এবং জীবের বাসনা অনুসারে জীব দেবতা থেকে অত্যন্ত নগণ্য প্রাণী পর্যন্ত উন্নীত হয় অথবা অধঃপতিত হয়, সেই সম্বন্ধেও আপনি দয়া করে বিশ্লেষণ করুন।"

"হে বিপ্রশ্রেষ্ঠ! দয়া করে আপনি বর্ণনা করুন ভূমি, পাতাল, দিক, আকাশ, গ্রহ, নক্ষত্র, পর্বত, নদী, সমুদ্র, দ্বীপ, এবং সেই সমস্ত স্থানে যে সমস্ত প্রাণীরা বাস করে তাদের উৎপত্তি কিভাবে হয়। বাহ্য ও অভ্যন্তর ভেদে এই ব্রহ্মাণ্ডের পরিমাণ, মহাত্মাদের চরিত্র এবং যে যে লক্ষণ ও স্বভাব অনুসারে বর্ণ ও আশ্রমধর্ম নির্দিষ্ট হয়, তাও কৃপা করে বলুন। বিভিন্ন যুগ, তাদের পরিমাণ, যুগধর্মসমূহ এবং পরমেশ্বর ভগবান শ্রীহরির যুগাবতারদের অতি আশ্চর্য কার্যকলাপ আপনি কৃপা করে বর্ণনা করুন। কৃপা করে এও বলুন যে মানব সমাজের সাধারণ ধর্ম কি, ধর্ম অনুষ্ঠানের বিশেষ কর্তব্য কি, বর্ণাশ্রম ধর্ম কি, রাজর্ষিদের ধর্ম কি, এবং বিপদাপন্ন মানুষদের ধর্ম কি? সৃষ্টির তত্ত্বসমূহ এবং তাদের সংখ্যা, তাদের কারণ এবং তাদের লক্ষণ, ভগবদ্ভক্তির পন্থা এবং অষ্টাঙ্গ যোগের বিধিও আপনি দয়া করে বর্ণনা করুন। মহান যোগীদের ঐশ্বর্য কি এবং তাঁদের চরম উপলব্ধি কি? সিদ্ধ যোগী কিভাবে তাঁর সূক্ষ্ম শরীর থেকে মুক্ত হন? ইতিহাস পুরাণ আদি শাখা সমন্বিত বৈদিক শাস্ত্রসমূহের প্রকৃত জ্ঞান কি? দয়া করে আপনি বলুন জীবের উৎপত্তি কিভাবে হয়, কিভাবে তাদের পালন হয় এবং কিভাবে তাদের সংহার হয়। ভগবদ্ভক্তির অনুকূল ও প্রতিকূল বিষয় কি কি। বৈদিক বিধি এবং বেদের অনুগামী শাস্ত্রসমূহের নির্দেশ কি, এবং ধর্ম, অর্থ এবং কাম এই ত্রিবর্গের সাধনের বিধি কি? দয়া করে আপনি বিশ্লেষণ করুন ভগবানের শরীরে লীনপ্রাপ্ত জীবাদির সৃষ্টি হয় কিভাবে, পাষণ্ডীদের উৎপত্তি হয় কিভাবে, এবং জীবের বন্ধন এবং মোক্ষের কারণ কি এবং তার স্বরূপে সে কিভাবে অবস্থান করে। স্বতন্ত্র পরমেশ্বর ভগবান তাঁর অন্তরঙ্গা শক্তির দ্বারা তাঁর লীলা সম্পাদন করেন, এবং প্রলয়ের সময় তিনি সে সমস্ত তাঁর বহিরঙ্গা শক্তিতে পরিত্যাগ করেন, এবং তিনি কেবল সাক্ষীরূপে অবস্থান করেন। পরমেশ্বর ভগবানের প্রতিনিধি হে মহামুনি, আমি প্রথম থেকে আপনার কাছে যে সমস্ত প্রশ্ন করেছি এবং যে সমস্ত বিষয় প্রশ্ন করতে পারিনি, কৃপাপূর্বক আপনি যথাযথভাবে সে সমস্ত বিষয়ে বর্ণনা করুন। যেহেতু আমি আপনার শরণাগত, আপনি আমাকে সে সম্বন্ধে পূর্ণজ্ঞান প্রদান করুন। হে মহর্ষি, আত্মযোনি ব্রহ্মার মতো আপনিই একমাত্র এই জিজ্ঞাসিত বিষয় সমূহের তত্ত্ববেত্তা। এই জগতে অন্যান্য সকলে পূর্ববর্তী জ্ঞানীগণের আচরিত বিষয়েরই অনুসরণ করেন। হে ব্রাহ্মণ। যেহেতু আমি আপনার বাণী-সমুদ্র থেকে উৎসারিত অচ্যুত পরমেশ্বর ভগবানের কথামৃত পান করছি, তাই আমি অনশনজনিত কোন ক্লান্তি অনুভব করছি না।"

সূত গোস্বামী বললেন—"মহারাজ পরীক্ষিৎ কর্তৃক এইভাবে ভক্তসঙ্গ শ্রীকৃষ্ণের কথা বলতে আমন্ত্রিত হয়ে শুকদেব গোস্বামী অত্যন্ত আনন্দিত হলেন। মহারাজ পরীক্ষিতের প্রশ্নের উত্তরে তিনি সৃষ্টির প্রারম্ভে সর্বপ্রথম কল্পে ভগবান ব্রহ্মাকে যে বেদতুল্য ভাগবত নামক পুরাণ বলেছিলেন, তা বলতে আরম্ভ করলেন। মহারাজ পরীক্ষিৎ ছিলেন পাণ্ডুবংশের শ্রেষ্ঠ উত্তরাধিকারী, এবং তাই তিনি উপযুক্ত ব্যক্তির কাছে উপযুক্ত প্রশ্ন করতে সক্ষম হয়েছিলেন। শুকদেব গোস্বামীও মহারাজ পরীক্ষিতের সেই সমস্ত প্রশ্নের উত্তর প্রদান করার জন্য নিজেকে প্রস্তুত করলেন।"

"হে ব্রহ্মা! সৃষ্টির পূর্বে পরমেশ্বর ভগবান আমিই একমাত্র বর্তমান ছিলাম, এবং তখন আমি ছাড়া অন্য কিছু ছিল না। এমনকি এই সৃষ্টির কারণীভূত প্রকৃতি পর্যন্ত ছিল না। সৃষ্টির পরেও একমাত্র আমিই আছি এবং প্রলয়ের পরেও পরমেশ্বর ভগবান একমাত্র আমি অবশিষ্ট থাকব। হে ব্রহ্মা! আমার সঙ্গে সম্পর্করহিত যদি কোন কিছু অর্থপূর্ণ বলে প্রতীয়মান হয়, তা হলে তার কোন বাস্তবতা নেই। তাকে আমার মায়া বলে জেনো, যা হচ্ছে অন্ধকারে প্রতিবিম্বের মতো। হে ব্রহ্মা, জেনে রেখ যে মহাভূতসমূহ যেমন উচ্চনীচ সমস্ত সৃষ্টিতে প্রবিষ্ট হয়েও অপ্রবিষ্টরূপে স্বতন্ত্রভাবে বর্তমান, তেমনই আমিও জগতে সর্বভূতে প্রবিষ্ট হওয়া সত্ত্বেও প্রত্যেক বস্তু থেকে পৃথক থাকি। যে ব্যক্তি পরম সত্যরূপ আমার অনুসন্ধান করে, তাকে অবশ্যই প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে সর্বস্থানে, সর্বকালে এবং সর্বাবস্থায় এই বিষয়ে পরিশ্রম করতে হবে। হে ব্রহ্মা! তুমি একাগ্র চিত্তে আমার এই সিদ্ধান্তের অনুসরণ কর, তা হলে কল্পে ও বিকল্পে কোনরকম অহঙ্কার তোমাকে বিচলিত করবে না।"

শ্রীশুকদেব গোস্বামী মহারাজ পরীক্ষিৎকে বললেন—"পরমেশ্বর ভগবান শ্রীহরি লোকসমূহের পরম অধিপতিত্বে স্থিত ব্রহ্মাকে এইভাবে উপদেশ প্রদান করে তাঁর সামনে থেকে তাঁর সেই অপ্রাকৃত রূপ অন্তর্হিত করলেন। ভক্তদের দিব্য আনন্দ প্রদানকারী পরমেশ্বর ভগবান শ্রীহরি অন্তর্হিত হলে সর্বভূতময় সেই ব্রহ্মা তাঁর উদ্দেশ্যে বদ্ধাঞ্জলি হয়ে পূর্বপূর্ব কল্পের মতো এই বিশ্ব সৃষ্টি করেছিলেন। একদা প্রজাপতি এবং ধর্মপতি ব্রহ্মা সমস্ত জীবের মঙ্গল কামনা করে এবং নিজের প্রয়োজন সাধনের জন্য বিধিপূর্বক যম-নিয়মসমূহ অনুষ্ঠান করেছিলেন। ব্রহ্মার উত্তরাধিকারী পুত্রদের মধ্যে সবচাইতে প্রিয়তম নারদ, যিনি সর্বদা তাঁর সেবায় তৎপর, এবং তাঁর পিতার উপদেশসমূহ সুশীল আচরণ, বিনয় এবং ইন্দ্রিয় সংযমের দ্বারা পালন করতেন। হে রাজন্! মহর্ষি এবং ভক্তশ্রেষ্ঠ নারদ তাঁর পিতাকে অত্যন্ত প্রসন্ন করেছিলেন এবং মায়েশ্বর বিষ্ণুর সমস্ত শক্তি সম্বন্ধে জানতে ইচ্ছা করেছিলেন। হে মহাভাগ, আপনি এখন আমাকে যে সমস্ত প্রশ্ন জিজ্ঞাসা করছেন, দেবর্ষি নারদ লোকসমূহের প্রপিতামহ তাঁর পিতা ব্রহ্মাকে প্রসন্ন দেখতে পেয়ে সেই সমস্ত প্রশ্নই করেছিলেন। এরপর পিতা (ব্রহ্মা) তাঁর পুত্র নারদের প্রতি প্রসন্ন হয়ে দশটি লক্ষণ বিশিষ্ট ভাগবত পুরাণ উপদেশ দিয়েছিলেন, যা তিনি স্বয়ং ভগবানের কাছ থেকেই প্রাপ্ত হয়েছিলেন। হে রাজন্! পরম্পরাক্রমে দেবর্ষি নারদ সরস্বতীর তীরে ভক্তিযোগে স্থিত হয়ে পরম সত্য পরমেশ্বর ভগবানের ধ্যানমগ্ন অনন্ত শক্তিসম্পন্ন ব্যাসদেবকে শ্রীমদ্ভাগবত উপদেশ দিয়েছিলেন। হে রাজন্! ভগবানের বিরাট রূপ থেকে ব্রহ্মাণ্ডের প্রকাশ হয়, এবং অন্যান্য যে সমস্ত প্রশ্ন আপনি করেছেন সেগুলির উত্তর আমি পূর্বোক্ত চারটি শ্লোকের ব্যাখ্যা রূপে বিস্তারিতভাবে বিশ্লেষণ করব।"

দশম অধ্যায়

# শ্রীমদ্ভাগবত সমস্ত প্রশ্নের উত্তর

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"এই শ্রীমদ্ভাগবতে ব্রহ্মাণ্ডের উৎপত্তি, উপসৃষ্টি, লোকসমূহের স্থিতি, ভগবান কর্তৃক পালন, কর্মবাসনা, মন্বন্তর, ভগবৎ-কথা, ভগবদ্ধামে প্রত্যাবর্তন, মুক্তি এবং আশ্রয়—এই দশটি লক্ষণ বর্ণিত হয়েছে। পরম তত্ত্ব (আশ্রয়ের) বিশুদ্ধ আলোচনার জন্য পূর্ব নয়টি লক্ষণ মহাত্মারা বৈদিক প্রমাণের দ্বারা, কখনও বা সাক্ষাৎ বিশ্লেষণের দ্বারা, কখনও বা সংক্ষিপ্ত আকারে ব্যাখ্যা করে বর্ণনা করেছেন।



ষোড়শ উপাদানের সৃষ্টি যথা—পঞ্চমহাভূত (ক্ষিতি, অপ, তেজ, মরুৎ, ব্যোম), রূপ, রস, গন্ধ, শব্দ, স্পর্শ, চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বক এবং মন—এদের বলা হয় সর্গ। আর জড়া প্রকৃতির গুণের প্রতিক্রিয়াকে বলা হয় বিসর্গ। ভগবানের সৃষ্ট বস্তুসমূহের মর্যাদা পালন দ্বারা যে উৎকর্ষ, তার নাম 'স্থিতি'; তাঁর ভক্তের প্রতি ভগবানের যে অনুগ্রহ, এর নাম 'পোষণ'; তাঁর অনুগৃহীত মনুদের ভগবদুপাসনার নির্দেশ স্বরূপ ধর্মই 'সদ্ধর্ম'; এই প্রকাশ ভিত্তিতে যে বহুবিধ কর্মবাসনা, তার নাম 'ঊতি'। শ্রীহরির অবতারসমূহের অনুচরিত্র এবং তাঁর ভক্তদের নানাবিধ উপাখ্যান "ঈশকথা" বলে উক্ত হয়েছে। মহাবিষ্ণুর যোগনিদ্রার পর উপাধিসহ জীবদের যে শয়ন, তার নাম "নিরোধ"; মায়িক স্থূল-সূক্ষ্মরূপ পরিহার করে শুদ্ধ স্বরূপে অবস্থানের নাম "মুক্তি"। যাঁর থেকে এই জগৎ প্রকাশিত হয় এবং যাঁর থেকে সৃষ্টি ও লয় হয়, তিনি পরম ব্রহ্ম বা পরমাত্মা বলে অভিহিত হন। তিনি আশ্রয়—তিনি পরম সত্য।"

"বিবিধ ইন্দ্রিয় সমন্বিত স্বতন্ত্র ব্যক্তিকে বলা হয় আধ্যাত্মিক পুরুষ, ইন্দ্রিয়সমূহের নিয়ন্ত্রণকারী দেবতাকে বলা হয় আধিদৈবিক পুরুষ এবং চক্ষুগোলকে দৃষ্ট ব্যক্তিকে বলা হয় আধিভৌতিক পুরুষ। জীবাত্মার উপরোক্ত তিনটি অবস্থা পরস্পরের উপর নির্ভরশীল। একটির অনুপস্থিতিতে অন্যটির অস্তিত্ব উপলব্ধি করা যায় না। কিন্তু পরমেশ্বর, যিনি সমস্ত আশ্রয়ের আশ্রয় হিসাবে সে সব কটি অবস্থাই দর্শন করেন, তিনি সেগুলি থেকে স্বতন্ত্র, এবং তাই তিনি হচ্ছেন পরম আশ্রয়। বিভিন্ন ব্রহ্মাণ্ড সৃষ্টি করে সেই বিরাট পুরুষ (মহাবিষ্ণু), কারণ-সমুদ্র থেকে বেরিয়ে এসে প্রতিটি ব্রহ্মাণ্ডে প্রবেশ করলেন এবং শয়ন করার ইচ্ছা করে দিব্য জল (গর্ভোদক) সৃষ্টি করলেন। পরমেশ্বর ভগবান নির্বিশেষ নন এবং তাই স্পষ্টভাবে তিনি নর বা পুরুষ। সেই পরম পুরুষ থেকে উদ্ভূত সেই দিব্য জলরাশি অই নার বলে কথিত। যেহেতু তিনি সেই জলে শয়ন করেন তাই তাঁর নাম নারায়ণ। নিজের সৃষ্ট সেই জলে তিনি হাজার হাজার বছর বাস করতে লাগলেন। নিশ্চিতভাবে জেনে রাখা উচিত যে, সমস্ত দ্রব্য, কর্ম, কাল, স্বভাব এবং এই সবের ভোক্তা জীব কেবল তাঁর কৃপার প্রভাবেই বর্তমান, এবং তিনি উপেক্ষা করলে আর তাদের অস্তিত্ব থাকে না। পরমেশ্বর ভগবান বহু রূপে প্রকাশিত হতে ইচ্ছা করে যোগনিদ্রা থেকে উত্থিত হলেন এবং হিরণ্ময় বীর্যকে মায়াশক্তির দ্বারা তিনভাগে বিভক্ত করলেন।"

"ভগবানের শক্তি কিভাবে অধিদৈব, অধ্যাত্ম এবং অধিভূত এই তিনভাগে বিভক্ত হয়, তা আমার কাছে শ্রবণ কর। মহাবিষ্ণুর দিব্য শরীরের হৃদয়াকাশ থেকে ইন্দ্রিয়শক্তি, মনঃশক্তি ও দেহশক্তি উৎপন্ন হল। তারপর সমস্ত জীবনী শক্তির উৎসস্বরূপ প্রাণশক্তি উৎপন্ন হল। রাজার অনুচরেরা যেমন তাদের প্রভুর অনুগমন করে, তেমনই জীবদেহের ব্যষ্টি প্রাণসমূহ (ইন্দ্রিয়সমূহ) মুখ্য প্রাণের শক্তি দ্বারা চালিত হয়। মুখ্য প্রাণ নিশ্চেষ্ট হলে সমস্ত জীবদেহের ইন্দ্রিয়ের কার্যকলাপও বন্ধ হয়। প্রাণশক্তি কর্তৃক প্রেরিত হয়ে বিরাট পুরুষের ক্ষুধা এবং তৃষ্ণার উদ্রেক হয়, এবং যখন তিনি আহার এবং পান করতে ইচ্ছা করেন তখন তাঁর মুখ বিকশিত হয়। মুখ থেকে তালু প্রকট হয় এবং তারপর জিহ্বা উৎপন্ন হয়। তারপর বিভিন্ন প্রকার স্বাদের উৎপত্তি হয় যাতে জিহ্বা তাদের আস্বাদন করতে পারে। পরমেশ্বর ভগবান যখন কথা বলতে ইচ্ছা করেছিলেন তখন তাঁর মুখ থেকে বাক্ (ইন্দ্রিয়) ও তার অধিষ্ঠাতৃ দেবতা অগ্নি প্রকাশিত হলেন। পরে তিনি যখন জলে শয়ন করেছিলেন, তখন এই সমস্ত ক্রিয়া নিরুদ্ধ ছিল। তারপর পরম পুরুষ যখন ঘ্রাণ গ্রহণ করার ইচ্ছা করলেন, তখন নাসিকা এবং শ্বাস-প্রশ্বাস উৎপন্ন হল, এবং ঘ্রাণেন্দ্রিয় ও গন্ধ প্রকাশিত হল। সেই সঙ্গে গন্ধবহনকারী বায়ুর অধিষ্ঠাতৃ দেবতাও প্রকাশিত হলেন। এইভাবে সব কিছু যখন অন্ধকারে ছিল, তখন তিনি নিজেকে এবং যা কিছু তিনি সৃষ্টি করেছিলেন সেই সব কিছু দর্শন করতে ইচ্ছা করেছিলেন। তখন চক্ষু, আলোকের দেবতা সূর্য, দৃষ্টিশক্তি এবং দৃশ্য বস্তুসমূহ সব কিছু প্রকট হয়েছিল। ঋষিদের জানবার ইচ্ছা বিকশিত হবার ফলে কর্ণ, শ্রবণ শক্তি, শ্রবণের অধিষ্ঠাতৃ দেবতা এবং শ্রোতব্য বস্তুসমূহ প্রকট হয়েছে। ঋষিগণ পরমাত্মা সম্বন্ধে জানবার বাসনা করেছিলেন। যখন কোমলতা, কাঠিন্য, উষ্ণতা, শীতলতা, লঘুতা এবং গুরুত্ব ইত্যাদি ভৌতিক গুণাবলী অনুভব করার বাসনা হয়েছিল, তখন ত্বক, রোমকূপ, দেহের রোম এবং তাদের নিয়ন্ত্রণকারী

দেবতাগণ (বৃক্ষসমূহ) উৎপন্ন হয়েছে। ত্বকের ভিতরে এবং বাহিরে বায়ুর আবরণ রয়েছে, যার মাধ্যমে স্পর্শানুভূতি প্রকট হয়েছে। ভগবান পরম পুরুষ যখন বিবিধ কর্ম অনুষ্ঠান করার ইচ্ছা করেন, তখন তাঁর হস্তদ্বয়, তাদের নিয়ন্ত্রণ করার শক্তি এবং স্বর্গের দেবতা ইন্দ্র প্রকাশিত হন, সেই সঙ্গে হস্ত এবং দেবতা উভয়েরই উপর নির্ভরশীল কার্যও প্রকট হয়। ভগবান গতি নিয়ন্ত্রণ করার ইচ্ছা করলে তাঁর পা প্রকট হয়, এবং তাঁর পা থেকে পায়ের অধিষ্ঠাতৃ দেবতা বিষ্ণু উৎপন্ন হন। তাঁর ব্যক্তিগত তত্ত্বাবধানে মনুষ্যের মত অনুষ্ঠানকারী তাদের কর্তব্যকর্মে যুক্ত হয়। তারপর মৈথুন সুখের জন্য, সন্তান-সন্ততি উৎপাদনের জন্য এবং স্বর্গের অমৃত আস্বাদনের জন্য ভগবান জননেন্দ্রিয় প্রকাশ করেছেন। এই জননেন্দ্রিয়ের অধিষ্ঠাতৃ দেব হচ্ছেন প্রজাপতি। মৈথুন সুখের লিঙ্গ এবং তার অধিষ্ঠাতৃ দেবতা ভগবানের উপস্থের নিয়ন্ত্রাধীন। তারপর ভুক্ত অন্নাদির অসারাংশ ত্যাগ করতে ইচ্ছা করলে মলদ্বার স্বরূপ অধিষ্ঠান উৎপন্ন হল এবং তারপর পায়ু-ইন্দ্রিয় ও তার অধিষ্ঠাতৃ দেবতা মিত্র প্রকাশিত হলেন। পায়ু ইন্দ্রিয় এবং ত্যাজ্য বস্তু উভয়েরই আশ্রয় হচ্ছেন মিত্র দেবতা। তারপর যখন তিনি এক শরীর থেকে অন্য শরীরে যাওয়ার ইচ্ছা করলেন, তখন নাভি, অপান বায়ু এবং মৃত্যু একসঙ্গে সৃষ্টি হয়েছিল। মৃত্যু এবং অপান বায়ু উভয়েরই আশ্রয় হচ্ছে নাভি। যখন তাঁর আহার এবং পান করার ইচ্ছা হয়েছিল তখন কুক্ষি, অন্ত্র ও নাড়ীসমূহ প্রকাশিত হয়েছিল; নদী এবং সমুদ্রসমূহ তুষ্টি এবং পুষ্টির উৎস। যখন তাঁর নিজ মায়ার কার্যকলাপ সম্বন্ধে চিন্তা করার ইচ্ছা হয়েছিল, তখন হৃদয় (মনের অধিষ্ঠান), মন, চন্দ্র, সংকল্প এবং অভিলাষ উৎপন্ন হয়েছিল। দেহের সপ্তধাতু, যথা ত্বক, চর্ম, মাংস, রক্ত, মেদ, মজ্জা এবং অস্থি উৎপন্ন হয়েছে মাটি, জল এবং অগ্নি থেকে। তবে আকাশ, জল এবং বায়ু থেকে প্রাণবায়ু প্রকাশিত হয়েছে। ইন্দ্রিয়সমূহ জড়া প্রকৃতির গুণের সঙ্গে যুক্ত, এবং গুণসমূহ অহংকার থেকে উৎপন্ন। মন সর্ব প্রকার জড় অভিজ্ঞতার (সুখ এবং দুঃখ) দ্বারা প্রভাবিত হয়, এবং বুদ্ধি মনের বিবেচনা করার ক্ষমতাস্বরূপ। এইভাবে পরমেশ্বর ভগবানের বহিরঙ্গা রূপ পৃথিবী আদি আটটি আবরণের দ্বারা আবৃত, যা আমি পূর্বে আপনার কাছে বিশ্লেষণ করেছি।"

"অতএব এর (জড় জগতের) অতীত এক দিব্য জগৎ রয়েছে যা সূক্ষ্ম থেকে সূক্ষ্মতর। সেই জগতের আদি, মধ্য এবং অন্ত নেই; তাই তা বাণী অথবা চিন্তার অতীত এবং তা জড় ধারণা থেকে ভিন্ন। জড় দৃষ্টিকোণ থেকে ভগবানের যে উপরোক্ত বর্ণনা আপনার কাছে করলাম, তা ভগবানের সম্বন্ধে অবগত শুদ্ধ ভক্তদের দ্বারা স্বীকৃত হয়নি। পরমেশ্বর ভগবান তাঁর চিন্ময় নাম, রূপ, লীলা, পরিকর এবং বৈচিত্র্যের বিষয় হয়ে নিজেকে এক অপ্রাকৃত রূপে প্রকাশ করেন। যদিও তিনি এই সমস্ত কার্যকলাপের দ্বারা কখনো প্রভাবিত হন না, তথাপি মনে হয় যেন তিনি সেই সমস্ত কার্যকলাপে লিপ্ত।"

"হে রাজন্! জেনে রাখুন যে, সমস্ত জীবই তাদের পূর্বকৃত কর্ম অনুসারে পরমেশ্বর ভগবান কর্তৃক সৃষ্ট হয়েছে। ব্রহ্মা এবং দক্ষ আদি প্রজাপতিগণ, বৈবস্বত মনু প্রমুখ মনুগণ, ইন্দ্র, চন্দ্র, বরুণ আদি দেবতাগণ, ভৃগু, ব্যাস, বশিষ্ঠ আদি ঋষিগণ, পিতৃলোক এবং সিদ্ধলোকের অধিবাসীগণ, চারণ, গন্ধর্ব, বিদ্যাধর, অসুর, যক্ষ, কিন্নর, অপ্সরা, নাগ, সর্প, কিম্পুরুষ, নর, মাতৃ, রাক্ষস, পিশাচ, প্রেত, ভূত, বিনায়ক, কুষ্মাণ্ড, উন্মাদ, বেতাল, যাতুধান, গ্রহ, মৃগ, পশু, বৃক্ষ, সরীসৃপ, পর্বত, স্থাবর এবং জঙ্গম জীবসমূহ, জরায়ুজ, অণ্ডজ, স্বেদজ, এবং উদ্ভিজ্জ, আদি চতুর্বিধ প্রাণী, জলচর, ভূচর ও খেচরসমূহ সুখী, অসুখী অথবা সুখ-দুঃখের মিশ্র অবস্থায় সমস্ত জীব তিনি সৃষ্টি করেছেন তাদের পূর্বকৃত কর্ম অনুসারে। সত্ত্ব, রজো এবং তমো, প্রকৃতির এই তিনটি গুণ অনুসারে দেব, নর এবং নারকী, এই তিন প্রকার জীব রয়েছে। হে রাজন্! এমনকি একটি গুণ প্রকৃতির অপর দুটি গুণের সঙ্গে মিশ্রিত হয়ে পুনরায় তিনটি গুণে বিভক্ত হয়, এইভাবে প্রতিটি জীব অন্য গুণ সমূহের দ্বারা প্রভাবিত হয়ে তাদের অভ্যাস অর্জন করে। পরমেশ্বর ভগবান সমস্ত জগতের পালনকর্তা রূপে, সৃষ্টির পর বিভিন্ন রূপে অবতীর্ণ হয়ে মনুষ্য, মনুষ্যেতর জীবসমূহ এবং দেবতাদের মধ্যে সব রকম বদ্ধ জীবদের উদ্ধার করেন। তারপর কল্পান্তে ভগবান রুদ্ররূপে সমগ্র সৃষ্টিকে সংহার করবেন, ঠিক যেমন বায়ু মেঘরাশিকে উড়িয়ে নিয়ে যায়। মহান্



তত্ত্বজ্ঞানীরা এইভাবে পরমেশ্বর ভগবানের কার্যকলাপ বর্ণনা করেন, কিন্তু শুদ্ধ ভক্ত এই সমস্ত রূপের অতীত ভগবানের অধিক মহিমামণ্ডিত দিব্য কার্যকলাপ দর্শন করার উপযুক্ত। এই জড় জগতের সৃষ্টি এবং সংহার কার্যে ভগবান সরাসরিভাবে যুক্ত হন না। বেদে তাঁর প্রত্যক্ষ হস্তক্ষেপের যে বর্ণনা রয়েছে, তা কেবল জড় প্রকৃতি যে স্রষ্টা নয়, সেই ধারণা প্রতিষ্ঠা করার জন্য। এখানে সংক্ষেপে সৃষ্টি এবং সংহারের যে প্রক্রিয়া বর্ণনা করা হয়েছে, তা ব্রহ্মার একদিনের বিধির বিধান। এটি মহত্তত্ত্বের সৃষ্টিরও বিধি, যাতে প্রকৃতি নিহিত থাকে।"

"হে রাজন্, যথাসময়ে আমি স্থূল এবং সূক্ষ্ম রূপে সময়ের মাপ এবং তাদের বিশিষ্ট লক্ষণসমূহ বর্ণনা করব। কিন্তু এখন আমি আপনার কাছে পাদ্মকল্পের বিষয়ে বলবো, শ্রবণ করুন। শৌনক ঋষি সৃষ্টি সম্বন্ধে সব কিছু শ্রবণ করার পর সূত গোস্বামীর কাছে বিদুর সম্বন্ধে প্রশ্ন করলেন, কেননা সূত গোস্বামী তাঁকে পূর্বে উল্লেখ করেছিলেন, কিভাবে বিদুর তাঁর অতি অপরিহার্য আত্মীয়-স্বজনদের বর্জন করে গৃহত্যাগ করেছিলেন।"

শৌনক ঋষি বললেন—"দয়া করে আপনি আমাদের বলুন, বিদুর এবং মৈত্রেয়ের মধ্যে অধ্যাত্ম বিষয়ে কি আলোচনা হয়েছিল। বিদুর কি প্রশ্ন করেছিলেন এবং তার উত্তরে মৈত্রেয় কি বলেছিলেন। দয়া করে আপনি আমাদের এও বলুন বিদুর কেন তাঁর আত্মীয়-স্বজনদের সঙ্গে সম্পর্ক ছিন্ন করেছিলেন, এবং কেন তিনি পুনরায় গৃহে ফিরে এসেছিলেন। তীর্থ পর্যটন করার সময় বিদুর কি করেছিলেন তাও আপনি আমাদের বলুন।"

সূত গোস্বামী উত্তর দিলেন—"মহারাজ পরীক্ষিতের প্রশ্নের উত্তরে মহামুনি যা বলেছিলেন, সেই বিষয়ে আমি আপনাকে এখন বলব। দয়া করে তা শ্রবণ করুন।"

## দ্বিতীয় স্কন্ধ সমাপ্ত

## প্রথম অধ্যায়

# বিদুরের প্রশ্ন

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"মহান ভগবদ্ভক্ত বিদুর তাঁর সমৃদ্ধিশালী গৃহ ত্যাগপূর্বক বনে প্রবেশ করে ভগবৎ কৃপামূর্তি ঋষি মৈত্রেয়কে এই প্রশ্ন করেছিলেন। পাণ্ডবদের গৃহের কথা আর কি বলার আছে? পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ তাঁদের মন্ত্রীর কার্য করেছিলেন। তিনি তাঁদের গৃহকে নিজের মতো বলে মনে করে সেখানে প্রবেশ করতেন এবং তিনি দুর্যোধনের প্রাসাদ সম্পূর্ণরূপে অবহেলা করেছিলেন।"

শ্রীল শুকদেব গোস্বামীকে মহারাজ জিজ্ঞাসা করলেন—"কোথায় এবং কখন মহাত্মা বিদুরের সঙ্গে মহাভাগবত মৈত্রেয় ঋষির সাক্ষাৎ হয়েছিল এবং তাঁদের মধ্যে কি আলোচনা হয়েছিল? হে প্রভু, কৃপা করে আপনি তা আমাদের কাছে বর্ণনা করুন। মহাত্মা বিদুর ছিলেন ভগবানের একজন মহান শুদ্ধ ভক্ত এবং তাই ভগবৎ কৃপামূর্তি ঋষি মৈত্রেয়ের কাছে তাঁর প্রশ্নগুলি ছিল অবশ্যই অত্যন্ত তাৎপর্যপূর্ণ, সর্বোচ্চ স্তরের এবং বিজ্ঞজন কর্তৃক অনুমোদিত।"

শ্রীসূত গোস্বামী বললেন—"মহর্ষি শুকদেব গোস্বামী ছিলেন অত্যন্ত অভিজ্ঞ এবং মহারাজ পরীক্ষিতের প্রতি তিনি অত্যন্ত প্রসন্ন হয়েছিলেন। রাজা কর্তৃক এইভাবে জিজ্ঞাসিত হয়ে, তিনি তাঁকে বলেছিলেন, "অনুগ্রহ করে মনোযোগ সহকারে সেই বিষয়ে শ্রবণ করুন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"রাজা ধৃতরাষ্ট্র তার অসৎ পুত্রদের পাপবাসনা চরিতার্থ করার প্রচেষ্টার দ্বারা প্রভাবিত হয়ে অন্তর্দৃষ্টিহীন হয়ে পড়েছিল এবং তার ফলে সে তার পিতৃহীন ভ্রাতুষ্পুত্র পাণ্ডবদের জতুগৃহে প্রবেশ করিয়ে দগ্ধ করতে উদ্যত হয়েছিল। যেহেতু রাজা যুধিষ্ঠিরের মহিষীর কেশাকর্ষণ করার নিন্দনীয় কার্য থেকে ধৃতরাষ্ট্র তার পুত্র দুঃশাসনকে নিবারণ করেনি, যদিও দ্রৌপদীর নেত্রজল তাঁর বক্ষঃস্থলের কুঙ্কুম বিধৌত করেছিল। অজাতশত্রু যুধিষ্ঠির কপট দ্যূতক্রীড়ায় অন্যায়ভাবে পরাজিত হয়েছিলেন। কিন্তু, যেহেতু তিনি ছিলেন সত্যপ্রতিজ্ঞ, তাই তিনি বনে গিয়েছিলেন। যথাসময়ে বন থেকে ফিরে এসে তিনি যখন তাঁর রাজ্যের ন্যায়সঙ্গত অংশভাগ ফিরিয়ে দেওয়ার জন্য প্রার্থনা করেন, তখন মোহাচ্ছন্ন ধৃতরাষ্ট্র তাঁকে প্রত্যাখ্যান করেছিল। অর্জুন কর্তৃক জগদ্গুরু শ্রীকৃষ্ণ যখন কৌরবসভায় প্রেরিত হয়েছিল এবং যদিও তাঁর বাণী কেউ কেউ (ভীষ্ম আদি) বিশুদ্ধ অমৃতের মতো শ্রবণ করেছিলেন, কিন্তু পুণ্যক্ষয় হওয়াতে অন্যরা তা শ্রবণ করতে পারেনি। রাজা (ধৃতরাষ্ট্র অথবা দুর্যোধন) শ্রীকৃষ্ণের বচন বহুমানন করেনি। বিদুর যখন তাঁর জ্যেষ্ঠ ভ্রাতা (ধৃতরাষ্ট্র) কর্তৃক মন্ত্রণার জন্য আমন্ত্রিত হয়েছিলেন, তখন তিনি তাঁর গৃহে গিয়ে তাঁকে যে সদুপদেশ দিয়েছিলেন তা সুদক্ষ মন্ত্রবিশারদ এবং রাজনীতিবিদ্‌রা অতি উৎকৃষ্ট বলে বিবেচনা করেন।"

বিদুর বলেছিলেন—"আপনার অন্যায়ের ফলে দুর্বিষহ যাতনা যে অকাতরে সহ্য করছে, সেই অজাতশত্রু যুধিষ্ঠিরের ন্যায্য রাজ্যাংশ আপনি তাকে ফিরিয়ে দিন। সে তার কনিষ্ঠ ভ্রাতাদের সঙ্গে অপেক্ষা করছে, যাদের মধ্যে রয়েছে প্রতিশোধপরায়ণ ভীম, যে সাপের মতো দীর্ঘনিঃশ্বাস ত্যাগ করছে। অবশ্যই আপনি তার ভয়ে ভীত। পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ পৃথার পুত্রদের তাঁর আত্মীয়রূপে স্বীকার করেছেন এবং পৃথিবীর সমস্ত রাজারা শ্রীকৃষ্ণের পক্ষে রয়েছেন। তাঁর গৃহে তিনি তাঁর পরিবারবর্গ, যদুবংশীয় রাজা ও রাজপুত্রগণসহ বিরাজ করছেন, যাঁরা অসংখ্য রাজাদের জয় করেছেন এবং তিনি হচ্ছেন তাঁদের সকলের প্রভু। আপনি মূর্তিমান পাপস্বরূপ দুর্যোধনকে আপনার প্রিয় পুত্ররূপে পালন করছেন, কিন্তু সে কৃষ্ণবিদ্বেষী এবং যেহেতু আপনি এইভাবে একজন কৃষ্ণবিদ্বেষীকে পালন করছেন, তাই আপনি সমস্ত মঙ্গলজনক গুণাবলী হারিয়েছেন। যত শীঘ্র সম্ভব এই লক্ষ্মীছাড়াকে পরিত্যাগ করে আপনি সমস্ত বংশের মঙ্গল সাধন করুন।"

"যাঁর চরিত্রের গুণাবলী সমস্ত স্তরের ব্যক্তিগণ সম্মান করেন সেই বিদুর যখন এইভাবে বলছিলেন, তখন দুর্যোধন ক্রোধোন্মত্ত হয়ে কম্পিত অধরে তাঁকে অপমান করেছিল। দুর্যোধন তখন কর্ণ, তার কনিষ্ঠ





ভ্রাতাগণ ও তার মামা শকুনিসহ পরিবৃত ছিল। "এই দাসীপুত্রকে এখানে কে ডেকে এনেছে? এ এতই কুটিল যে, যাদের অন্নে পুষ্ট হয়েছে, তাদেরই বিপক্ষতা আচরণে প্রবৃত্ত হয়ে শত্রুর স্বার্থরক্ষার্থে নিযুক্ত হয়েছে। একে এখনি প্রাসাদ থেকে নির্বাসিত করা হোক এবং কেবল তার শ্বাসমাত্র যেন সে তার সঙ্গে নিয়ে যেতে পারে।"

"এইভাবে কর্ণভেদী বাণের মতো তীক্ষ্ণ বাক্যে মর্মাহত হয়ে বিদুর দ্বারে তাঁর ধনুক রেখে তাঁর ভ্রাতার প্রাসাদ পরিত্যাগ করলেন। ভগবানের মায়ার খেলা বলে মনে করে তিনি তাতে কিছুমাত্র ব্যথিত হননি। বিদুর তাঁর পুণ্যফলের প্রভাবে কৌরবদের পুণ্যার্জিত সৌভাগ্য অর্জন করেছিলেন। হস্তিনাপুর ত্যাগ করার পর, তিনি ভগবানের শ্রীপাদপদ্মরূপ যে তীর্থস্থানের আশ্রয় গ্রহণ করেছিলেন। যে সমস্ত তীর্থস্থানে ভগবানের শত সহস্র চিন্ময় বিগ্রহ অধিষ্ঠিত, অতি উন্নত স্তরের পুণ্য সঞ্চয়ের বাসনায় তিনি সেই সমস্ত তীর্থপর্যটন করেছিলেন। তিনি অযোধ্যা, দ্বারকা, মথুরা আদি বিভিন্ন তীর্থস্থানে কেবল শ্রীকৃষ্ণের কথা স্মরণ করতে করতে একাকী ভ্রমণ করেছিলেন। পুণ্যময় ও নিষ্কলুষ উপবন, পর্বত, কুঞ্জ, নদী, সরোবর এবং যে সমস্ত পুণ্যস্থানে ভগবান অনন্তের বিগ্রহসমূহ মন্দির অলঙ্কৃত করে বিরাজমান, সেই সমস্ত স্থানে তিনি বিচরণ করতে লাগলেন। এইভাবে তিনি তীর্থপর্যটন করেছিলেন। পৃথিবী পর্যটন করার সময় তিনি কেবল ভগবান শ্রীহরির সন্তুষ্টিবিধানের ব্রত পালন করেছিলেন। তাঁর বৃত্তি ছিল পবিত্র ও স্বতন্ত্র। যদিও তাঁর বেশ ছিল অবধূতের মতো এবং ভূমি ছিল তাঁর শয্যা, তবুও পবিত্র তীর্থে স্নান করার ফলে তিনি সর্বদা পবিত্র ছিলেন। এইভাবে তিনি তাঁর আত্মীয়স্বজনদের অগোচর ছিলেন। এইভাবে ভারতবর্ষের সমস্ত তীর্থপর্যটন করতে করতে তিনি প্রভাসক্ষেত্রে এসে উপস্থিত হলেন। সেই সময় মহারাজ যুধিষ্ঠির শ্রীকৃষ্ণের সহায়তায় পৃথিবীর একচ্ছত্র সম্রাটরূপে এক সামরিক শক্তির অধীনে পৃথিবী শাসন করছিলেন। প্রভাসতীর্থে উপস্থিত হয়ে তিনি শুনতে পেলেন যে, বাঁশের ঘর্ষণের ফলে উৎপন্ন আগুনে যেমন সমস্ত বন দগ্ধ হয়, তেমনি পরস্পরের বিরোধানলে তাঁর সমস্ত স্বজনবর্গ বিনষ্ট হয়েছে। তারপর তিনি পশ্চিমবাহিনী সরস্বতী নদীর অভিমুখে গমন করলেন। সরস্বতী নদীর তীরে এগারোটি তীর্থ রয়েছে, যথা—(১) ত্রিত, (২) উশনা, (৩) মনু, (৪) পৃথু, (৫) অগ্নি, (৬) অসিত, (৭) বায়ু, (৮) সুদাস, (৯) গো, (১০) গুহ ও (১১) শ্রাদ্ধদেব। বিদুর সেই সমস্ত তীর্থ ভ্রমণ করে যথাবিধি ধর্মীয় অনুষ্ঠান করেছিলেন। এছাড়া মহান ঋষি ও দেবতাগণ কর্তৃক প্রতিষ্ঠিত পরমেশ্বর ভগবান শ্রীবিষ্ণুর আরও অনেক মন্দির ছিল। এই সমস্ত মন্দির ভগবানের প্রধান চিহ্নসমূহের দ্বারা অঙ্কিত ছিল এবং সেগুলি সর্বদাই মানুষকে আদিপুরুষ পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের কথা মনে করিয়ে দেয়।"

"তারপর সমৃদ্ধিশালী সৌরাষ্ট্র প্রদেশ, সৌবীর, মৎস্য, ও পশ্চিম ভারতের কুরুজাঙ্গল নামক রাজ্যসমূহ অতিক্রম করে যখন তিনি যমুনার তীরে উপনীত হলেন, তখন সেখানে শ্রীকৃষ্ণের মহান ভক্ত উদ্ধবের সঙ্গে তাঁর সাক্ষাৎ হয়। তারপর তিনি গভীর প্রেম এবং অনুভূতি সহকারে শ্রীকৃষ্ণের পার্ষদ, প্রশান্তমূর্তি ও বৃহস্পতির প্রখ্যাত পূর্বশিষ্য উদ্ধবকে আলিঙ্গন করলেন। বিদুর তারপর তাঁকে পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের পরিবার পরিজনদের সংবাদ জিজ্ঞাসা করলেন। ভগবানের নাভিপদ্মজাত ব্রহ্মার অনুরোধে যে সনাতন পুরুষদ্বয় এই পৃথিবীতে অবতীর্ণ হয়েছেন এবং যাঁরা সকলের মঙ্গলসাধন করে পৃথিবীর সমৃদ্ধি বৃদ্ধি করেছেন, তাঁরা (শ্রীকৃষ্ণ-বলরাম) শূরসেনের গৃহে স্বচ্ছন্দে আছেন তো? হে উদ্ধব! কুরুকুলের পরম হিতৈষী, আমাদের ভগিনীপতি বসুদেব ভাল আছেন তো? তিনি অত্যন্ত উদার। তাঁর ভগিনীদের প্রতি তিনি পিতৃবৎ স্নেহপরায়ণ এবং তিনি সর্বদা তাঁর পত্নীদের সন্তোষবিধান করেন। হে উদ্ধব! যাদবদের সেনানায়ক এবং পূর্বজন্মে যিনি ছিলেন কামদেব, সেই প্রদ্যুম্ন এখন কেমন আছেন? রুক্মিণী ব্রাহ্মণদের সন্তুষ্টিবিধান করে তাঁদের কৃপায় ভগবান শ্রীকৃষ্ণের কাছ থেকে তাঁকে পুত্ররূপে প্রাপ্ত হয়েছিলেন। হে বন্ধু! সাত্বত, বৃষ্ণি, ভোজ ও দাশার্হদের অধিপতি মহারাজ উগ্রসেন এখন ভাল আছেন তো? তিনি রাজসিংহাসনের সমস্ত আশা পরিত্যাগ করে দূরদেশে অবস্থান করেছিলেন,

কিন্তু শ্রীকৃষ্ণ তাঁকে পুনরায় রাজসিংহাসনে অধিষ্ঠিত করেছিলেন। হে সৌম্য! শাম্ব ভাল আছে তো? তাঁর রূপ ঠিক শ্রীকৃষ্ণের মতো। পূর্বজন্মে শিবপত্নী অম্বিকার গর্ভে কার্তিকেয়রূপে তাঁর জন্ম হয়েছিল এবং এখন এই জন্মে কৃষ্ণমহিষী জাম্ববতী অনেক ব্রত অনুষ্ঠানের ফলে তাঁকে তাঁর পুত্ররূপে লাভ করেছেন। হে উদ্ধব! যুযুধান কুশলে আছেন তো? তিনি অর্জুনের কাছে ধনুর্বিদ্যার রহস্য শিক্ষা করেন এবং তিনি ভগবান শ্রীকৃষ্ণের সেবা করে সন্ন্যাসীদেরও দুর্লভ চিন্ময় পদ লাভ করেছেন। শ্বফল্কনন্দন অক্রূর ভাল আছেন তো? তিনি নিষ্পাপ এবং পরমেশ্বর ভগবানের শরণাগত। এক সময় তিনি পথের মধ্যে শ্রীকৃষ্ণের পদচিহ্ন দর্শন করে অপ্রাকৃত প্রেমানন্দে ধৈর্যহারা হয়ে সেই পথের ধুলোয় লুটিয়ে পড়েছিলেন। বেদ যেমন যজ্ঞবিস্তাররূপ অর্থকে প্রকাশ করেন, তেমনই দেবক ভোজরাজের কন্যা দেবকী দেবমাতা অদিতির মতো পরমেশ্বর ভগবানকে তাঁর গর্ভে ধারণ করেছিলেন। তিনি (দেবকী) ভাল আছেন তো? অনিরুদ্ধ কুশলে আছেন তো? তিনি সমস্ত শুদ্ধ ভক্তদের সমস্ত কামনা পূরণকারী এবং অতীত কাল থেকেই তাঁকে ঋগ্বেদের প্রবর্তক বলে বিবেচনা করা হয়। তিনি মনের প্রবর্তক এবং বিষ্ণুর চতুর্থ ব্যূহ। হে সৌম্য! এছাড়া যাঁরা শ্রীকৃষ্ণকেই তাঁদের অন্তরাত্মারূপে জেনে চিরকাল তাঁরই অনুগমন করেন, সেই হৃদীক, চারুদেষ্ণ, গদ ও সত্যভামার পুত্র—এঁরা সকলে ভাল আছেন তো? মহারাজ যুধিষ্ঠির ধর্ম প্রতিপালন করে এবং ধর্মের মর্যাদা রক্ষা করে রাজ্যপালন করছেন তো? পূর্বে দুর্যোধন যুধিষ্ঠিরের প্রতি ঈর্ষায় দগ্ধ হচ্ছিল কেননা তিনি (যুধিষ্ঠির) তাঁর বাহুস্বরূপ শ্রীকৃষ্ণ ও অর্জুন কর্তৃক সুরক্ষিত ছিলেন। যিনি যুদ্ধক্ষেত্রে গদা ঘূর্ণিত করতে করতে বিচিত্র মার্গে ভ্রমণ করতেন এবং যাঁর পদাঘাত রণভূমি সহ্য করতে পারত না, সেই সর্পের মতো অত্যন্ত ক্রোধপরায়ণ, অজেয় ভীম পাপীদের প্রতি তাঁর দীর্ঘকালের সঞ্চিত ক্রোধ পরিত্যাগ করেছেন তো? যে অর্জুনের বাণের জালে আচ্ছন্ন হয়েও কপট কিরাতবেশধারী শিব তাঁর যুদ্ধনৈপুণ্যে সন্তোষ লাভ করেছিলেন এবং মহারথীদের মধ্যে শ্রেষ্ঠ কীর্তিমান গাণ্ডীব ধনুর্ধারী সেই অর্জুন শত্রুদের বিনাশ করে সুখে আছেন তো? যে যমজ ভ্রাতৃদ্বয় তাঁদের ভাইদের দ্বারা সুরক্ষিত, তাঁরা ভাল আছেন তো? চক্ষু যেমন পক্ষ্মের দ্বারা আবৃত থাকে, তেমনি তাঁরা পৃথার পুত্রদের দ্বারা সুরক্ষিত। গরুড় যেমন বজ্রধারী ইন্দ্রের মুখ থেকে অমৃত আহরণ করেন, তাঁরাও তেমনি যুদ্ধে দুর্যোধনের কাছ থেকে তাঁদের ন্যায়সঙ্গত রাজ্য ছিনিয়ে নিয়েছিলেন। হে উদ্ধব! পৃথা কি এখনও বেঁচে আছেন? তিনি কেবল তাঁর পিতৃহীন পুত্রদের জন্যই জীবনধারণ করছিলেন; তা না হলে অদ্বিতীয় যোদ্ধা এবং অতিরথ যিনি একাকী ধনুকমাত্র সহায় করে চতুর্দিক জয় করেছিলেন, সেই রাজর্ষিশ্রেষ্ঠ পাণ্ডু ব্যতীত তাঁর পক্ষে বেঁচে থাকা অসম্ভব ছিল।"

"হে সৌম্য! যে ধৃতরাষ্ট্র মৃত ভ্রাতা পাণ্ডুর অনাথ সন্তানদের প্রতি বিদ্রোহ আচরণ করে ভ্রাতার দ্রোহ করেছেন, যিনি তাঁর পুত্রদের অনুবর্তী হয়ে আমাকে তাঁর গৃহ থেকে নির্বাসিত করেছেন, যদিও আমি ছিলাম তাঁর যথার্থ হিতাকাঙ্ক্ষী, সেই অধঃপতিত ধৃতরাষ্ট্রের জন্য আমি অনুশোচনা করি। তাতে আমি আশ্চর্য হইনি। সকলের অলক্ষ্যে আমি পৃথিবী ভ্রমণ করেছি। পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের নরবৎ লীলাসমূহ এই মর্ত্যলোকে সাধারণ মানুষের কার্যকলাপের মতো বলে মনে হয় এবং তাই তা অন্যের পক্ষে মোহজনক, কিন্তু আমি তাঁর কৃপার প্রভাবে তাঁর মহিমা উপলব্ধি করতে পেরেছি এবং তার ফলে আমি সর্বতোভাবে সুখী। ধন, জন ও বিদ্যা এই তিন প্রকার গর্বের দ্বারা উৎপথগামী হয়ে যে সমস্ত নৃপতিরা তাদের প্রবল সামরিক শক্তি প্রয়োগ করে পৃথিবীর দুঃখ উৎপাদন করেছে, তাদের বিনাশ করে শরণাগত ভক্তদের দুঃখ দূর করতে সমর্থ হয়েও ভগবান শ্রীকৃষ্ণ সব রকম অপরাধে অপরাধযুক্ত কুরুদের বিনাশ করেননি। ভগবান জন্মরহিত হওয়া সত্ত্বেও দুর্বৃত্তদের বিনাশের জন্য আবির্ভূত হন, কর্মরহিত হওয়া সত্ত্বেও সকলকে আকর্ষণ করার জন্য তিনি তাঁর লীলাবিলাস সম্পাদন করেন। তা না হলে গুণাতীত পরমেশ্বর ভগবানের এই পৃথিবীতে আসার কি কারণ থাকতে পারে? হে সখে! তাই দয়া করে সেই ভগবানের



মহিমা কীর্তন কর, যাঁর মহিমা তীর্থস্থানসমূহে কীর্তিত হয়। তিনি অজ, তবুও ব্রহ্মাণ্ডের সমস্ত শরণাগত শাসকদের প্রতি তাঁর অহৈতুকী কৃপার প্রভাবে তিনি অবতীর্ণ হয়েছেন। তাঁদের উদ্দেশ্যেই তিনি তাঁর অনন্য ভক্ত যদুদের বংশে আবির্ভূত হয়েছেন।"

* * *

## দ্বিতীয় অধ্যায়

# ভগবান শ্রীকৃষ্ণের স্মরণ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"বিদুর যখন মহাভাগবত উদ্ধবকে প্রিয়তম (ভগবান শ্রীকৃষ্ণ) সম্বন্ধীয় কথা বলতে অনুরোধ করলেন, তখন তৎক্ষণাৎ স্মৃতিজনিত তীব্র উৎকণ্ঠার ফলে উদ্ধব তৎক্ষণাৎ উত্তরদানে অক্ষম হলেন। তিনি বাল্যকালে, পাঁচ বছর বয়সে, শ্রীকৃষ্ণের সেবায় এমনই মগ্ন থাকতেন যে, তাঁর মা তাঁকে প্রাতঃরাশ করার জন্য ডাকলেও তিনি তা গ্রহণ করতে ইচ্ছা করতেন না। উদ্ধব এইভাবে তাঁর শৈশব থেকে নিরন্তর ভগবানের সেবা করেছিলেন এবং বার্ধক্যেও তাঁর এই সেবাবৃত্তি হ্রাস পায়নি। শ্রীকৃষ্ণের বার্তা তাঁকে জিজ্ঞাসা করা হলে তৎক্ষণাৎ তাঁর কৃষ্ণসম্বন্ধীয় সব কথা স্মরণ হয়েছিল। ক্ষণকালের জন্য উদ্ধব পূর্ণ মৌনতা অবলম্বন করলেন এবং তাঁর দেহ অচল হয়ে রইল। তীব্র ভক্তিযোগে তিনি ভগবানের শ্রীপাদপদ্ম স্মরণরূপ অমৃত আস্বাদনে সম্পূর্ণরূপে নিমগ্ন হয়ে রইলেন এবং তখন মনে হচ্ছিল তিনি যেন গভীর থেকে গভীরতর আনন্দে মগ্ন হচ্ছেন। বিদুর পূর্ণ ভগবৎ প্রেমজনিত বিকারসমূহ উদ্ধবের সর্বাঙ্গে প্রকাশ পেতে দেখলেন। তাঁর ঈষৎ উন্মীলিত নেত্রদ্বয় থেকে অশ্রু ঝরে পড়তে লাগল। বিদুর বুঝতে পারলেন যে, উদ্ধব প্রকৃত ভগবৎ প্রেমলাভ করে কৃতার্থ হয়েছেন।"

মহান্ ভক্ত উদ্ধব শীঘ্রই ভগবদ্ধাম থেকে মনুষ্যলোকে ফিরে এলেন এবং চোখ মুছে তাঁর পূর্ব স্মৃতি জাগরিত করে প্রসন্ন চিত্তে তিনি বিদুরকে বলতে লাগলেন—"হে প্রিয় বিদুর! কৃষ্ণরূপ সূর্য অস্তমিত হওয়ায় কালরূপ মহাসর্প আমাদের গৃহকে গ্রাস করেছে, অতএব আমাদের কুশল সম্বন্ধে আমি আর কি বলব? সমস্ত গ্রহলোকসহ এই ব্রহ্মাণ্ড অত্যন্ত দুর্ভাগ্যশালী এবং তার থেকে অধিক দুর্ভাগা হচ্ছে যদুবংশের সদস্যরা, কেননা তাঁরা শ্রীহরিকে পরমেশ্বর ভগবানরূপে চিনতে পারেননি, ঠিক যেমন চন্দ্র সমুদ্রে থাকার সময় মাছেরা তাঁকে চিনতে পারেনি। যাদবেরা সকলেই ছিলেন অভিজ্ঞ ভক্ত, তাঁরা লোকের চিত্তের ভাব জানার ব্যাপারে অত্যন্ত দক্ষ এবং প্রতিভাবান ছিলেন। সর্বোপরি তাঁরা সর্বদাই শ্রীকৃষ্ণের সঙ্গে ক্রীড়া করতেন, কিন্তু তা সত্ত্বেও তাঁরা কেবল তাঁকে অন্তর্যামিরূপেই জানতেন। ভগবানের মায়ার দ্বারা বিভ্রান্ত ব্যক্তিদের বাক্য কোন অবস্থাতেই পূর্ণরূপে ভগবানের শরণাগত ব্যক্তিদের বুদ্ধিভ্রষ্ট করতে পারে না। ভগবান শ্রীকৃষ্ণ, যিনি পৃথিবীর সকলের সম্মুখে তাঁর শাশ্বত স্বরূপ প্রকাশ করেছিলেন, আবার যারা আবশ্যকীয় তপশ্চর্যা না করার ফলে যাঁকে যথাযথভাবে দর্শন করতে অযোগ্য ছিল, তিনি তাঁর স্বরূপ সেই সমস্ত ব্যক্তিদের দৃষ্টির অগোচর করেছিলেন। ভগবান এই জড় জগতে তাঁর যোগমায়াবলে আবির্ভূত হয়েছেন। তাঁর লীলার উপযোগী তাঁর নিজ শাশ্বত রূপে তিনি এসেছেন। সেই লীলাসমূহ এতই মনোরম যে, তাতে ঐশ্বর্যমদে গর্বিত সকলের, এমনকি বৈকুণ্ঠাধিপতি ভগবানেরও বিস্ময় উৎপাদন হয়। তাই শ্রীকৃষ্ণের চিন্ময় দেহ সমস্ত ভূষণের ভূষণস্বরূপ। ত্রিভুবনের সমস্ত দেবতারা মহারাজ যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে ভগবান

আমার শ্রীপাদপদ্মের সেবায় যুক্ত, তিনি কখনও আমার সঙ্গে এক হয়ে যেতে চান না। এই প্রকার ঐকান্তিক ভক্ত সর্বদাই আমার লীলাবিলাসের এবং কার্যকলাপের কীর্তন করেন। হে মাতঃ! আমার ভক্তেরা সর্বদাই উদীয়মান প্রভাতী সূর্যের মতো অরুণ লোচনযুক্ত আমার প্রসন্ন মুখমণ্ডল-সমন্বিত রূপ অবলোকন করেন। তাঁরা আমার সর্ব মঙ্গলময় বিভিন্ন রূপ দর্শন করতে চান এবং অনুকূলভাবে আমার সঙ্গে বাক্যালাপ করতে চান। ভগবানের মনোমুগ্ধকর এবং আকর্ষক রূপ দর্শন করে এবং তাঁর অত্যন্ত মধুর বাণী শ্রবণ করে, শুদ্ধ ভক্তেরা তাঁদের চেতনা হারিয়ে ফেলেন। তাঁদের ইন্দ্রিয়গুলি অন্য সমস্ত কার্যকলাপ থেকে মুক্ত হয়ে, ভগবানের প্রেমময়ী সেবায় মগ্ন হয়। তার ফলে তাঁদের মুক্তি লাভের স্পৃহা না থাকলেও, তাঁরা আপনা থেকেই মুক্ত হয়ে যান। এইভাবে সম্পূর্ণরূপে আমার চিন্তায় মগ্ন থাকার ফলে, ভক্তেরা স্বর্গলোকের এমন কি সত্যলোকের সর্ব শ্রেষ্ঠ ঐশ্বর্যও কামনা করেন না। তাঁরা যোগের অষ্ট-সিদ্ধিও কামনা করেন না, এমন কি তাঁরা বৈকুণ্ঠলোকে পর্যন্ত উন্নীত হতে চান না। কিন্তু সেইগুলি না চাইলেও, এই জীবনেই তাঁরা সমস্ত ভাগবতী সম্পদ ভোগ করেন।"

"হে মাতঃ! ভক্তেরা যে দিব্য ঐশ্বর্য লাভ করেন, তা কখনও নষ্ট হয় না, কোন রকম অস্ত্র এমন কি কালচক্রও সেই ঐশ্বর্য বিনষ্ট করতে পারে না। যেহেতু ভক্তেরা আমাকে তাঁদের সখা, আত্মীয়, পুত্র, গুরু, সুহৃৎ এবং ইষ্টদেবরূপে গ্রহণ করেন, তাই তাঁদের ঐশ্বর্য থেকে তাঁরা কখনও বঞ্চিত হন না। যাঁরা ইহলোকে ধন-সম্পদ, সন্তান-সন্ততি, পশু, গৃহ অথবা দেহের সঙ্গে সম্পর্কিত সমস্ত বস্তু, এমন কি স্বর্গলোকে উন্নীত হওয়ার বাসনা পর্যন্ত পরিত্যাগ করে, অনন্য ভক্তি সহকারে সর্ব ব্যাপ্ত বিশ্বরূপ আমাকে আরাধনা করে, আমি তাঁদের সংসার-সমুদ্রের পরপারে নিয়ে যাই। আমি ব্যতীত অন্য কারও শরণ গ্রহণ করার ফলে, কেউই জীবন জন্ম-মৃত্যুর ভয় থেকে মুক্ত হতে পারে না, কেননা আমি হচ্ছি সর্ব শক্তিমান, সমস্ত সৃষ্টির মূল উৎস এবং সমস্ত আত্মার পরম আত্মা, পরমেশ্বর ভগবান। আমার ভয়ে বায়ু প্রবাহিত হয়, সূর্য কিরণ বিতরণ করে, মেঘের রাজা ইন্দ্র বারি বর্ষণ করে, অগ্নি দহন করে এবং মৃত্যু বিচরণ করে। যোগীগণ তাঁদের শাশ্বত লাভের জন্য দিব্য জ্ঞান এবং বৈরাগ্যযুক্ত ভক্তিযোগে আমার শ্রীপাদপদ্মের শরণ গ্রহণ করেন এবং আমি যেহেতু পরমেশ্বর ভগবান, তাই তাঁরা নির্ভয়ে আমার ধামে প্রবেশ করার যোগ্যতা অর্জন করেন। তাই যাঁদের মন ভগবানের চরণে নিবেদিত হয়ে স্থির হয়েছে, তাঁরাই সুদৃঢ় নিষ্ঠা সহকারে ভগবদ্ভক্তির অনুশীলন করেন। জীবনের চরম সিদ্ধি লাভের সেটিই একমাত্র উপায়।"

## ষড়বিংশতি অধ্যায়

# জড়া প্রকৃতির মৌলিক তত্ত্ব

ভগবান কপিলদেব বললেন—"হে মাতঃ! এখন আমি পরমতত্ত্বের বিভিন্ন বিভাগ সম্বন্ধে আপনার কাছে বর্ণনা করব, যা জানার ফলে যে কোন ব্যক্তি জড়া প্রকৃতির গুণের প্রভাব থেকে মুক্ত হতে পারেন। আত্ম উপলব্ধির চরম পূর্ণতা হচ্ছে জ্ঞান। আমি সেই জ্ঞান আপনার কাছে বিশ্লেষণ করব, যার দ্বারা জড় জগতের প্রতি আসক্তিরূপ হৃদয়গ্রন্থি ছেদন করা যায়। পরমেশ্বর ভগবান হচ্ছেন পরমাত্মা এবং তাঁর আদি নেই। তিনি জড়া প্রকৃতির গুণের অতীত এবং জড়-জাগতিক অস্তিত্বের অতীত। তিনি সর্বত্রই উপলব্ধ হন কেননা



তিনি স্বয়ং প্রকাশ এবং তাঁর স্বয়ং জ্যোতির দ্বারা সমস্ত সৃষ্টির পালন হয়। পরমেশ্বর ভগবান, যিনি মহত্তত্ত্ব থেকেও মহীয়ান, তাঁর লীলারূপে সূক্ষ্ম জড়া প্রকৃতিকে গ্রহণ করেছেন, যা ত্রিগুণাত্মিকা এবং শ্রীবিষ্ণুর সঙ্গে সম্পর্কিত। জড়া প্রকৃতি তাঁর ত্রিগুণের দ্বারা বিচিত্ররূপে বিভক্ত হয়ে, জীবের রূপ সৃষ্টি করে এবং জীব তা দর্শন করে মায়ার জ্ঞান আবরণকারী রূপের দ্বারা মোহিত হয়। চিন্ময় জীব তার বিস্মরণের ফলে, জড়া প্রকৃতির প্রভাবকে তার কর্মক্ষেত্র বলে মনে করে এবং এইভাবে প্রভাবিত হয়ে, সে ভ্রান্তিবশত নিজেকে তার কর্মের কর্তা বলে মনে করে। জড় চেতনাই বদ্ধ জীবনের কারণ, যে পরিস্থিতিতে জড়া প্রকৃতি জীবের উপর বিভিন্ন অবস্থা বলপূর্বক প্রয়োগ করে। জীবাত্মা যদিও কিছুই করে না এবং সে এই প্রকার কার্যকলাপের অতীত, তবুও সে বদ্ধ জীবনের দ্বারা এইভাবে প্রভাবিত হয়। বদ্ধ জীবের জড় শরীর, ইন্দ্রিয় এবং ইন্দ্রিয়ের অধিষ্ঠাতা দেবতাদের কারণ হচ্ছে জড়া প্রকৃতি। বিজ্ঞ ব্যক্তিরা তা জানেন। জড়া প্রকৃতির অতীত যে জীব, তার সুখ এবং দুঃখের অনুভূতি স্বয়ং আত্মার দ্বারাই উৎপন্ন হয়।"

দেবহূতি বললেন—"হে পরমেশ্বর ভগবান! দয়া করে আপনি আমার কাছে পুরুষ এবং তাঁর শক্তিসমূহের লক্ষণ বর্ণনা করুন, কেননা তা উভয়েই এই প্রকট এবং অপ্রকট সৃষ্টির কারণ।"

পরমেশ্বর ভগবান বললেন—"তিন গুণের শাশ্বত অব্যক্ত সমন্বয় ব্যক্ত অবস্থার কারণ এবং তাকে বলা হয় প্রধান। তার ব্যক্ত অবস্থাকে বলা হয় প্রকৃতি। পাঁচটি স্থূল তত্ত্ব, পাঁচটি সূক্ষ্ম তত্ত্ব, চারটি অন্তরেন্দ্রিয়, পাঁচটি জ্ঞানেন্দ্রিয় এবং পাঁচটি কর্মেন্দ্রিয়ের সমষ্টিকে বলা হয় প্রধান। পাঁচটি স্থূল উপাদান হচ্ছে ভূমি, জল, অগ্নি, বায়ু এবং আকাশ। পাঁচটি সূক্ষ্ম উপাদান হচ্ছে গন্ধ, রস, রূপ, স্পর্শ এবং শব্দ। জ্ঞানেন্দ্রিয় এবং কর্মেন্দ্রিয়ের সংখ্যা দশ, যথা—শ্রবণেন্দ্রিয়, রসনেন্দ্রিয়, স্পর্শেন্দ্রিয়, দর্শনেন্দ্রিয়, ঘ্রাণেন্দ্রিয়, বাগেন্দ্রিয়, হস্তদ্বয়, পদদ্বয়, জননেন্দ্রিয় এবং পায়ু। সূক্ষ্ম অন্তরেন্দ্রিয় চার প্রকার, যথা—মন, বুদ্ধি, অহঙ্কার এবং কলুষিত চেতনা। তাদের বৃত্তি এবং লক্ষণ অনুসারেই কেবল তাদের পার্থক্য নিরূপণ করা যায়। এই সবগুলিকে বলা হয় সগুণ ব্রহ্ম। এদের সমন্বয় সাধন করে যে কাল, তাকে পঞ্চবিংশতি তত্ত্ব বলে বিবেচনা করা হয়। ভগবানের প্রভাব কালে অনুভব করা যায়, যার ফলে জড়া প্রকৃতির সংস্পর্শে আসার ফলে, অহঙ্কারের দ্বারা বিশেষভাবে মোহাচ্ছন্ন জীবদের মৃত্যু-ভয় উৎপন্ন হয়।"

"হে মাতঃ! হে স্বায়ম্ভুব মনুর কন্যা! আমি পূর্বেই বর্ণনা করেছি যে, কাল হচ্ছে পরমেশ্বর ভগবান, প্রকৃতির সাম্য অব্যক্ত অবস্থা বিক্ষুব্ধ হওয়ার ফলে, যাঁর থেকে সৃষ্টির শুরু হয়। অন্তরে পরমাত্মারূপে অবস্থান করে এবং বাইরে কালরূপে বিরাজ করে, পরমেশ্বর ভগবান তাঁর শক্তি প্রদর্শন করেন এবং এই সমস্ত বিভিন্ন তত্ত্বের সমন্বয় সাধন করেন। জড়া প্রকৃতিতে ভগবান যখন তাঁর অন্তরঙ্গা শক্তিকে আধান করেন, তখন প্রকৃতি মহত্তত্ত্ব প্রসব করেন, যাকে বলা হয় হিরণ্ময়। জড়া প্রকৃতি যখন বদ্ধ জীবের অদৃষ্টের দ্বারা ক্ষোভিত হন, তখন তা সংঘটিত হয়। এইভাবে, বৈচিত্র্য প্রকাশ করার পর, জ্যোতির্ময় মহত্তত্ত্ব, যার মধ্যে সমস্ত ব্রহ্মাণ্ড নিহিত রয়েছে, যা সমস্ত জগতের অঙ্কুর-স্বরূপ এবং প্রলয়ের সময় যা বিনষ্ট হয়ে যায় না, তা প্রলয়ের সময় তার জ্যোতিকে আবৃত করে যে তম, তাকে পান করেছিল অর্থাৎ লোপ করেছিল। সত্ত্বগুণ, যা স্বচ্ছ, শান্ত, ভগবৎ উপলব্ধির স্থান এবং যাকে সাধারণত বাসুদেব বা চিত্ত বলা হয়, তা মহত্তত্ত্বে প্রকাশিত হয়। মহত্তত্ত্বের প্রকাশ হওয়ার পর, এই সমস্ত বৃত্তিগুলি একসাথে উদয় হয়। জল যেমন পৃথিবীর স্পর্শে আসার পূর্বে, তার স্বাভাবিক অবস্থায় স্বচ্ছ, মধুর এবং শান্ত থাকে, তেমনই শুদ্ধ চেতনার বিশিষ্ট লক্ষণ হচ্ছে শান্তত্ব, স্বচ্ছত্ব এবং অবিকারিত্ব। মহত্তত্ত্ব থেকে অহঙ্কারের উদ্ভব হয়, যা ভগবানের বীর্য শক্তি থেকে উৎপন্ন। অহঙ্কার প্রধানত তিন প্রকার ক্রিয়াশক্তি সমন্বিত—বৈকারিক, তৈজস এবং তামস। এই তিন প্রকার অহঙ্কার থেকে মন, জ্ঞানেন্দ্রিয়, কর্মেন্দ্রিয় এবং পঞ্চ মহাভূতের উদ্ভব হয়। সঙ্কর্ষণ নামক পুরুষ, যিনি হচ্ছেন সহস্র শির-সমন্বিত ভগবান অনন্তদেব, তিনি ত্রিবিধ অহঙ্কারের কারণ, যার থেকে ভূত, ইন্দ্রিয় এবং মনের উৎপত্তি হয়েছে। এই অহঙ্কারে কর্তৃত্ব, করণত্ব এবং কার্যত্বের লক্ষণ রয়েছে। সত্ত্ব, রজ এবং তমোগুণের প্রভাব অনুসারে শান্ত, ঘোর এবং বিমূঢ়

হৃদয়ে প্রবেশ করলেন, কিন্তু তবুও বিরাট পুরুষ জাগরিত হলেন না। ব্রহ্মা তখন বুদ্ধি সহ তাঁর হৃদয়ে প্রবেশ করলেন, কিন্তু তা সত্ত্বেও বিরাট পুরুষকে উঠতে রাজী করানো গেল না। রুদ্রদেব তখন অহঙ্কার সহ তাঁর হৃদয়ে প্রবেশ করলেন, কিন্তু তা সত্ত্বেও বিরাট পুরুষ নড়লেন না। কিন্তু যখন চেতনের অধিষ্ঠাতৃ দেবতা বা অন্তঃকরণের নিয়ন্তা চিত্ত সহ তাঁর হৃদয়ে প্রবেশ করলেন, ঠিক তখন বিরাট পুরুষ কারণ-বারি থেকে উত্থিত হলেন। কেউ যখন নিদ্রিত থাকে, তখন তার সমস্ত জড় ক্ষমতাগুলি—যথা প্রাণশক্তি, জ্ঞানেন্দ্রিয়, কর্মেন্দ্রিয়, মন এবং বুদ্ধি—তাকে জাগরিত করতে পারে না। সে তখনই জাগরিত হয়, যখন পরমাত্মা তাকে সাহায্য করে। অতএব, ভগবানের ঐকান্তিক সেবার দ্বারা লব্ধ ভক্তি, বৈরাগ্য এবং পারমার্থিক জ্ঞানের মাধ্যমে এই শরীরে বিরাজমান পরমাত্মার ধ্যান করা উচিত, যদিও তিনি তা থেকে ভিন্ন।"

● ● ●

## সপ্তবিংশতি অধ্যায়

# জড়া প্রকৃতির উপলব্ধি

ভগবান কপিলদেব বলতে লাগলেন—"বিকার-রহিত এবং কর্তৃত্বাভিমানশূন্য হওয়ার ফলে, জীব যখন এইভাবে জড়া প্রকৃতির গুণের দ্বারা অপ্রভাবিত থাকে, তখন জড় দেহে অবস্থান করলেও সে গুণের প্রতিক্রিয়া থেকে মুক্ত থাকে, ঠিক যেমন সূর্য তার জলের প্রতিবিম্ব থেকে স্বতন্ত্রভাবে অবস্থান করে। জীব যখন জড়া প্রকৃতির মোহ এবং অহঙ্কারের দ্বারা আচ্ছন্ন হয়ে, তার দেহকে তার স্বরূপ বলে মনে করে, তখন সে জড়-জাগতিক কার্যকলাপে মগ্ন হয় এবং অহঙ্কারের দ্বারা প্রভাবিত হয়ে, সে নিজেকে সব কিছুরই কর্তা বলে মনে করে। এইভাবে বদ্ধ জীব প্রকৃতির গুণের সঙ্গ প্রভাবে, উচ্চ এবং নীচ বিভিন্ন যোনিতে দেহান্তরিত হয়। যতক্ষণ পর্যন্ত না সে জড়-জাগতিক কার্যকলাপ থেকে মুক্ত হয়, ততক্ষণ তাকে তার কর্মদোষে এই অবস্থা স্বীকার করতে হয়। প্রকৃতপক্ষে জীব জড় অস্তিত্বের অতীত, কিন্তু জড়া প্রকৃতির উপর আধিপত্য করার মনোভাবের ফলে, তার ভবযন্ত্রণা নিবৃত্ত হয় না এবং সে অসহায় নানা প্রকার অনর্থের দ্বারা প্রভাবিত হয়। প্রতিটি বদ্ধ জীবের কর্তব্য হচ্ছে জড় সুখভোগের প্রতি আসক্ত তার কলুষিত চেতনাকে বৈরাগ্য সহকারে অত্যন্ত ঐকান্তিকভাবে ভগবানের সেবায় যুক্ত করা। তার ফলে তার মন এবং চেতনা পূর্ণরূপে বশীভূত হবে। যম আদি যোগের বিভিন্ন পন্থার অনুশীলনের দ্বারা শ্রদ্ধাবান হওয়া এবং আমার কথা শ্রবণ এবং কীর্তনের দ্বারা শুদ্ধ ভক্তির স্তরে উন্নীত হওয়া অবশ্য কর্তব্য।"

"ভগবদ্ভক্তি সম্পাদন করতে হলে, সমস্ত জীবের প্রতি সমভাবাপন্ন হতে হয়, কারও প্রতি বৈরীভাব পোষণ করতে নেই, কারও সঙ্গে আবার ঘনিষ্ঠ সম্পর্কও রাখতে নেই। ব্রহ্মচর্য পালন করতে হয়, মৌনব্রত অবলম্বন করতে হয় এবং পরমেশ্বর ভগবানকে সমস্ত কর্মের ফল নিবেদন করে স্বধর্ম অনুষ্ঠান করতে হয়। ভক্তের উচিত অনায়াসে যা উপার্জন করা যায় তা নিয়ে সন্তুষ্ট থাকা। তাঁর প্রয়োজনের অতিরিক্ত আহার করা উচিত নয়। তাঁর নির্জন স্থানে বাস করা উচিত এবং সর্বদাই চিন্তাশীল, শান্ত, মৈত্রীপূর্ণ, দয়ালু এবং আত্ম-তত্ত্বজ্ঞ হওয়া উচিত। মানুষের কর্তব্য হচ্ছে চেতন এবং জড়ের জ্ঞানের দ্বারা দর্শন-শক্তি বৃদ্ধি করা। অনর্থক জড় দেহটিকে স্বরূপ বলে মনে করা উচিত নয় এবং তার ফলে দেহের সম্পর্কের প্রতি অনুরক্ত হওয়া উচিত নয়। জড় চেতনার ঊর্ধ্বে চিন্ময় স্তরে অধিষ্ঠিত হওয়া উচিত এবং জীবনের



অন্য সমস্ত ধারণা থেকে মুক্ত থাকা উচিত। এইভাবে অহঙ্কার থেকে মুক্ত হয়ে, আকাশে যেমন সূর্যকে দর্শন করা যায়, ঠিক সেইভাবে আত্মাকে দর্শন করা উচিত। অধোক্ষজ এবং অহঙ্কারেও প্রতিবিম্বরূপে প্রকাশিত পরমেশ্বর ভগবানকে মুক্ত জীব উপলব্ধি করতে পারেন। তিনি জড় কারণের আশ্রয় এবং তিনি সব কিছুতে প্রবিষ্ট হয়েছেন। তিনি এক এবং অদ্বিতীয় পরমতত্ত্ব এবং তিনি মায়ার চক্ষু। সূর্য আকাশে অবস্থিত হওয়া সত্ত্বেও যেমন প্রথমে জলে প্রতিবিম্বরূপে এবং ঘরের দেওয়ালে দ্বিতীয় প্রতিবিম্বরূপে সূর্যকে উপলব্ধি করা যায়, ঠিক সেইভাবেই পরমেশ্বর ভগবানের উপস্থিতি উপলব্ধি করা যায়। তত্ত্বজ্ঞ আত্মা এইভাবে প্রথমে ত্রিবিধ অহঙ্কারে এবং তার পর দেহ, ইন্দ্রিয় এবং মনে প্রতিবিম্বিত হয়। যদিও মনে হয় যে ভক্ত পঞ্চভূতে, ভোগের বিষয়ে, জড় ইন্দ্রিয়ে এবং মন ও বুদ্ধিতে লীন হয়ে রয়েছেন, তবুও বুঝতে হবে যে তিনি জাগ্রত এবং অহঙ্কার থেকে মুক্ত। জীব দ্রষ্টারূপে স্পষ্টভাবে তার অস্তিত্ব উপলব্ধি করতে পারে, কিন্তু গভীর নিদ্রার সময় তার অহঙ্কার দূর হয়ে যাওয়ার ফলে, সে ভ্রান্তভাবে মনে করে যে, সে নষ্ট হয়ে গেছে, ঠিক যেমন ধন-সম্পদ হারাবার ফলে মানুষ গভীর দুঃখে অভিভূত হয় এবং মনে করে যে, সে নিজেও নষ্ট হয়ে গেছে। কোন ব্যক্তি যখন তাঁর পরিপক্ব জ্ঞানের দ্বারা তাঁর ব্যক্তিসত্তাকে উপলব্ধি করতে পারেন, তখন অহঙ্কারের প্রভাবে তিনি যে অবস্থা স্বীকার করেছেন তা তাঁর কাছে প্রকাশিত হয়।"

দেবহূতি জিজ্ঞাসা করলেন—"হে ব্রাহ্মণ! জড়া প্রকৃতি কি কখনও জীবাত্মাকে মুক্তি দেয়? যেহেতু তাদের পরস্পরের আকর্ষণ নিত্য, তাই তাদের বিচ্ছেদ কিভাবে সম্ভব? পৃথিবী এবং গন্ধের অথবা জল এবং রসের যেমন পরস্পর থেকে পৃথক কোন অস্তিত্ব নেই, তেমনই বুদ্ধি এবং চেতনার পরস্পর থেকে পৃথক কোন অস্তিত্ব থাকতে পারে না। অতএব, সমস্ত কর্মের নিষ্ক্রিয় অনুষ্ঠাতা হলেও, যতক্ষণ পর্যন্ত জড়া প্রকৃতি তার উপর তার প্রভাব বিস্তার করে এবং তাকে বেঁধে রাখে, ততক্ষণ তার পক্ষে মুক্ত হওয়া কিভাবে সম্ভব? যদিও ধ্যানধর্মপ্রসূত জ্ঞান এবং তত্ত্ব বিচারের দ্বারা ভব-বন্ধনের মহাভয় নিবৃত্ত হয়েও থাকে, কিন্তু তার কারণ নষ্ট না হওয়ায়, পুনরায় সেই ভয় আবির্ভূত হতে পারে।"

পরমেশ্বর ভগবান বললেন—"যদি কেউ ঐকান্তিকভাবে আমার সেবা করেন এবং তার ফলে দীর্ঘ কাল ধরে আমার সম্বন্ধে অথবা আমার থেকে শ্রবণ করেন, তা হলে তিনি মুক্তি লাভ করতে পারেন। এইভাবে স্বধর্ম আচরণ করার ফলে, কোন প্রকার কর্মফলের উদ্ভব হবে না এবং তিনি জড় জগতের কলুষ থেকে মুক্ত হয়ে যাবেন। পূর্ণ জ্ঞান এবং চিন্ময় তত্ত্ব-দর্শন সহকারে দৃঢ়তাপূর্বক এই ভক্তি অনুষ্ঠান করা কর্তব্য। দৃঢ়তাপূর্বক আত্ম-সমাধিতে মগ্ন হওয়ার জন্য কঠোর বৈরাগ্যযুক্ত হওয়া উচিত এবং তপশ্চর্যা ও অষ্টাঙ্গ যোগ অনুষ্ঠান করা উচিত। জড়া প্রকৃতির প্রভাব জীবকে আবৃত করে রেখেছে এবং তার ফলে মনে হয় যেন জীব নিরন্তর জ্বলন্ত অগ্নিতে দগ্ধ হচ্ছে। কিন্তু ঐকান্তিকভাবে ভগবদ্ভক্তি অনুষ্ঠান করার ফলে, এই প্রভাব দূর করা সম্ভব, ঠিক যেমন কাষ্ঠ থেকে উৎপন্ন আগুনে সেই কাষ্ঠই ভস্ম হয়ে যায়। জড়া প্রকৃতির উপর আধিপত্য করার বাসনার দোষ দর্শন করে এবং তাই তা পরিত্যাগ করে, জীব তখন স্বতন্ত্র হন এবং স্বীয় মহিমায় স্থিত হন। স্বপ্নাবস্থায় মানুষের চেতনা প্রায় আচ্ছাদিত থাকে এবং তখন নানা প্রকার অশুভ বস্তু দর্শন হয়, কিন্তু যখন সে জেগে উঠে পূর্ণ চেতনায় অধিষ্ঠিত হয়, তখন আর এই সমস্ত অশুভ বস্তু তাকে মোহাচ্ছন্ন করতে পারে না। আত্মারাম ব্যক্তি জড়-জাগতিক কার্যকলাপে যুক্ত হলেও, জড়া প্রকৃতির প্রভাব কখনও তাঁর অপকার করতে পারে না, কেননা তিনি পরমতত্ত্ব সম্বন্ধে অবগত এবং তাঁর মন পরমেশ্বর ভগবানে স্থির হয়েছে। কেউ যখন বহু বর্ষব্যাপী এবং বহু জন্ম-জন্মান্তর ধরে ভগবৎ-সেবা এবং আত্ম উপলব্ধিতে এইভাবে যুক্ত হন, তিনি ব্রহ্মলোক পর্যন্ত এই জড় জগতের যে কোন লোকের সুখ উপভোগের প্রতি সম্পূর্ণরূপে বিরক্ত হন; তাঁর চেতনা সম্পূর্ণরূপে বিকশিত হয়। আমার ভক্ত প্রকৃতপক্ষে আমার অন্তহীন অহৈতুকী কৃপার দ্বারা আত্ম উপলব্ধি লাভ করেন এবং তার ফলে, সমস্ত সংশয় থেকে মুক্ত হয়ে, তিনি তাঁর যথার্থ ধামের প্রতি অবিচলিতভাবে অগ্রসর হন, যা আমার অন্তরঙ্গা আনন্দময় শক্তির আশ্রয়াধীন। সেটিই হচ্ছে জীবের চরম সিদ্ধির পরম

লক্ষ্য। তাঁর জড় দেহ ত্যাগ করার পর, যোগীও সেই দিব্য ধামে গমন করেন এবং সেখান থেকে তিনি আর কখনও ফিরে আসেন না। কিন্তু যোগীর চিত্ত যখন বহিরঙ্গা শক্তির দ্বারা প্রকাশিত যোগ-সিদ্ধির প্রতি আর আকৃষ্ট হয় না, তখন তিনি আমার প্রতি আত্যন্তিক গতি প্রাপ্ত হন এবং তখন মৃত্যু আর তাঁকে পরাভূত করতে পারে না।"

## অষ্টাবিংশতি অধ্যায়

# ভগবদ্ভক্তি সম্পাদন সম্বন্ধে কপিলদেবের উপদেশ

পরমেশ্বর ভগবান বললেন—"হে মাতঃ! হে রাজপুত্রী! এখন আমি আপনার কাছে যোগের লক্ষণ বর্ণনা করব, যার উদ্দেশ্য হচ্ছে মনকে একাগ্র করা। এই পন্থা অনুশীলনের ফলে, মানুষ প্রসন্ন হতে পারে এবং পরম সত্যের পথে অগ্রসর হতে পারে। মানুষের যথাসাধ্য স্বধর্ম আচরণ করা উচিত এবং বিধর্ম আচরণ পরিত্যাগ করা উচিত। ভগবানের কৃপায় তিনি যা প্রাপ্ত হন, তা নিয়ে তাঁর সন্তুষ্ট থাকা উচিত এবং শ্রীগুরুদেবের শ্রীপাদপদ্মের আরাধনা করা উচিত। মানুষের কর্তব্য হচ্ছে প্রচলিত প্রথা অনুসারে তথাকথিত যে-ধর্ম আচরণ হয়, সেই সমস্ত প্রথা ধর্ম পরিত্যাগ করে, মুক্তির পথে এগিয়ে নিয়ে যায় যে-ধর্ম, তার প্রতি আকৃষ্ট হওয়া। মিতাহারী হয়ে সর্বদা নির্জন স্থানে বাস করা উচিত, যাতে জীবনে চরম সিদ্ধি লাভ করা যায়। মানুষের উচিত অহিংসা এবং সততা অনুশীলন করা, চৌর্যবৃত্তি থেকে বিরত থাকা এবং জীবন ধারণের জন্য যতটুকু প্রয়োজন ততটুকুই সংগ্রহ করা। তাঁর উচিত ব্রহ্মচর্য পালন করা, তপস্যা অনুষ্ঠান করা, পবিত্র থাকা, বেদ অধ্যয়ন করা এবং পরমেশ্বর ভগবানের আরাধনা করা। মৌন অবলম্বন করা, বিভিন্ন প্রকার যোগ আসন অভ্যাসের দ্বারা স্থৈর্য লাভ করা, প্রাণবায়ু নিয়ন্ত্রণ করা, ইন্দ্রিয়গুলিকে বিষয় থেকে প্রত্যাহার করা এবং এইভাবে মনকে হৃদয়ে একাগ্র করা যোগীর পক্ষে অবশ্য কর্তব্য। প্রাণবায়ু এবং মনকে দেহাভ্যন্তরে প্রাণের ছয়টি চক্রের কোন একটিতে ধারণ করে, মনকে পরমেশ্বর ভগবানের অপ্রাকৃত লীলায় ধ্যানস্থ করার নামই হচ্ছে সমাধি বা মনের সমাধান। এই পন্থার দ্বারা অথবা অন্য কোন সঠিক পন্থার দ্বারা কলুষিত এবং জড় সুখভোগের প্রতি সর্বদাই আকৃষ্ট অসংযত মনকে নিয়ন্ত্রিত করা অবশ্য কর্তব্য। এইভাবে নিজেকে পরমেশ্বর ভগবানের চিন্তায় স্থির করতে হবে। মন সংযত করে নিশ্চেতন হয়ে, নির্জন এবং পবিত্র স্থানে আসন বিছিয়ে, সহজ মুদ্রায় উপবিষ্ট হয়ে, দেহ ঋজু রেখে প্রাণায়াম অভ্যাস করতে হবে। যোগীর কর্তব্য অত্যন্ত গভীরভাবে শ্বাস গ্রহণ করা, তার পর সেই শ্বাস ধারণ করা এবং অবশেষে শ্বাস ত্যাগ করা। অথবা, বিপরীতক্রমে, প্রথমে শ্বাস ত্যাগ করা, তার পর শ্বাস বাইরে ধারণ করা এবং অবশেষে শ্বাস গ্রহণ করা। এইভাবে প্রাণবায়ুর পথ শোধন করতে হবে। তা করা হয় যাতে মন অচঞ্চল হয়ে স্থির হতে পারে। অগ্নি এবং বায়ুর দ্বারা সন্তপ্ত হলে, স্বর্ণ যেমন সমস্ত মল থেকে মুক্ত হয়, যোগীও তেমন প্রাণায়াম অভ্যাস করার ফলে, অচিরেই সমস্ত মানসিক উপদ্রব থেকে মুক্ত হন। প্রাণায়ামের দ্বারা সমস্ত শারীরিক দোষ সম্পূর্ণরূপে দূর হয় এবং ধারণার দ্বারা সমস্ত পাপকর্ম থেকে মুক্ত হওয়া যায়। প্রত্যাহারের দ্বারা বিষয় সংসর্গজনিত দোষ থেকে মুক্ত হওয়া যায় এবং পরমেশ্বর ভগবানের ধ্যানের দ্বারা জড় জগতের আসক্তিজনিত তিন গুণের বন্ধন থেকে মুক্ত হওয়া যায়। যোগ অভ্যাসের দ্বারা মন যখন সম্পূর্ণরূপে শুদ্ধ হয়, তখন অর্ধ নিমীলিত নেত্রে তাঁর নাসিকার অগ্রভাগে দৃষ্টিপাত করে, পরমেশ্বর ভগবানের রূপের ধ্যান করতে হয়।"



"পরমেশ্বর ভগবানের মুখপদ্ম সুপ্রসন্ন, নয়ন পদ্মগর্ভের মতো অরুণ বর্ণ, অঙ্গ নীল উৎপল দলের মতো শ্যাম বর্ণ। তাঁর তিন হাতে তিনি শঙ্খ, চক্র, এবং গদা ধারণ করে রয়েছেন। তাঁর কটিদেশ পদ্ম-কেশরের মতো পীত উজ্জ্বল পট্টবস্ত্রে আচ্ছাদিত। তাঁর বক্ষস্থলে শ্রীবৎস চিহ্ন। তাঁর কণ্ঠে দীপ্তিশালী কৌস্তুভ মণি বিরাজিত। তাঁর গলদেশে বনমালা বিলম্বিত রয়েছে এবং মধুর গন্ধে মত্ত ভ্রমরেরা মালার চতুর্দিকে গুঞ্জন করছে। তিনি বহু মূল্য মুক্তাহার, কিরীট, অঙ্গদ এবং নূপুরের দ্বারা অত্যন্ত সুন্দরভাবে সজ্জিত। তাঁর কটিদেশে কাঞ্চীদাম, তিনি তাঁর ভক্তের হৃদয়-কমলে দণ্ডায়মান। তাঁর মতো সুন্দর দর্শনীয় বস্তু আর কিছু নেই এবং তাঁর প্রশান্ত বিগ্রহ তাঁর ভক্ত-দর্শকের মন এবং নয়নের আনন্দ বর্ধন করে। ভগবান অত্যন্ত সুন্দর-দর্শন এবং তিনি সর্বলোকের আরাধ্য। তিনি নিত্য নবকিশোর এবং সর্বদাই তাঁর ভক্তদের প্রতি কৃপা বিতরণে উৎসুক। ভগবানের মহিমা সর্বদাই কীর্তন করার যোগ্য, কারণ তাঁর মহিমা তাঁর ভক্তদের মহিমা বর্ধন করে। অতএব ভগবান এবং তাঁর ভক্তের ধ্যান করা উচিত। মন যতক্ষণ না স্থির হয়, ততক্ষণ পর্যন্ত ভগবানের শাশ্বত রূপের ধ্যান করা উচিত। এইভাবে ভগবদ্ভক্তিতে নিরন্তর মগ্ন হয়ে, যোগী তাঁর হৃদয়ে ভগবানকে দণ্ডায়মান, গমনশীল, উপবিষ্ট অথবা শায়িত অবস্থায় দর্শন করেন, কারণ পরমেশ্বর ভগবানের লীলাসমূহ সর্বদাই অত্যন্ত সুন্দর এবং আকর্ষণীয়। তাঁর মনকে ভগবানের শাশ্বত রূপে নিবদ্ধ করে, যোগী ভগবানের পূর্ণ অবয়বকে সমগ্র দর্শন না করে, এক-একটি অঙ্গে মনকে স্থির করবেন। ভক্তের কর্তব্য হচ্ছে প্রথমে ধ্বজ, বজ্র, অঙ্কুশ এবং পদ্ম চিহ্নিত ভগবানের চরণ-কমলের ধ্যান করা। সেই চরণ-কমলের অত্যন্ত সুন্দর রক্তবর্ণে শোভমান নখরূপ চন্দ্রমণ্ডলের কিরণচ্ছটায় হৃদয়ের ঘন অন্ধকার দূরীভূত হয়। ভগবানের চরণ-কমল প্রক্ষালিত জল থেকে উৎপন্ন গঙ্গার পবিত্র জল মস্তকে ধারণ করে, শিবও মঙ্গলময় হয়েছেন। ভগবানের শ্রীপাদপদ্ম প্রক্ষিপ্ত বজ্রের মতো, যা ধ্যানকারীর মনে সঞ্চিত পর্বত-সদৃশ পাপসমূহ ধ্বংস করে, অতএব দীর্ঘ কাল ধরে ভগবানের শ্রীচরণারবিন্দ ধ্যান করা উচিত।"

"যোগীদের কর্তব্য সৌভাগ্যের অধিষ্ঠাত্রী লক্ষ্মীদেবীর কার্যকলাপ হৃদয়ে ধ্যান করা, যিনি সমস্ত দেবতাদের দ্বারা পূজিতা এবং সৃষ্টিকর্তা ব্রহ্মার জননী। তিনি সর্বদা সচ্চিদানন্দময় ভগবানের পা এবং জঙ্ঘা তাঁর করকমলের দ্বারা অত্যন্ত যত্ন সহকারে সেবা করে থাকেন। তার পর যোগী পরমেশ্বর ভগবানের ঊরুদ্বয়ের ধ্যান করবেন, যা সমস্ত শক্তির আধার। তাঁর ঊরুদ্বয় অতসী পুষ্পের মতো শুভ্র-শ্যামল এবং ভগবান যখন গরুড়ের স্কন্ধে বাহিত হন, তখন তা সব চাইতে সুন্দর বলে প্রতিভাত হয়। তার পর যোগী গুল্ফদেশ পর্যন্ত লম্বিত পীত বসনোপরি কাঞ্চীদাম-বেষ্টিত ভগবানের সুগোল নিতম্বদেশের ধ্যান করবেন। তার পর যোগী ভগবানের উদরের মধ্যভাগে নাভি-সরোবরের ধ্যান করবেন। সেই নাভি থেকে ভুবনসমূহের আধার-স্বরূপ একটি পদ্ম প্রাদুর্ভূত হয়েছিল। সেই পদ্ম হচ্ছে প্রথম সৃষ্ট জীব ব্রহ্মার আবাসস্থল। তার পর যোগী ভগবানের স্তনদ্বয়ের ধ্যান করবেন, যা উৎকৃষ্ট মরকত মণির দ্বারা অলঙ্কৃত এবং যা তাঁর বক্ষে দুগ্ধধবল মুক্তামালার কিরণের প্রভাবে শ্বেতাভ বলে প্রতীত হয়। তার পর যোগীর কর্তব্য মহালক্ষ্মীর আবাসস্থল পরমেশ্বর ভগবানের বক্ষের ধ্যান করা। ভগবানের বক্ষ মনের সমস্ত দিব্য আনন্দের উৎস এবং নয়নের পূর্ণ সন্তোষ প্রদানকারী। তার পর যোগী সমস্ত বিশ্বের দ্বারা পূজিত ভগবানের কণ্ঠদেশ হৃদয়ে ধ্যান করবেন। ভগবানের কণ্ঠ তাঁর বক্ষস্থলে দোদুল্যমান কৌস্তুভ মণির সৌন্দর্য বর্ধন করে। তার পর যোগীর ভগবানের চারটি বাহুর ধ্যান করা উচিত, যা জড় প্রকৃতির বিভিন্ন কার্যের নিয়ন্ত্রণকারী দেবতাদের সমস্ত শক্তির উৎস। তার পর মন্দর পর্বতের ঘূর্ণনের ফলে উজ্জ্বল তাঁর হাতের অলঙ্কারগুলির ধ্যান করা উচিত। তাঁর হস্তধৃত সহস্র অর সমন্বিত এবং দুঃসহ তেজসম্পন্ন সুদর্শন চক্রের ধ্যান করা উচিত এবং তাঁর করকমল-সদৃশ হস্তে রাজহংসের মতো প্রতীয়মান শঙ্খেরও ধ্যান করা উচিত। ভগবানের অতি প্রিয় কৌমোদকী গদার ধ্যান করা উচিত। এই গদা দৈত্য-ভাবাপন্ন অসুরদের সংহার করার ফলে, তাদের শোণিতপঙ্কে লিপ্ত। তদনন্তর

অতিক্রম করতে পারেন এবং ভগবানের চিন্ময় ভাব প্রাপ্ত হতে পারেন।"

"ভক্তের কর্তব্য কোন রকম জড়-জাগতিক লাভের প্রত্যাশা বিনা, স্বধর্ম আচরণ করা, যা অত্যন্ত মহিমামণ্ডিত। অত্যধিক হিংসা না করে, নিয়মিতভাবে ভক্তির কার্য সম্পাদন করা উচিত। ভক্তের নিয়মিতভাবে মন্দিরে আমার শ্রীবিগ্রহ দর্শন করা, আমার শ্রীপাদপদ্ম স্পর্শ করা এবং আমার উদ্দেশ্যে পূজার উপচার এবং প্রার্থনা নিবেদন করা উচিত। তাঁর উচিত সত্ত্বগুণে নিমগ্ন চিত্তে, প্রতিটি জীবকে চিন্ময় ভাব-সমন্বিত রূপে দর্শন করা। শুদ্ধ ভক্তের উচিত গুরুদেব এবং আচার্যদের প্রতি সর্বোচ্চ সম্মান প্রদান করে ভগবদ্ভক্তি সম্পাদন করা। দীনজনদের প্রতি তাঁর কৃপা প্রদর্শন করা উচিত এবং সমতুল্য ব্যক্তিদের সঙ্গে মিত্রতা স্থাপন করা উচিত, কিন্তু তাঁর সমস্ত কার্যকলাপ ইন্দ্রিয় সংযম এবং বিধি-নিষেধ অনুসরণ করার দ্বারা সম্পাদন করা উচিত। ভক্তের কর্তব্য হচ্ছে সর্বদাই আধ্যাত্মিক বিষয় শ্রবণ করা এবং সর্বদাই ভগবানের দিব্য নাম সংকীর্তন করে তাঁর সময়ের সদ্ব্যবহার করা। তাঁর আচরণ সর্বদাই সরল হওয়া উচিত এবং যদিও তিনি কারও প্রতি ঈর্ষাপরায়ণ নন এবং সকলের প্রতিই বন্ধুভাবাপন্ন, তবুও যারা আধ্যাত্মিক বিচারে উন্নত নয়, তাদের সঙ্গ তাঁর বর্জন করা উচিত। কেউ যখন এই সমস্ত দিব্য গুণাবলীর দ্বারা সম্পূর্ণরূপে গুণান্বিত হন এবং তার ফলে তাঁর চেতনা পূর্ণরূপে শুদ্ধ হয়, তিনি তৎক্ষণাৎ আমার নাম এবং আমার দিব্য গুণাবলী শ্রবণ করা মাত্রই, আমার প্রতি আকৃষ্ট হন। বায়ুবাহিত রথ যেমন গন্ধকে তার উৎপত্তি স্থল থেকে বহন করে ঘ্রাণেন্দ্রিয়ে পৌঁছে দেয়, তেমনই যিনি নিরন্তর কৃষ্ণভাবনায় ভাবিত হয়ে ভক্তিযোগে যুক্ত, তিনি সর্বব্যাপ্ত পরমাত্মাকে প্রাপ্ত হন।"

"পরমাত্মারূপে আমি প্রতিটি জীবে বিরাজমান। কেউ যদি সর্বত্র বিরাজমান সেই পরমাত্মাকে অবমাননা করে মন্দিরে শ্রীবিগ্রহের সেবায় যুক্ত হন, তা হলে তা কেবল বিড়ম্বনা মাত্র। যে ব্যক্তি মন্দিরে ভগবানের বিগ্রহের পূজা করে, কিন্তু জানে না যে, পরমেশ্বর ভগবান পরমাত্মারূপে সমস্ত জীবের হৃদয়ে বিরাজমান, সে অবশ্যই অজ্ঞানাচ্ছন্ন এবং তার সেই পূজা ভস্মে ঘি ঢালার মতোই অর্থহীন। যে ব্যক্তি আমাকে শ্রদ্ধা নিবেদন করে কিন্তু অন্য জীবদের প্রতি হিংসাপরায়ণ, সেই ভেদদর্শী ব্যক্তি অন্য জীবদের প্রতি শত্রুতামূলক আচরণ করার ফলে, কখনও মনে শান্তি লাভ করতে পারে না।"

"হে মাতঃ! যারা সমস্ত জীবের অন্তরে আমার উপস্থিতি সম্বন্ধে অজ্ঞ, তারা যদি যথাযথ অনুষ্ঠানের দ্বারা মন্দিরে আমার বিগ্রহের পূজাও করে, সেই পূজায় আমি প্রসন্ন হই না। যতক্ষণ পর্যন্ত না নিজের হৃদয়ে এবং অন্য সমস্ত জীবের হৃদয়ে আমার উপস্থিতি উপলব্ধ হয়, ততক্ষণ পর্যন্ত কর্তব্য কর্ম সম্পাদন করে, অর্চা-বিগ্রহের পূজা করে যাওয়া উচিত। যে ব্যক্তি নিজের ও অন্যের মধ্যে অণুমাত্রও ভিন্ন দর্শন করে, মৃত্যুর প্রজ্বলিত অগ্নিরূপে আমি তার মহা ভয় উৎপন্ন করি। অতএব, দান, সম্মান এবং মৈত্রীপূর্ণ আচরণের দ্বারা সমস্ত জীবকে সম দৃষ্টিতে দর্শন করে, সমস্ত জীবের আত্মার স্বরূপে বিরাজমান আমার পূজা করা উচিত।"

"হে কল্যাণী মাতঃ! অচেতন পদার্থ থেকে জীব শ্রেষ্ঠ এবং তাদের মধ্যে যারা জীবনের লক্ষণ প্রকাশ করে তারা শ্রেষ্ঠ। তাদের থেকে শ্রেষ্ঠ হচ্ছে যাদের চেতনা বিকশিত হয়েছে এবং তাদের থেকেও শ্রেষ্ঠ হচ্ছে যাদের ইন্দ্রিয়ানুভূতি বিকশিত হয়েছে। যে সমস্ত জীবের ইন্দ্রিয়ানুভূতি বিকশিত হয়েছে, তাদের মধ্যে যারা রস আস্বাদন করতে পারে, তারা স্পর্শানুভূতি বিকশিত হয়েছে যে-সমস্ত জীব তাদের থেকে শ্রেষ্ঠ। রস আস্বাদন করতে পারে যে-সমস্ত জীব, তাদের থেকে ঘ্রাণ গ্রহণ করতে পারে যে-সমস্ত জীব তারা শ্রেষ্ঠ এবং তাদের থেকেও শ্রেষ্ঠ হচ্ছে যাদের শ্রবণেন্দ্রিয় বিকশিত হয়েছে। রূপশব্দ প্রাণীদের থেকে রূপের পার্থক্য নিরূপণ করতে সক্ষম জীবেরা শ্রেষ্ঠ। তাদের থেকে দুই পঙ্‌ক্তি দন্ত-বিশিষ্ট প্রাণীরা শ্রেষ্ঠ এবং তাদের থেকেও শ্রেষ্ঠ হচ্ছে বহু পদ-বিশিষ্ট প্রাণী। তাদের থেকে শ্রেষ্ঠ চতুষ্পদ এবং তাদের থেকেও শ্রেষ্ঠ হচ্ছে দ্বিপদ-বিশিষ্ট মানুষ। মানুষদের মধ্যে যে-সমাজ গুণ এবং কর্ম অনুসারে চতুর্বর্ণে বিভক্ত হয়েছে তা শ্রেষ্ঠ, চতুর্বর্ণের মধ্যে ব্রাহ্মণ



নামক বুদ্ধিমান মানুষেরা সর্বোত্তম। ব্রাহ্মণদের মধ্যে যাঁরা বেদ অধ্যয়ন করেছেন তাঁরা শ্রেষ্ঠ এবং বেদজ্ঞ ব্রাহ্মণদের মধ্যে যাঁরা বেদের তাৎপর্য সম্বন্ধে অবগত তাঁরা সর্বোত্তম। বেদ তাৎপর্যবিৎ ব্রাহ্মণ থেকে মীমাংসক ব্রাহ্মণ শ্রেষ্ঠ এবং তাঁর থেকেও শ্রেষ্ঠ হচ্ছেন স্বধর্মরত ব্রাহ্মণ। স্বধর্মরত ব্রাহ্মণ থেকে মুক্তসঙ্গ ব্রাহ্মণ শ্রেষ্ঠ এবং তাঁর থেকেও শ্রেষ্ঠ হচ্ছেন শুদ্ধ ভক্ত, যিনি কোন ফলের প্রত্যাশা না করে ভগবদ্ভক্তি সম্পাদন করেন। অতএব আমাকে ছাড়া অন্য আর কোন কিছুতে যে-ব্যক্তির আকর্ষণ নেই এবং তাই যিনি তাঁর সমস্ত কর্ম, তাঁর জীবন—তাঁর সর্বকিছু—আমাকে নিবেদন করে, অব্যবহিতভাবে আমার শরণাগত হয়েছেন, সেই প্রকার কর্তৃত্বাভিমানশূন্য, সমদর্শী পুরুষ থেকে কোন জীবকেই আমি শ্রেষ্ঠ দেখতে পাই না। এই প্রকার আদর্শ ভক্ত সমস্ত জীবদের শ্রদ্ধা নিবেদন করেন, কারণ তিনি দৃঢ় বিশ্বাস সহকারে জানেন যে, পরমেশ্বর ভগবান পরমাত্মা বা নিয়ন্তারূপে প্রতিটি জীবের শরীরে প্রবেশ করেছেন।"

"হে মাতঃ! হে মনুকন্যা! যে ভক্ত এইভাবে ভগবদ্ভক্তি এবং অষ্টাঙ্গ যোগের সাধন করেন, তিনি কেবল ভক্তির দ্বারাই পরমেশ্বর ভগবানের পরম ধাম প্রাপ্ত হতে পারেন। এই পুরুষ, যাঁকে প্রাপ্ত হওয়া জীবের অবশ্য কর্তব্য, তিনি হচ্ছেন ব্রহ্ম এবং পরমাত্মারূপে পরিচিত পরমেশ্বর ভগবানের রূপ। তিনি প্রধান চিন্ময় পুরুষ এবং তাঁর সমস্ত কার্যকলাপ সর্বতোভাবে চিন্ময়। বিভিন্ন জড় প্রকাশের রূপান্তর সাধনকারী কাল হচ্ছে পরমেশ্বর ভগবানের আর একটি রূপ। যারা জানে না যে, কাল হচ্ছে সেই একই ভগবান, তারা কালের ভয়ে ভীত হয়। সমস্ত যজ্ঞের ভোক্তা পরমেশ্বর ভগবান শ্রীবিষ্ণু হচ্ছেন কাল এবং সমস্ত প্রভুর প্রভু। তিনি সকলের হৃদয়ে প্রবেশ করেন, তিনি সকলের আশ্রয় এবং জীবদের দ্বারা অন্য সমস্ত জীবদের সংহার করেন। কেউই পরমেশ্বর ভগবানের প্রিয় নয় অথবা অপ্রিয় নয়। কেউই তাঁর বন্ধু নয় অথবা শত্রু নয়। কিন্তু যাঁরা তাঁকে ভুলে যাননি, তিনি তাঁদের অনুপ্রেরণা প্রদান করেন এবং যারা তাঁকে ভুলে গেছে, তিনি তাদের সংহার করেন। পরমেশ্বর ভগবানের ভয়ে বায়ু প্রবাহিত হয়, সূর্য কিরণ বিতরণ করে, ইন্দ্র বারি বর্ষণ করে এবং নক্ষত্রসমূহ দীপ্তি প্রকাশ করে। পরমেশ্বর ভগবানের ভয়ে বৃক্ষ, লতা, ওষধি এবং ঋতুপুষ্পি গাছেরা আপন আপন সময়ে ফুল এবং ফল ধারণ করে। পরমেশ্বর ভগবানের ভয়ে নদীসমূহ প্রবাহিত হয় এবং সমুদ্র বেলা-ভূমি অতিক্রম করে প্লাবিত হয় না। তাঁরই ভয়ে অগ্নি প্রজ্বলিত হয় এবং পর্বত সহ পৃথিবী ব্রহ্মাণ্ডের জলে নিমজ্জিত হয় না। পরমেশ্বর ভগবানের নিয়ন্ত্রণে আকাশ অন্তরীক্ষে বিভিন্ন গ্রহদের স্থান প্রদান করে, যেখানে অসংখ্য প্রাণী বাস করে। তাঁর পরম নিয়ন্ত্রণে সমগ্র ব্রহ্মাণ্ডের বিরাট শরীর সপ্ত আবরণ সহ বিস্তৃত হয়। পরমেশ্বর ভগবানের ভয়ে জড় প্রকৃতির গুণের নিয়ন্তা দেবতাগণ সৃষ্টি, পালন এবং সংহার কার্য সম্পাদন করেন। এই জড় জগতের স্থাবর এবং জঙ্গম সব কিছুই তাঁদের নিয়ন্ত্রণাধীন। কাল অনাদি এবং অনন্ত। তা আকাশাদি-সদৃশ এই জড় জগতের স্রষ্টা পরমেশ্বর ভগবানের প্রতিনিধি। কাল এই জগতের অন্তক। তা এক ব্যক্তির দ্বারা অন্য ব্যক্তির জন্ম দেওয়ার মাধ্যমে যেমন সৃষ্টিকার্য সম্পাদন করে, তেমনই মৃত্যুর দেবতা যমরাজেরও বিনাশ সাধন করে ব্রহ্মাণ্ডের প্রলয় সম্পাদন করে।"

## ত্রিংশতি অধ্যায়

# ভগবান কপিলদেব কর্তৃক অশুভ সকাম কর্মের বর্ণনা

পরমেশ্বর ভগবান বললেন—"মেঘপুঞ্জ যেমন শক্তিশালী বায়ুর প্রভাব জানে না, ঠিক তেমনই জড় চেতনায় আচ্ছন্ন ব্যক্তি কালের অসীম বিক্রম জানতে পারে না, যার দ্বারা সে চালিত হয়। তথাকথিত সুখের জন্য জড়বাদীরা অত্যন্ত কষ্ট স্বীকার করে যে-সব প্রয়োজনীয় বস্তু উপার্জন করে, কালক্রমে পরমেশ্বর ভগবান তা সবই বিনাশ করেন এবং সেই জন্য বদ্ধ জীবেরা শোক করে। পথভ্রষ্ট জড়বাদী ব্যক্তি জানে না যে, তার দেহটি অনিত্য এবং তার দেহের সঙ্গে সম্পর্কিত গৃহ, ক্ষেত্র এবং সম্পদ—সেই সবও অনিত্য। অজ্ঞানতাবশত সে সব কিছুকে নিত্য বলে মনে করে। জীব এই সংসারে যে যেই যোনিতে জন্ম গ্রহণ করে, সেই যোনিতেই সে বিশেষ সন্তোষ লাভ করে এবং সেই অবস্থায় সে কখনও বিরক্ত হয় না। যে বিশেষ যোনিতে বদ্ধ জীব রয়েছে, তাতেই সে সন্তুষ্ট থাকে। মায়ার আবরণাত্মক প্রভাবের দ্বারা বিমোহিত হয়ে, নরকে থাকলেও, তার সেই শরীরকে সে ত্যাগ করতে চায় না, কারণ সেই নারকীয় অবস্থাতেই সে সুখকর বলে মনে করে। দেহ, স্ত্রী, পুত্র, গৃহ, পশু, ধন, বন্ধু প্রভৃতির প্রতি গভীর আসক্তির ফলে, জীব তার জড়-জাগতিক জীবনে এই প্রকার সন্তোষ অনুভব করে। এই প্রকার সঙ্গ প্রভাবে বদ্ধ জীব নিজেকে কৃতার্থ বলে মনে করে। উৎকণ্ঠায় সর্বক্ষণ দগ্ধ হওয়া সত্ত্বেও, এই প্রকার মূর্খেরা তাদের তথাকথিত কুটুম্বদের ভরণ-পোষণের জন্য দুরাশাগ্রস্ত হয়ে, সর্বদা নানা প্রকার পাপকার্যে লিপ্ত হয়। যে রমণী মায়ার দ্বারা তাকে মোহিত করে, তাকেই সে তার হৃদয় এবং ইন্দ্রিয় অর্পণ করে। নির্জন স্থানে সে তার আলিঙ্গন এবং গোপন আলাপের দ্বারা তার সঙ্গসুখ উপভোগ করে এবং শিশুদের আধ-আধ মিষ্টি বুলিতে সে মুগ্ধ হয়ে থাকে। আসক্ত গৃহব্রত ব্যক্তি কূটনীতি এবং রাজনীতিতে পূর্ণ পারিবারিক জীবনে অবস্থান করে। সর্বদা দুঃখ বিস্তার করে এবং ইন্দ্রিয়-তৃপ্তির কার্যের দ্বারা নিয়ন্ত্রিত হয়ে, সে তার দুঃখ-দুর্দশার নিবৃত্তি সাধনের জন্যই কেবল কার্য করে। যদি সে সেই দুঃখ-দুর্দশার নিবৃত্তি সাধনে সমর্থ হয়, তখন সে নিজেকে সুখী বলে মনে করে। সে ইতস্তত হিংসা আচরণ করে ধন-সম্পদ অর্জন করে এবং যদিও তার পরিবারের ভরণ-পোষণের জন্য সে তা করে, কিন্তু সে নিজে কেবল সেই অর্থের দ্বারা কেনা অন্নের অল্প মাত্র অংশই আহার করে এবং এইভাবে যাদের জন্য সে অন্যায়ভাবে ধন সঞ্চয় করেছিল, তাদেরই জন্য সে নরকগামী হয়। যখন তার জীবিকায় সে ব্যর্থ হয়, তখন সে বার বার তার অবস্থার উন্নতি সাধনের চেষ্টা করে, কিন্তু তার সমস্ত চেষ্টায় সে যখন ব্যর্থ হয় এবং নিঃস্ব হয়, তখন সে অত্যধিক লোভের কারণে, অন্যের ধন গ্রহণ করে। যখন সেই দুর্ভাগা তার পরিবারের সদস্যদের ভরণপোষণে অক্ষম হয়ে হতশ্রী হয়, তখন সে তার ব্যর্থতার কথা চিন্তা করে দীর্ঘ নিঃশ্বাস ত্যাগ করে শোক করে। তাদের পালন-পোষণে তাকে অসমর্থ দেখে, তার পত্নী এবং অন্যান্য আত্মীয়েরা তাকে আর আগের মতো সম্মান করে না, ঠিক যেমন নির্দয় কৃষকেরা বৃদ্ধ বলদকে অবজ্ঞা করে। কিন্তু তা সত্ত্বেও সেই মূর্খ সংসার জীবনের প্রতি বিরক্ত হয় না। যাদের সে এক সময় পালন করেছিল, তাদেরই দ্বারা অবশেষে সে পালিত হয়। জরার প্রভাবে বিরূপাকৃতি হয়ে, সে মৃত্যুর প্রতীক্ষা করে। এইভাবে সে গৃহে ঠিক একটি পোষা কুকুরের মতো থাকে এবং অবহেলাভরে তাকে যা দেওয়া হয়, তাই সে খায়। অগ্নিমান্দ্য, অরুচি আদি নানা রকম রোগগ্রস্ত হয়ে, সে কেবল অল্প একটু আহার করে এবং অক্ষম হওয়ার ফলে, কোন রকম কাজ করতে পারে না। সেই রুগ্ন অবস্থায়, ভিতরের বায়ুর চাপে, তার চক্ষু ঠিকরে বেরিয়ে আসে এবং কফের দ্বারা তার শ্বাসনালী রুদ্ধ হয়ে যায়। তার নিঃশ্বাস নিতে তখন খুব কষ্ট হয় এবং তার গলা



দিয়ে 'ঘুড়-ঘুড়' শব্দ বের হয়। এইভাবে সে মৃত্যুশয্যায় শয়ন করে। তার আত্মীয় এবং বন্ধুরা তাকে ঘিরে তখন শোক করতে থাকে এবং যদিও সে তাদের সঙ্গে কথা বলতে চায়, তবুও কালপাশের কবলিত হয়ে সে আর তাদের কোন প্রশ্নের উত্তর দিতে পারে না। এইভাবে, অসংযত ইন্দ্রিয়ের দ্বারা কুটুম্বভরণে ব্যাপৃত ব্যক্তি তার আত্মীয়-স্বজনদের এইভাবে ক্রন্দন করতে দেখে গভীর দুঃখে তার প্রাণ ত্যাগ করে। সে অসহ্য বেদনায় অচেতন হয়ে অত্যন্ত করুণ অবস্থায় মৃত্যুবরণ করে। মৃত্যুর সময়, সক্রোধনেত্র ভয়ানক যমদূতদের সে তার কাছে আসতে দেখে এবং তখন মহাভয়ে সে মল-মূত্র ত্যাগ করতে থাকে। রাজ্যের পাহারাদারেরা যেমন অপরাধীকে দণ্ড দেওয়ার জন্য গ্রেপ্তার করে, তেমনই যে-ব্যক্তি অপরাধজনক ইন্দ্রিয়-তৃপ্তির কার্যে যুক্ত ছিল, তাকে যমদূতেরা একটি শক্ত দড়ি দিয়ে তার গলায় বাঁধে এবং তার সূক্ষ্ম দেহকে আবৃত করে, যাতে তাকে অত্যন্ত কঠোর দণ্ড দেওয়া যায়। এইভাবে যমদূতেরা যখন তাকে নিয়ে যায়, তখন তার হৃদয় বিদীর্ণ হয় এবং তার সর্ব শরীর কাঁপতে থাকে। পথিমধ্যে কুকুরেরা তাকে কামড়াতে থাকে এবং তখন সে তার সমস্ত পাপকর্মের কথা স্মরণ করে। এইভাবে সে অত্যন্ত ব্যথিত হয়। অপরাধীকে তীব্র সূর্য-কিরণে, তপ্ত বালুকার রাস্তা দিয়ে হেঁটে যেতে হয়, যার দুপাশে দাবানল জ্বলে। সে যখন হাঁটতে অসমর্থ হয়, তখন যমদূতেরা তার পিঠে চাবুক দিয়ে আঘাত করে এবং সে ক্ষুধা এবং তৃষ্ণায় পীড়িত হলেও দুর্ভাগ্যক্রমে সেখানে কোন জল নেই, আশ্রয় নেই এবং বিশ্রামের কোন স্থান নেই। যমালয়ের পথে যেতে যেতে সে পরিশ্রান্ত হয়ে পড়ে যায় এবং কখনও কখনও সে অচেতন হয়ে পড়ে, কিন্তু তাকে জোর করে উঠতে বাধ্য করা হয়। এইভাবে শীঘ্রই তাকে যমরাজের সামনে নিয়ে আসা হয়। এইভাবে দুই তিন মুহূর্তের মধ্যে তাকে নিরানব্বই হাজার যোজন পথ অতিক্রম করতে হয় এবং তার পর তাকে তৎক্ষণাৎ ঘোর যন্ত্রণাদায়ক দণ্ড দান করা হয়, যা ভোগ করতে সে বাধ্য হয়। তাকে জ্বলন্ত অঙ্গারের মধ্যে রেখে, তার অঙ্গ-প্রত্যঙ্গ দগ্ধ করা হয়, কখনও কখনও তার নিজের মাংস তাকে খেতে বাধ্য করা হয় অথবা অন্যেরা তার মাংস খায়। নরকের কুকুর এবং শকুনিরা তার নাড়ি সকল টেনে বার করে এবং তা সত্ত্বেও সে জীবিত থাকে এবং তা দেখে। সর্প, বৃশ্চিক, দংশক ইত্যাদি প্রাণী তাকে দংশন করে এবং তার ফলে সে অসহ্য বেদনা অনুভব করে। তার পর তার অঙ্গ-প্রত্যঙ্গগুলি খণ্ড খণ্ড করে কাটা হয় এবং হাতীর দ্বারা বিদীর্ণ করা হয়। তাকে পর্বতশৃঙ্গ থেকে ছুঁড়ে ফেলা হয় এবং জলে অথবা গুহায় তাকে অবরুদ্ধ করা হয়। পুরুষ এবং স্ত্রী, যাদের জীবন অবৈধ যৌন আচরণের মাধ্যমে অতিবাহিত হয়েছিল, তাদের তামিস্র, অন্ধতামিস্র এবং রৌরব নামক নরকে নানা প্রকার যন্ত্রণা ভোগ করতে হয়।"

"হে মাতঃ! কখনও কখনও বলা হয় যে, এই পৃথিবীতেই নরক অথবা স্বর্গের অনুভব হয়, কারণ কখনও কখনও এই পৃথিবীতেও নারকীয় যন্ত্রণা ভোগ করতে দেখা যায়। যে মানুষ পাপ কর্মের দ্বারা নিজেকে এবং তার পরিবারের সদস্যদের ভরণ-পোষণ করেছিল, এই শরীর ত্যাগ করার পর, তাকে নারকীয় যন্ত্রণা ভোগ করতে হয় এবং তার আত্মীয়-স্বজনদেরও যন্ত্রণা ভোগ করতে হয়। তার বর্তমান শরীর ত্যাগ করার পর, সে একলা নরকের গভীরতম অন্ধকার প্রদেশে প্রবেশ করে এবং অন্য প্রাণীদের প্রতি হিংসা করে সে যে-ধন অর্জন করেছিল, সেই পাপকে পাথেয়রূপে সে সঙ্গে নিয়ে যায়। এইভাবে পরমেশ্বর ভগবানের ব্যবস্থাপনায় কুটুম্ব পোষণকারী ব্যক্তিকে তার পাপ কর্মের ফল ভোগ করার জন্য নারকীয় অবস্থায় নিক্ষেপ করা হয়, তার অবস্থা তখন হৃত-সর্বস্ব ব্যক্তির মতো হয়। অতএব, যে ব্যক্তি অবৈধ উপায়ের দ্বারা তার পরিবার এবং আত্মীয়-স্বজন পালনে অত্যন্ত উৎসুক, সে অন্ধতামিস্র নামক নরকের গভীরতম অন্ধকার প্রদেশে প্রবেশ করে। সমস্ত কষ্টকর নারকীয় অবস্থা ভোগ করার পর এবং নিম্নতম পশু-জীবন থেকে মনুষ্য জন্মের পূর্ব পর্যন্ত সমস্ত স্তর ক্রমশ অতিক্রম করে এবং এইভাবে দণ্ডভোগ করার মাধ্যমে পাপ থেকে মুক্ত হয়ে, সে পুনরায় এই পৃথিবীতে মনুষ্যরূপে জন্ম গ্রহণ করে।"

তারই মতো অন্যান্য কামুক ব্যক্তিদের সঙ্গে তার সঙ্গলাভের সৃষ্টি হয়। এই প্রকার অজ্ঞানের ফলে, জীব পঞ্চভূতের দ্বারা নির্মিত জড় দেহটিকে তার স্বরূপ বলে মনে করে। এই ভ্রান্ত ধারণার ভিত্তিতে, সে সমস্ত অনিত্য বস্তুকে 'আমার' বলে মনে করে এই অন্ধকারাচ্ছন্ন জগতে তার অজ্ঞান বৃদ্ধি করে। জীবের যে দেহটি তার নিরন্তর ক্লেশের কারণ এবং অজ্ঞান ও সকাম কর্মের বন্ধনে আবদ্ধ হওয়ার ফলে যা তার অনুগমন করে, সেই দেহটির জন্য সে নানা রকম কর্ম করে, যা তার নিরন্তর জন্ম-মৃত্যুর চক্রে পতিত হওয়ার কারণ হয়। অতএব, জীব যদি কামুক ব্যক্তিদের সঙ্গ প্রভাবে যৌন সুখ এবং জিহ্বার স্বাদ চরিতার্থ করার জন্য অসৎ পথ অবলম্বন করে, তা হলে তাকে পুনরায় নরকে প্রবেশ করতে হয়। অসৎ সঙ্গের প্রভাবে সত্য, শৌচ, দয়া, মৌন, পারমার্থিক বুদ্ধি, লজ্জা, তপস্যা, যশ, ক্ষমা, মনঃসংযম, ইন্দ্রিয়-সংযম, সৌভাগ্য আদি সমস্ত সদ্‌গুণ নষ্ট হয়ে যায়। এই প্রকার অশান্ত, আত্মজ্ঞান-রহিত, মূঢ়, অত্যন্ত শোচনীয় এবং রমণীকুলের হাতে ক্রীড়ামৃগের ন্যায় অসাধু ব্যক্তির সঙ্গ করা কখনই কর্তব্য নয়।"

"স্ত্রীসঙ্গ এবং স্ত্রীসঙ্গীর সঙ্গ জীবের যে-প্রকার মোহ ও বন্ধন সৃষ্টি করে, অন্য কোন বস্তুর সংস্পর্শে সেই বন্ধন হয় না। ব্রহ্মা তাঁর নিজের কন্যাকে দর্শন করে তার রূপ-লাবণ্যে মোহিত হয়েছিলেন এবং সে যখন মৃগীরূপ ধারণ করে, তখন ব্রহ্মা মৃগরূপ ধারণ করে নির্লজ্জের মতো তার পিছনে পিছনে ধাবিত হয়েছিলেন। ব্রহ্মার সৃষ্ট সমস্ত জীবের মধ্যে, যথা—মনুষ্য, দেবতা এবং পশুদের মধ্যে নারায়ণ ঋষি ব্যতীত আর কেউই স্ত্রীরূপী মায়ার আকর্ষণের দ্বারা বিমুগ্ধ না হয়ে থাকতে পারে না। স্ত্রী রূপিণী আমার মায়ার প্রবল প্রভাব দেখুন, যে কেবল তার ভ্রূভঙ্গির দ্বারা এই জগতের সর্ব শ্রেষ্ঠ বীরদের তার পদানত করে রাখে। যিনি যোগের সর্বোচ্চ পরাকাষ্ঠা লাভ করতে চান এবং আমার সেবার দ্বারা যিনি আত্ম-উপলব্ধি লাভ করেছেন, তাঁদের কখনই সুন্দরী রমণীর সঙ্গ করা উচিত নয়, কারণ শাস্ত্রে ঘোষণা করা হয়েছে যে, তাঁদের জন্য নারী নরকের দ্বার স্বরূপ। ভগবানের নির্মিতা নারী মায়ার প্রতিনিধি এবং যে ব্যক্তি সেবা অঙ্গীকার করে এই মায়ার সঙ্গ করে, তার নিশ্চিতভাবে জেনে রাখা উচিত যে, তা তৃণাচ্ছাদিত কূপের মতো তার মৃত্যু-স্বরূপ। জীব তার পূর্বজন্মে নারীর প্রতি আসক্ত হওয়ার ফলে, এই জন্মে স্ত্রীরূপ প্রাপ্ত হয়েছে এবং মোহবশত পুরুষরূপী মায়াকে সম্পদ, সন্তান, গৃহ আদির প্রদাতা বলে মনে করে। ব্যাধের সঙ্গীত যেমন মৃগের পক্ষে মৃত্যুর কারণ, তেমনই পতি, পুত্র, গৃহ ইত্যাদিকে ভগবানের বহিরঙ্গা শক্তির দ্বারা তার মৃত্যুর আয়োজন বলে স্ত্রীর মনে করা উচিত। বিশেষ ধরনের শরীর হওয়ার ফলে, বিষয়াসক্ত জীব তার সকাম কর্ম অনুসারে, এক লোক থেকে আর এক লোকে ভ্রমণ করে। এইভাবে সে সকাম কর্মে লিপ্ত হয়ে, নিরন্তর তার ফল ভোগ করে। এইভাবে জীব তার কর্ম অনুসারে, জড় মন এবং ইন্দ্রিয়-সমন্বিত একটি উপযুক্ত শরীর প্রাপ্ত হয়। যখন বিশেষ কর্মের ফল সমাপ্ত হয়, সেই সমাপ্তিকে বলা হয় মৃত্যু এবং যখন কোন বিশেষ কর্মফলের শুরু হয়, সেই শুরুকে বলা হয় জন্ম। দর্শন স্নায়ুর রোগগ্রস্ত হওয়ার ফলে, চক্ষু যখন রঙ অথবা রূপ দর্শনের ক্ষমতা হারিয়ে ফেলে, তখন দর্শনেন্দ্রিয় মৃতপ্রায় হয়ে যায়। তখন চক্ষু এবং দৃশ্য উভয়ের দ্রষ্টা জীব তার দর্শনের ক্ষমতা হারিয়ে ফেলে। তেমনই, বস্তুর অনুভূতির স্থল জড় শরীর যখন অনুভব করতে অক্ষম হয়ে পড়ে, তখন তাকে বলা হয় মৃত্যু। জীব যখন তার জড় দেহকে তার স্বরূপ বলে দর্শন করতে শুরু করে, তাকে বলা হয় জন্ম। অতএব, মৃত্যুর ভয়ে ভীত হওয়া উচিত নয়, দেহকে আত্মা বলেও মনে করা উচিত নয়, জীবনের আবশ্যকতাগুলি বর্ধিত করে সেইগুলি উপভোগ করার চেষ্টা করাও উচিত নয়। জীবের বাস্তবিক প্রকৃতি উপলব্ধি করে আসক্তি-রহিত হয়ে এবং উদ্দেশ্যে স্থির হয়ে এই জগতে বিচরণ করা উচিত। সম্যক দৃষ্টি-সমন্বিত হয়ে, ভগবদ্ভক্তির দ্বারা শক্তি-সমন্বিত হয়ে এবং জড় পরিচয়ের প্রতি উদাসীন হয়ে, যুক্তির দ্বারা এই মায়িক জগতে জড় দেহটি প্রত্যর্পণ করা উচিত তার ফলে এই জড় জগতের প্রতি উদাসীন হওয়া যায়।"

দ্বাত্রিংশতি অধ্যায়

# সকাম কর্মের বন্ধন

ভগবান বললেন—"যে ব্যক্তি গৃহস্থের জীবন অবলম্বন করে জড়-জাগতিক উন্নতি সাধনের জন্য ধর্ম অনুষ্ঠান করে এবং তার ফলে সে অর্থনৈতিক উন্নতি সাধন এবং ইন্দ্রিয়-তৃপ্তি সাধনের বাসনা চরিতার্থ করে। সে বার বার একইভাবে আচরণ করে। ইন্দ্রিয়-তৃপ্তির প্রতি অত্যন্ত আসক্ত হওয়ার ফলে, এই প্রকার ব্যক্তিরা সর্বদাই ভক্তিবিহীন এবং তাই, যদিও তারা নানা প্রকার যজ্ঞ অনুষ্ঠান করে এবং দেবতা ও পিতৃপুরুষদের প্রসন্ন করার জন্য বড় বড় ব্রত পালন করে, তবুও তারা কৃষ্ণভক্তিতে আগ্রহী নয়। এই প্রকার বিষয়াসক্ত ব্যক্তিরা ইন্দ্রিয় সুখভোগের প্রতি আকৃষ্ট হয়ে এবং পিতৃ ও দেবতাদের প্রতি শ্রদ্ধাযুক্ত হয়ে, চন্দ্রলোকে উন্নীত হতে পারে, যেখানে তারা সোমরস পান করতে পারে। তার পর তারা পুনরায় এই লোকে ফিরে আসে। পরমেশ্বর ভগবান শ্রীহরি যখন অনন্তশেষ নামক সর্পশয্যায় শয়িত হন, তখন চন্দ্রলোক আদি স্বর্গলোক সহ বিষয়াসক্ত ব্যক্তিদের সমস্ত লোক লয় হয়ে যায়। যাঁরা বুদ্ধিমান এবং যাঁদের চেতনা শুদ্ধ, তাঁরা কৃষ্ণভাবনায় সম্পূর্ণরূপে তৃপ্ত থাকেন। জড় প্রকৃতির গুণ থেকে মুক্ত হয়ে, তাঁরা ইন্দ্রিয় সুখভোগের জন্য কোন কর্ম করেন না; পক্ষান্তরে, যেহেতু তাঁরা স্বধর্মে নিরত, তাই তাঁরা বিধান অনুসারে কার্য করেন। আসক্তি-রহিত হয়ে এবং মমত্ব করার বাসনা-রহিত হয়ে অথবা অহঙ্কারশূন্য হয়ে, নিজের বৃত্তি অনুসারে কর্তব্য-কর্ম সম্পাদনের দ্বারা, জীব শুদ্ধ চেতনা প্রাপ্ত হয় এবং তখন সে তার স্বরূপে অধিষ্ঠিত হয়। এইভাবে তথাকথিত জড়-জাগতিক কর্তব্য সম্পাদনের দ্বারা, মানুষ অনায়াসে ভগবদ্ধামে প্রবেশ করতে পারে। এই প্রকার মুক্ত পুরুষ জ্যোতির্ময় পথের মাধ্যমে, পূর্ণ পরমেশ্বর ভগবানকে প্রাপ্ত হন, যিনি জড় জগৎ ও চিৎ-জগতের অধীশ্বর এবং সৃষ্টি ও বিনাশের পরম কারণ। পরমেশ্বর ভগবানের হিরণ্যগর্ভ প্রকাশের উপাসকেরা এই জগতে দুই পরার্ধের শেষ পর্যন্ত থাকেন, যখন ব্রহ্মারও মৃত্যু হয়। ত্রিগুণাত্মিকা জড়া প্রকৃতির দুই পরার্ধ নামক কালসম্বন্ধীয় কালের অভিজ্ঞতার পর ব্রহ্মা পৃথিবী, জল, বায়ু, অগ্নি, আকাশ, মন, অহঙ্কার ইত্যাদির দ্বারা আচ্ছাদিত জড় ব্রহ্মাণ্ডের অবসান সাধন করে ভগবানের কাছে ফিরে যান। যে যোগী প্রাণায়াম এবং মনোনিগ্রহের দ্বারা জড় জগতের প্রতি বিরক্ত হয়ে, বহু দূরে ব্রহ্মলোক প্রাপ্ত হন, দেহত্যাগের পর তাঁরা ব্রহ্মার শরীরে প্রবিষ্ট হন এবং তাই ব্রহ্মা যখন মুক্তি লাভ করে পরব্রহ্ম পরমেশ্বর ভগবানের কাছে যান, তখন এই যোগীরাও ভগবদ্ধামে প্রবেশ করেন।"

"অতএব, হে মাতঃ! যিনি সকলের হৃদয়ে বিরাজমান, ভগবদ্ভক্তির মাধ্যমে সরাসরিভাবে, সেই পরমেশ্বর ভগবানের শরণ গ্রহণ করুন। হে মাতঃ! কেউ বিশেষ স্বার্থে পরমেশ্বর ভগবানের পূজা করতে পারে, কিন্তু ব্রহ্মার মতো দেবতা, সনৎ-কুমারের মতো ঋষি এবং মরীচির মতো মুনিদেরও সৃষ্টির সময় এই জগতে পুনরায় ফিরে আসতে হয়। প্রকৃতির তিন গুণের পারস্পরিক ক্রিয়া যখন শুরু হয়, তখন দৃশ্য জগতের স্রষ্টা বেদগর্ভ ব্রহ্মাকে এবং আধ্যাত্মিক মার্গ ও যোগ-পদ্ধতির প্রবর্তক মহান ঋষিদেরও কালের প্রভাবে ফিরে আসতে হয়। তাঁরা তাঁদের নিষ্কাম কর্মের প্রভাবে মুক্ত এবং তাঁরা প্রথম পুরুষ অবতারকে প্রাপ্ত হন, কিন্তু সৃষ্টির সময় তাঁদের পূর্বের মতো রূপ এবং পদে তাঁরা ফিরে আসেন। যারা এই জড় জগতের প্রতি অত্যন্ত আসক্ত, তারা খুব সুন্দরভাবে এবং গভীর শ্রদ্ধা সহকারে তাদের কর্তব্য কর্ম সম্পাদন করে। তারা প্রতিদিন এই সমস্ত বৈধ কর্তব্য কর্ম সম্পাদন করে, কিন্তু কর্মফলের প্রতি আসক্তিযুক্ত হয়ে, তারা তা করে। রজোগুণের দ্বারা প্রভাবিত হয়ে, এই প্রকার ব্যক্তিরা সর্বদাই উৎকণ্ঠায় পূর্ণ থাকে এবং অসংযত ইন্দ্রিয়ের প্রভাবে সর্বদাই ইন্দ্রিয়-তৃপ্তি সাধনের অভিলাষী হয়। তারা পিতৃদের পূজা করে এবং তাদের পরিবারের বা সমাজের অথবা রাষ্ট্রীয়

# মনুকন্যাদের বংশাবলী

শ্রীমৈত্রেয় বললেন—"স্বায়ম্ভুব মনু তাঁর পত্নী শতরূপা থেকে তিনটি কন্যা লাভ করেছিলেন এবং তাঁদের নাম হচ্ছে—আকূতি, দেবহূতি এবং প্রসূতি। আকূতির দুজন ভাই ছিল, কিন্তু তা সত্ত্বেও স্বায়ম্ভুব মনু এই শর্তে তাঁকে প্রজাপতি রুচির হাতে সম্প্রদান করেছিলেন যে, তাঁর থেকে যে পুত্রের জন্ম হবে, তাকে মনুর কাছে তাঁর পুত্ররূপে ফিরিয়ে দেওয়া হবে। তাঁর পত্নী শতরূপা এই শর্তটিকে অনুমোদন করেছিলেন। ব্রহ্মতেজোদীপ্ত গুণাবলীতে অত্যন্ত শক্তিসম্পন্ন রুচি প্রজাপতির পদে নিযুক্ত হয়েছিলেন এবং তাঁর পত্নী আকূতির গর্ভে তিনি একটি পুত্র ও একটি কন্যা লাভ করেছিলেন। আকূতির দুটি সন্তানের মধ্যে, পুত্রসন্তানটি ছিলেন স্বয়ং ভগবানের অবতার এবং তাঁর নাম ছিল যজ্ঞ, যা হচ্ছে ভগবান বিষ্ণুর আর একটি নাম। আর কন্যাসন্তানটি ছিলেন ভগবান শ্রীবিষ্ণুর নিত্য সহচরী লক্ষ্মীদেবীর অংশাবতার। স্বায়ম্ভুব মনু অত্যন্ত প্রসন্নতাপূর্বক যজ্ঞ নামক অপূর্ব সুন্দর বালকটিকে গৃহে নিয়ে এসেছিলেন এবং তাঁর জামাতা রুচি তাঁর কন্যা দক্ষিণাকে তাঁর কাছে রেখেছিলেন। যজ্ঞেশ্বর ভগবান পরবর্তী কালে দক্ষিণাকে বিবাহ করেছিলেন, যিনি পরমেশ্বর ভগবানকে তাঁর পতিরূপে লাভ করার বাসনা করেছিলেন। ভগবান তাঁর সেই পত্নীর প্রতি অত্যন্ত প্রসন্ন হয়ে, বারটি পুত্র লাভ করেছিলেন। যজ্ঞ এবং দক্ষিণার বারটি পুত্রের নাম ছিল—তোষ, প্রতোষ, সন্তোষ, ভদ্র, শান্তি, ইড়স্পতি, ইধ্ম, কবি, বিভু, স্বহ্ন, সুদেব এবং রোচন। স্বায়ম্ভুব মন্বন্তরে এই পুত্রেরা দেবতা হয়েছিলেন, যাঁদের যৌথভাবে তুষিত বলা হয়। মরীচি সপ্তর্ষিদের প্রধান হয়েছিলেন এবং যজ্ঞ দেবতাদের রাজা ইন্দ্র হয়েছিলেন। স্বায়ম্ভুব মনুর দুই পুত্র প্রিয়ব্রত এবং উত্তানপাদ অত্যন্ত শক্তিশালী রাজা হয়েছিলেন এবং তাঁদের পুত্র ও পৌত্রেরা সমস্ত ত্রিভুবন জুড়ে বিস্তার লাভ করেছিল।"

"হে বৎস। স্বায়ম্ভুব মনু তাঁর অত্যন্ত প্রিয় কন্যা দেবহূতিকে কর্দম মুনির কাছে সম্প্রদান করেছিলেন। সেই কথা আমি পূর্বেই আপনাকে বলেছি এবং আপনিও তা প্রায় সম্পূর্ণ শ্রবণ করেছেন। স্বায়ম্ভুব মনু তাঁর কন্যা প্রসূতিকে ব্রহ্মার পুত্র এবং প্রজাপতিদের অন্যতম দক্ষের হাতে দান করেছিলেন। দক্ষের বংশধরেরা ত্রিলোক জুড়ে বিস্তার লাভ করেছে। আমি আপনাকে কর্দম মুনির নয়টি কন্যার বিষয়ে পূর্বেই বলেছি, যাঁদের নয়জন ব্রহ্মর্ষিকে দান করা হয়েছিল। এখন আমি সেই নয়জন কন্যার বংশধরদের কথা বর্ণনা করব। দয়া করে আপনি তা আমার কাছে শ্রবণ করুন। কর্দম মুনির কন্যা কলা, মরীচির সঙ্গে যাঁর বিবাহ হয়েছিল, তিনি কশ্যপ এবং পূর্ণিমা নামক দুটি সন্তান প্রসব করেছিলেন। তাঁদের বংশধরেরা সারা বিশ্ব জুড়ে বিস্তৃত হয়েছে। হে বিদুর! কশ্যপ এবং পূর্ণিমা নামক দুই সন্তানের মধ্যে পূর্ণিমার বিরজ, বিশ্বগ এবং দেবকুল্যা নামক তিনটি সন্তান উৎপন্ন হয়েছিল। তাঁদের মধ্যে দেবকুল্যা ছিল পরমেশ্বর ভগবানের শ্রীপাদপদ্ম-ধৌত জল, যা পরবর্তী কালে স্বর্গলোকে গঙ্গায় রূপান্তরিত হয়েছিল। অত্রি মুনির পত্নী অনসূয়া তিনজন অতি প্রসিদ্ধ পুত্রের জন্ম দিয়েছিলেন, যথা—সোম, দত্তাত্রেয় এবং দুর্বাসা, যাঁরা ছিলেন ব্রহ্মা, বিষ্ণু এবং শিবের অংশাবতার। সোম ব্রহ্মার, দত্তাত্রেয় বিষ্ণুর এবং দুর্বাসা শিবের অংশাবতার ছিলেন।"

তা শোনার পর, বিদুর মৈত্রেয়কে জিজ্ঞাসা করেছিলেন—"হে গুরুদেব! ব্রহ্মা, বিষ্ণু এবং শিব, যাঁরা সমস্ত সৃষ্টির সৃষ্টিকর্তা, পালনকর্তা এবং সংহারকর্তা, তাঁরা অত্রি মুনির পত্নীর সন্তান কিভাবে হয়েছিলেন?"

মৈত্রেয় বললেন—"অত্রি মুনি যখন অনসূয়াকে বিবাহ করেন, তখন ব্রহ্মা তাঁকে প্রজা সৃষ্টি করার আদেশ দেন। তখন অত্রি মুনি তাঁর পত্নী সহ কঠোর তপস্যা করার জন্য ঋক্ষ নামক পর্বতের উপত্যকায় গিয়েছিলেন। সেই পর্বতের উপত্যকায় নির্বিন্ধ্যা নামক নদী প্রবাহিত হচ্ছে। সেই নদীর তটে অশোক, পলাশ আদি পুষ্পবৃক্ষ পুষ্পগুচ্ছে সুশোভিত ছিল এবং সেখানে ঝরনার জল সর্বদা মধুর ধ্বনি উৎপন্ন করে প্রবাহিত হচ্ছিল। পতি এবং পত্নী সেই অতি সুন্দর স্থানে উপস্থিত হয়েছিলেন।





সেই মহর্ষি সেখানে প্রাণায়াম অভ্যাসের দ্বারা তাঁর মনকে একাগ্র করেছিলেন এবং এইভাবে তাঁর সমস্ত আসক্তি সংযত করে, এক পায়ের উপর দণ্ডায়মান হয়ে, কেবল বায়ু আহার করে এক শত বছর তপস্যা করেছিলেন। তিনি কামনা করেছিলেন—আমি যাঁর শরণ গ্রহণ করেছি, সেই জগদীশ্বর কৃপাপূর্বক আমাকে ঠিক তাঁরই মতো একটি পুত্র প্রদান করুন। অত্রি মুনি যখন এইভাবে কঠোর তপস্যায় যুক্ত ছিলেন, তখন প্রাণায়ামের প্রভাবে তাঁর মস্তক থেকে এক প্রজ্বলিত অগ্নি নির্গত হয়েছিল এবং ত্রিভুবনের তিনজন মুখ্য দেবতা সেই অগ্নি দর্শন করেছিলেন। সেই সময়ে, অপ্সরা, গন্ধর্ব, সিদ্ধ, বিদ্যাধর, নাগ প্রভৃতি স্বর্গবাসীগণ সহ তিন দেবতা অত্রি মুনির আশ্রমে এসেছিলেন। তপস্যার প্রভাবে বিখ্যাত সেই মহর্ষির আশ্রমে তাঁরা এইভাবে প্রবেশ করেছিলেন। অত্রি এক পায়ে দাঁড়িয়ে ছিলেন, কিন্তু সেই তিনজন দেবতাকে একত্রে তাঁর কাছে আসতে দেখে, তিনি এত প্রসন্ন হয়েছিলেন যে, অত্যন্ত কষ্ট হওয়া সত্ত্বেও তিনি এক পায়ে তাঁদের কাছে গিয়েছিলেন। তার পর তিনি সেই তিনজন দেবতাদের বন্দনা করতে শুরু করেছিলেন, যাঁরা তাঁদের বাহন—বৃষ, হংস ও গরুড়ে উপবিষ্ট ছিলেন এবং তাঁদের হাতে ডমরু, কুশ দান ও চক্র ছিল। মুনি ভূমিতে পতিত হয়ে, তাঁদের দণ্ডবৎ প্রণতি নিবেদন করেছিলেন। সেই তিনজন দেবতাকে তাঁর প্রতি প্রসন্ন দেখে অত্রি মুনি অত্যন্ত আনন্দিত হয়েছিলেন। তাঁদের দেহনির্গত জ্যোতিচ্ছটায় তাঁর চোখ ঝলসে গিয়েছিল এবং তাই তিনি সেই সময় তাঁর নেত্র নিমীলিত করেছিলেন। কিন্তু যেহেতু তাঁর হৃদয় পূর্বেই সেই দেবতাদের প্রতি আকৃষ্ট ছিল, তাই তিনি কোনক্রমে সচেতন হয়ে, কৃতাঞ্জলিপুটে মধুর শব্দের দ্বারা ব্রহ্মাণ্ডের প্রধান দেবতাদের বন্দনা করতে লাগলেন।"

মহর্ষি অত্রি বললেন—"হে ব্রহ্মা, বিষ্ণু এবং শিব, আপনারা প্রকৃতির তিন গুণ স্বীকার করে তিন ভাগে আপনাদেরকে বিভক্ত করেছেন, যেভাবে আপনারা প্রতি কল্পে জগতের সৃষ্টি, স্থিতি এবং প্রলয়ের জন্য করে থাকেন। আমি আপনাদের সকলকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি এবং আমি আপনাদের কাছে জানতে চাই, আমার প্রার্থনার দ্বারা আপনাদের তিনজনের মধ্যে কাকে আমি আহ্বান করেছি। আমি পরমেশ্বর ভগবানের মতো পুত্র লাভের বাসনা করে তাঁকে আহ্বান করেছি এবং আমি কেবল তাঁরই কথা চিন্তা করেছি। কিন্তু যদিও তিনি মনুষ্যের মনের কল্পনার অতীত, তবুও আপনারা তিনজন এখানে এসেছেন। দয়া করে আমাকে বলুন কিভাবে আপনারা এসেছেন, কারণ সেই বিষয়ে আমি অত্যন্ত সংশয়াচ্ছন্ন হয়েছি।"

মহর্ষি মৈত্রেয় বললেন—"অত্রি মুনির সেই কথা শুনে, তিনজন মহান দেবতা মৃদু হেসেছিলেন এবং তাঁরা মধুর স্বরে উত্তর দিয়েছিলেন।"

তিনজন দেবতা অত্রি মুনিকে বললেন—"হে ব্রাহ্মণ! তুমি সত্যসঙ্কল্প এবং তাই তুমি যা চেয়েছ, তা হবে, তার কোন অন্যথা হবে না। আমরা সকলেই সেই পুরুষ যাঁর ধ্যান তুমি করছ এবং তাই আমরা সকলে তোমার কাছে এসেছি। আমাদের শক্তির অংশ-স্বরূপ পুত্র তুমি লাভ করবে এবং যেহেতু আমরা তোমার সর্বাঙ্গীণ মঙ্গল কামনা করি, তাই তোমার সেই পুত্রেরা সমস্ত জগৎ জুড়ে তোমার যশ বিস্তার করবে।" এইভাবে, অত্রি মুনিকে তাঁর অভিলষিত বর প্রদান করে, সেই তিনজন সুরশ্রেষ্ঠ ব্রহ্মা, বিষ্ণু এবং মহেশ্বর সেই দম্পতির দৃষ্টিপথ থেকে অন্তর্হিত হয়ে গেলেন। তার পর ব্রহ্মার অংশ থেকে সোমের জন্ম হয়েছিল, বিষ্ণুর অংশ থেকে মহাযোগী দত্তাত্রেয়ের জন্ম হয়েছিল এবং শঙ্করের অংশ থেকে দুর্বাসার জন্ম হয়েছিল। এখন আপনি আমার কাছ থেকে অঙ্গিরার অনেক পুত্র সম্বন্ধে শ্রবণ করুন।"

"অঙ্গিরার পত্নী শ্রদ্ধা চারটি কন্যার জন্ম দিয়েছিলেন, যাঁদের নাম ছিল—সিনীবালী, কুহূ, রাকা এবং অনুমতি। এই চারটি কন্যা ব্যতীত তাঁর আরও দুটি পুত্র হয়েছিল। তাঁদের একজনের নাম উতথ্য এবং অন্যজন ব্রহ্মজ্ঞ পণ্ডিত বৃহস্পতি। পুলস্ত্য তাঁর পত্নী হবির্ভূর মাধ্যমে অগস্ত্য নামক এক পুত্র লাভ করেছিলেন, যিনি পরবর্তী জন্মে মহর্ষি হয়েছিলেন। তা ছাড়া পুলস্ত্যের আর একটি মহান সাধু প্রকৃতির পুত্র হয়েছিল, যার নাম ছিল বিশ্রবা। বিশ্রবার দুই পত্নী ছিলেন। প্রথম পত্নী ইড়বিড়া থেকে যক্ষপতি কুবেরের জন্ম হয়েছিল এবং অন্য পত্নী কেশিনী থেকে রাবণ, কুম্ভকর্ণ ও বিভীষণ, এই তিন পুত্রের জন্ম হয়েছিল। পুলহ ঋষির পত্নী গতি তিনটি পুত্রের জন্ম

অন্তরের অন্তস্তলে প্রবেশ করে সমস্ত জড় কলুষ দূর করেন এবং অনাদি কাল ধরে সকাম কর্মের মাধ্যমে জড় জগতের উপর আধিপত্য করার বাসনারূপ হৃদয়গ্রন্থি ছেদন করেন। ব্রহ্মার পুত্র নারদ মুনি সর্বদা তাঁর পিতার সভায় তুম্বুরু নামক বাদ্যযন্ত্র (অথবা গন্ধর্ব) সহ স্বরচিত শ্লোকের দ্বারা তাঁর মহিমা কীর্তন করেন। পরমেশ্বর ভগবান তাঁর দৃষ্টিপাতের দ্বারা জড়া প্রকৃতির গুণগুলিকে বিশ্বের সৃষ্টি, স্থিতি এবং পালন কার্যের কারণ-স্বরূপ সক্রিয় করেন। সেই পরম আত্মা অনন্ত এবং অনাদি। তিনি এক হওয়া সত্ত্বেও নিজেকে বহুরূপে প্রকাশিত করেছেন। তাঁর তত্ত্ব মানুষ কিভাবে অবগত হতে পারে? সূক্ষ্ম এবং স্থূল জগৎ ভগবানের মধ্যে বিরাজমান। তাঁর ভক্তদের প্রতি অহৈতুকী কৃপাবশত তিনি তাঁর বিভিন্ন রূপ প্রকাশ করেন, যা সর্বতোভাবে চিন্ময়। পরমেশ্বর ভগবান পরম উদার এবং তিনি সমস্ত যোগ-ঐশ্বর্য সমন্বিত। তাঁর ভক্তদের মন হরণ করার জন্য এবং তাঁদের হৃদয়ে আনন্দ দান করার জন্য তিনি বিভিন্ন অবতাররূপে প্রকাশিত হয়ে বিভিন্ন লীলা-বিলাস করেন। সদ্গুরুর শ্রীমুখ থেকে ভগবানের পবিত্র নাম শ্রবণ করে কেউ যদি অকস্মাৎ তা কীর্তন করেন, অথবা আর্ত কিংবা পতিত ব্যক্তিও যদি পরিহাসচ্ছলে সেই নাম একবার উচ্চারণ করেন, তা হলে সেই ব্যক্তি নিজে যে সমস্ত পাপ থেকে মুক্ত হন্ই, উপরন্তু তাঁর সান্নিধ্য মাত্র অন্যের পাপরাশিও বিনাশ করতে সমর্থ হন। অতএব জড় জগতের বন্ধন থেকে মুক্তি লাভের আকাঙ্ক্ষী ব্যক্তি কেন ভগবান শেষের নাম কীর্তন করবেন না? তাঁকে ছাড়া তিনি আর কার আশ্রয় গ্রহণ করতে পারেন?"

"ভগবান যেহেতু অনন্ত, তাই কেউই তাঁর শক্তি অনুমান করতে পারে না। বিশাল গিরি-পর্বত, নদী, সমুদ্র, গাছপালা এবং জীবজন্তু সমন্বিত এই ব্রহ্মাণ্ড ঠিক একটি অণুর মতো তাঁর সহস্র ফণার একটিতে ন্যস্ত রয়েছে। সহস্র জিহ্বা লাভ করেও তাঁর প্রভাব কে-ই বা বর্ণনা করতে পারেন? মহা শক্তিশালী ভগবান অনন্তদেবের গুণ এবং মহিমার অন্ত নেই। বস্তুতপক্ষে তাঁর শক্তি অন্তহীন। সর্বতোভাবে স্বতন্ত্র হওয়া সত্ত্বেও তিনি সব কিছুর আশ্রয়। রসাতলের মূলদেশে অবস্থান করে তিনি অনায়াসে ব্রহ্মাণ্ডকে ধারণ করে রয়েছেন।"

"হে রাজন্, আমি যেভাবে আমার শ্রীগুরুদেবের কাছ থেকে শ্রবণ করেছি, সেই অনুসারে আপনার কাছে এই সমস্ত বিষয়ে বর্ণনা করলাম। কর্মীদের কর্ম অনুসারে এই সমস্ত গতি নির্দিষ্ট হয়। সকাম ব্যক্তিরা বিভিন্ন লোকে বিভিন্ন গতি প্রাপ্ত হয়। হে রাজন্, জীবেরা সাধারণত তাদের বাসনা ও কর্মফল অনুসারে কিভাবে আচরণ করে এবং উচ্চ ও নিম্ন লোকে বিভিন্ন প্রকার শরীর প্রাপ্ত হয়, সেই কথা বর্ণনা করলাম। এই সম্পর্কে আপনি আমার কাছে প্রশ্ন করেছিলেন এবং মহাজনদের শ্রীমুখে আমি যা শ্রবণ করেছি, সেই অনুসারে আমি তা বর্ণনা করলাম। এখন আমি আর কি বলব বলুন?"

## ষড়বিংশতি অধ্যায়

# নরকের বর্ণনা

মহারাজ পরীক্ষিৎ শ্রীল শুকদেব গোস্বামীকে জিজ্ঞাসা করলেন—"হে মহর্ষে, জীবকে কেন এই জড় জগতে বিভিন্ন অবস্থা পরিস্থিতি ভোগ করতে হয়? দয়া করে সেই কথা আপনি বর্ণনা করুন।"

মহর্ষি শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্, এই জড় জগতে সাত্ত্বিক, রাজসিক এবং তামসিক—এই তিন প্রকার কর্ম রয়েছে। যেহেতু সকলেই জড়া প্রকৃতির গুণের দ্বারা প্রভাবিত, তাই কর্মের ফলও তিন প্রকার। যারা সত্ত্বগুণে কর্ম করে তারা ধার্মিক এবং সুখী হয়, যারা রজোগুণে কর্ম করে তারা সুখ এবং দুঃখ দুই-ই ভোগ করে, আর যারা তমোগুণের দ্বারা প্রভাবিত তারা সর্বদাই দুঃখী এবং তারা পশুর মতো জীবন যাপন করে। বিভিন্ন মাত্রায় বিভিন্ন গুণের দ্বারা প্রভাবিত হওয়ার ফলে জীবের গতির তারতম্য হয়। পুণ্যকর্মের ফলে যেমন স্বর্গভোগ হয়, তেমনই পাপকর্মের ফলে নরক ভোগ হয়। তমোগুণের প্রভাবে মানুষ পাপকর্মে লিপ্ত হয় এবং তাদের অজ্ঞানের মাত্রা অনুসারে তাদের নারকীয় জীবনের বিভিন্ন স্তর প্রাপ্তি হয়। কেউ যদি প্রমাদবশত তামসিক আচরণ করে, তা হলে তাকে অল্প কষ্ট ভোগ করতে হয়। কেউ যদি জ্ঞানবশত পাপকর্ম করে তা হলে তাকে আরও বেশি নরক-যন্ত্রণা ভোগ করতে হয়। আর যারা নাস্তিকতাবশত পাপকর্ম করে, তাদের সব চাইতে বেশি নরকযন্ত্রণা ভোগ করতে হয়। অনাদি কাল ধরে অবিদ্যাজনিত কামনার পরিণামস্বরূপ জীব যে সহস্র সহস্র নরক-গতি প্রাপ্ত হয়, আমি তা এখন বিস্তারিতভাবে বর্ণনা করব।"

মহারাজ পরীক্ষিৎ শ্রীল শুকদেব গোস্বামীকে জিজ্ঞাসা করলেন—"হে প্রভু, এই নরকসমূহ কি ব্রহ্মাণ্ডের বাইরে, ব্রহ্মাণ্ডের আবরণের মধ্যে, নাকি এই পৃথিবীরই কোন স্থানে অবস্থিত?"

মহর্ষি শুকদেব গোস্বামী বললেন—"সমস্ত নরক ত্রিলোকের অন্তরালে অবস্থিত। দক্ষিণ দিকে ভূমণ্ডলের অধঃভাগে এবং গর্ভোদক সমুদ্রের উপরিভাগে নরকের অবস্থান। পিতৃলোকও সেই প্রদেশে অর্থাৎ গর্ভোদক সমুদ্র এবং নিম্নলোকের মধ্যবর্তী স্থানে অবস্থিত। অগ্নিষ্বাত্ত আদি পিতৃগণ পরম সমাধিযোগে ভগবানের ধ্যান করেন এবং তাঁদের গোত্রভূত ব্যক্তিদের মঙ্গল কামনা করেন। সূর্যদেবের অত্যন্ত শক্তিশালী পুত্র যমরাজ পিতৃদের রাজা। তিনি অনুচরসহ পিতৃলোকে বাস করেন এবং ভগবানের আজ্ঞা উল্লঙ্ঘন না করে, মৃত্যুর পর তাঁর দূতদের দ্বারা তাঁর অধিকারের মধ্যে আনীত প্রাণীদের পাপকর্ম অনুসারে যথাযথভাবে বিচার করে নরকে দণ্ডদান করেন। কেউ কেউ বলেন যে, ২১টি নরক রয়েছে এবং অন্য কেউ বলেন ২৮টি। হে রাজন্, আমি তাদের নাম, রূপ এবং লক্ষণ অনুসারে বর্ণনা করব। সেগুলি হচ্ছে—তামিস্র, অন্ধতামিস্র, রৌরব, মহারৌরব, কুম্ভীপাক, কালসূত্র, অসিপত্রবন, সূকরমুখ, অন্ধকূপ, কৃমিভোজন, সন্দংশ, তপ্তসূর্মি, বজ্রকণ্টক-শাল্মলী, বৈতরণী, পূয়োদ, প্রাণরোধ, বিশসন, লালাভক্ষ, সারমেয়াদন, অবীচি, অয়ঃপান, ক্ষারকর্দম, রক্ষোগণ-ভোজন, শূলপ্রোত, দন্দশূক, অবটনিরোধন, পর্যাবর্তন এবং সূচীমুখ। এইগুলি জীবের দণ্ডভোগের স্থান।"

"হে রাজন্, যে ব্যক্তি অপরের ধন, স্ত্রী ও পুত্র অপহরণ করে, অত্যন্ত ভয়ঙ্কর যমদূতেরা তাকে কালপাশে বেঁধে বলপূর্বক তামিস্র নরকে নিক্ষেপ করে। এই তামিস্র নরক ঘোর অন্ধকারে আচ্ছন্ন, সেখানে যমদূতেরা পাপীকে তীব্রভাবে প্রহার, তাড়ন এবং তর্জন করে। সেখানে তাকে অনশনে রাখা হয় এবং জল পান করতে দেওয়া হয় না। এইভাবে ক্রুদ্ধ যমদূতদের দ্বারা নির্যাতিত হয়ে সে মূর্ছিত হয়। যে ব্যক্তি পতিকে বঞ্চনা করে তার স্ত্রী-পুত্র উপভোগ করে, সে অন্ধতামিস্র নরকে পতিত হয়। বৃক্ষকে ভূপাতিত করার পূর্বে যেমন তার মূল ছেদন করা হয়, তেমনই সেই পাপীকে ঐ নরকে নিক্ষেপ করার পূর্বে যমদূতেরা নানা প্রকার যন্ত্রণা প্রদান করে। এই যন্ত্রণা এতই প্রচণ্ড যে, তার ফলে তার বুদ্ধি এবং দৃষ্টি নষ্ট হয়ে যায়। সেই জন্যই সেই নরককে পণ্ডিতেরা অন্ধতামিস্র বলেন। যে ব্যক্তি তার জড় দেহটিকে তার স্বরূপ বলে মনে করে, তার নিজের দেহ এবং দেহের সম্পর্কে সম্পর্কিত আত্মীয়-স্বজনদের ভরণ-পোষণের জন্য দিনের পর দিন অপর প্রাণীর হিংসা করে, সেই ব্যক্তি মৃত্যুর সময় তার দেহ এবং আত্মীয়-স্বজনদের পরিত্যাগ করে, প্রাণী হিংসাজনিত পাপের ফলে রৌরব নরকে নিপতিত হয়। এই জীবনে যে হিংসা-পরায়ণ ব্যক্তি অন্য প্রাণীদের কষ্ট দেয়, মৃত্যুর পর যখন সে তার কৃত কর্মের ফলে যম-যাতনা প্রাপ্ত হয়, তখন সেই সমস্ত প্রাণীসমূহ, যাদের হিংসা করা হয়েছে, তারা 'রুরু' হয়ে তাকে পীড়া দেয়। এই জন্য পণ্ডিতেরা সেই নরককে রৌরব নরক বলেন। রুরু প্রাণীকে এই পৃথিবীতে দেখা যায় না, তারা সর্পের থেকেও হিংস্র। যারা অন্যদের কষ্ট দিয়ে নিজেদের দেহ ধারণ করে, তাদের মহারৌরব নরকে দণ্ডভোগ করতে হয়। সেই নরকে ক্রব্যাদ নামক রুরু পশুরা তাদের যন্ত্রণা দিয়ে

ধারণে আহার করে। যে সমস্ত নিষ্ঠুর মানুষ তাদের দেহ ধারণের জন্য এবং জিহ্বার তৃপ্তি সাধনের জন্য নিরীহ পশু-পাখীকে হত্যা করে রন্ধন করে, সেই প্রকার ব্যক্তিরা নর-মাংসভোজী রাক্ষসদেরও ঘৃণিত। মৃত্যুর পর যমদূতেরা কুম্ভীপাক নরকে ফুটন্ত তেলে তাদের পাক করে। ব্রহ্মঘাতীকে কালসূত্র নামক নরকে নিক্ষেপ করা হয়, যার পরিধি ৮০,০০০ মাইল এবং যা তাম্রনির্মিত। নীচ থেকে অগ্নি এবং উপর থেকে প্রখর সূর্যের তাপে সেই তাম্রময় ভূমি অত্যন্ত উত্তপ্ত হয়। সেখানে ব্রহ্মঘাতীকে অন্তরে এবং বাইরে দগ্ধ করা হয়। অন্তরে সে ক্ষুধা ও তৃষ্ণায় দগ্ধ হয় এবং বাইরে সে প্রখর সূর্যকিরণ ও তপ্ত তাম্রে দগ্ধ হতে থাকে। তাই সে কখনও শয়ন করে, কখনও উপবেশন করে, কখনও উঠে দাঁড়ায় এবং কখনও ইতস্তত ছুটাছুটি করে। এইভাবে একটি পশুর শরীরে যত লোম রয়েছে, তত হাজার বছর ধরে তাকে যন্ত্রণা ভোগ করতে হয়। আপৎকাল উপস্থিত না হলেও যে ব্যক্তি তাঁর বেদমার্গ থেকে ভ্রষ্ট হয়ে পাষণ্ড ধর্ম অবলম্বন করে, যমদূতেরা তাকে অসিপত্রবন নামক নরকে নিক্ষেপ করে বেত্রাঘাত করতে থাকে। প্রহারের যন্ত্রণায় সে যখন সেই নরকে ইতস্তত ধাবিত হয়, তখন উভয় পার্শ্বে অসিতুল্য তালপত্রের দ্বারা তার সর্বাঙ্গ ক্ষত-বিক্ষত হয়। তখন সে 'হায়, আমি এখন কি করব। আমি এখন কিভাবে রক্ষা পাব!' এই বলে আর্তনাদ করতে করতে পদে পদে মূর্ছিত হয়ে পড়তে থাকে। স্বধর্ম ত্যাগ করে পাষণ্ড মত অবলম্বনের ফল এইভাবে ভোগ করতে হয়। ইহলোকে যে রাজা বা রাজপুরুষ দণ্ডদানের অযোগ্য ব্যক্তিকে দণ্ড প্রদান করে, কিংবা ধর্মশীল ব্রাহ্মণকে শারীরিক দণ্ড প্রদান করে, সেই পাপীকে যমদূতেরা শূকরমুখ নরকে নিয়ে যায়। সেখানে অত্যন্ত বলশালী যমদূতেরা তাকে ইক্ষুদণ্ডের মতো নিষ্পেষণ করে। তখন সে আর্তস্বরে রোদন করতে থাকে এবং নির্দোষ ব্যক্তি দণ্ডিত হলে যেমন মোহগ্রস্ত হয়ে মূর্ছাপ্রাপ্ত হয়, সেও সেইভাবে মূর্ছিত হয়। নির্দোষ ব্যক্তিকে দণ্ডদান করার এই ফল। ভগবানের ব্যবস্থাপনায় ছারপোকা, মশা ইত্যাদি নিম্নস্তরের প্রাণীরা মানুষ এবং অন্যান্য প্রাণীদের রক্ত পান করে। এই প্রকার নগণ্য প্রাণীদের কোন চেতনা নেই যে, তাদের দংশনের ফলে মানুষের কষ্ট হয়। কিন্তু, ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ইত্যাদি উচ্চ শ্রেণীর মানুষদের চেতনা উন্নত এবং তাই তারা জানে মৃত্যু কত বেদনাদায়ক। বিবেক সমন্বিত মানুষ যদি বিবেকহীন ক্ষুদ্র প্রাণীদের হত্যা করে অথবা যন্ত্রণা দেয়, তবে নিশ্চয়ই পাপ হয়। সেই প্রকার মানুষকে ভগবান অন্ধকূপ নামক নরকে নিক্ষেপ করে দণ্ডদান করেন এবং সে যে-সমস্ত পশু, পাখী, সরীসৃপ, মশক, উকুন, কীট, মাছি ইত্যাদি প্রাণীদের যন্ত্রণা দিয়েছিল, তাদের দ্বারা আক্রান্ত হয়। তারা তাকে সবদিক থেকে আক্রমণ করে এবং তার ফলে তার নিদ্রা-সুখ একেবারেই নষ্ট হয়ে যায়। যন্ত্রণায় অস্থির হয়ে সে কোথাও বিশ্রাম করতে না পেরে অন্ধকারে নিরন্তর ছুটাছুটি করতে থাকে। এইভাবে অন্ধকূপে সে একটি নিম্নস্তরের প্রাণীর মতো যন্ত্রণা ভোগ করে। যে ব্যক্তি কোন ভক্ষ্যদ্রব্য প্রাপ্ত হলে অতিথি, বালক বা বৃদ্ধদের তার যথাযথ অংশ না দিয়ে নিজেই ভোজন করে, অথবা যে ব্যক্তি পঞ্চবিধ যজ্ঞের অনুষ্ঠান করে না, সে কাকতুল্য বলে বর্ণিত হয়। তার মৃত্যুর পর তাকে কৃমিভোজন নামক একটি নিকৃষ্ট নরকে নিক্ষেপ করা হয়। সেই নরকের বিস্তার ১,০০,০০০ যোজন এবং তা কৃমিতে পূর্ণ। সেখানে সেই কৃমিকুণ্ডে একটি কৃমি হয়ে সে কৃমি ভক্ষণ করে এবং সেখানকার কৃমিরা তাকে ভক্ষণ করে। তার মৃত্যুর পূর্বে সে যদি তার পাপকর্মের জন্য প্রায়শ্চিত্ত না করে, তা হলে সেই পাপীকে সেই কুণ্ডের বিস্তার যত যোজন তত বছর সেখানে থাকতে হয়।"

"হে রাজন্, যে ব্যক্তি সঙ্কট উপস্থিত না হলেও ব্রাহ্মণ অথবা অন্য কোন ব্যক্তির স্বর্ণ-রত্ন ইত্যাদি ধন চৌর্যবৃত্তির দ্বারা অথবা বল প্রয়োগের দ্বারা অপহরণ করে, তাকে সন্দংশ নামক নরকে নিক্ষেপ করা হয়। সেখানে লৌহময় অগ্নিপিণ্ড এবং সাঁড়াশির দ্বারা তার ত্বক ছিন্নভিন্ন করা হয়। এইভাবে তার সারা শরীর কেটে টুকরো টুকরো করা হয়। যে ব্যক্তি অগম্যা স্ত্রীতে এবং যে স্ত্রী অগম্য পুরুষে অভিগমন করে, পরলোকে যমদূতেরা তাদের তপ্তসূর্মি নামক নরকে নিয়ে গিয়ে চাবুক দিয়ে প্রহার করে এবং তারপর পুরুষকে তপ্ত লৌহময় স্ত্রীমূর্তি ও স্ত্রীকে সেই প্রকার পুরুষ-মূর্তির দ্বারা আলিঙ্গন করায়। এটিই অবৈধ যৌন সঙ্গের দণ্ড। যে ব্যক্তি পশুদেরও



অভিগমন করে, তার মৃত্যুর পর তাকে বজ্রকণ্টক-শাল্মলী নামক নরকে নিক্ষেপ করা হয়। সেই নরকে একটি শাল্মলী বৃক্ষ রয়েছে, যার কাঁটা বজ্রের মতো। যমদূতেরা সেই পাপীকে তার উপর চড়িয়ে টানতে থাকে এবং তার ফলে সেই কাঁটার দ্বারা তার সারা দেহ বিদীর্ণ হয়। যে সমস্ত রাজন্য বা রাজপুরুষ ক্ষত্রিয় আদি ধর্মশীল পরিবারে জন্মগ্রহণ করা সত্ত্বেও ধর্মনীতির অবহেলা করে এবং তার ফলে অধঃপতিত হয়, তারা মৃত্যুর পর বৈতরণী নামক নরকের নদীতে পতিত হয়। নরক বেষ্টনকারী পরিখাস্বরূপ এই নদীটি ভয়ঙ্কর জলচর প্রাণীতে পূর্ণ। পাপী ব্যক্তি যখন এই বৈতরণী নদীতে নিক্ষিপ্ত হয়, তখন সেখানকার হিংস্র জলচরেরা তাকে ভক্ষণ করতে শুরু করে। কিন্তু তার ভয়ঙ্কর পাপকর্মের ফলে তার প্রাণ বহির্গত হয় না। সে তার পাপকর্মের কথা স্মরণ করতে করতে বিষ্ঠা, মূত্র, পূঁজ, রক্ত, কেশ, নখ, অস্থি, মেদ, মাংস এবং চর্বিপূর্ণ সেই নদীতে যন্ত্রণাভোগ করতে থাকে। শূদ্র-রমণীদের নির্লজ্জ পতিরা ঠিক একটি পশুর মতো জীবন যাপন করে এবং তাই তাদের জীবন সদাচার, শৌচ এবং নিয়মবিহীন। মৃত্যুর পর তাদের পূয়োদ নামক নরকে নিক্ষেপ করা হয়, যা পূঁজ, মূত্র, শ্লেষ্মা, লালা ইত্যাদি ঘৃণিত বস্তুতে পূর্ণ একটি সমুদ্র। সেখানে তারা এই সমস্ত অতি ঘৃণিত পদার্থ ভক্ষণ করতে বাধ্য হয়। উচ্চ বর্ণের মানুষ (ব্রাহ্মণ, ক্ষত্রিয় এবং বৈশ্য) যদি কুকুর, গর্দভ ইত্যাদি পশু পালনে আসক্ত হয় এবং অনর্থক মৃগয়ায় গিয়ে পশু হত্যা করে, তা হলে মৃত্যুর পর তাকে প্রাণরোধ নামক নরকে নিক্ষেপ করা হয়। সেখানে যমদূতেরা তাকে তাদের লক্ষ্য বানিয়ে বাণের দ্বারা বিদ্ধ করে। যে ব্যক্তি ইহলোকে ধন এবং প্রতিষ্ঠার গর্বে গর্বিত হয়ে, যশ প্রকাশ করার জন্য যজ্ঞে পশু বলি দেয়, তাকে মৃত্যুর পর বিশসন নামক নরকে নিক্ষেপ করা হয়। সেখানে যমদূতেরা তাকে অশেষ যন্ত্রণা দিয়ে বধ করে। যে মূর্খ দ্বিজ (ব্রাহ্মণ, ক্ষত্রিয় এবং বৈশ্য) তার সবর্ণা পত্নীকে বশে রাখার জন্য নিজের শুক্র পান করায়, পরলোকে যমদূতেরা তাকে লালাভক্ষ নামক নরকে নিক্ষেপ করে এবং সেখানে শুক্রনদীর মধ্যে তাকে শুক্র পান করায়। ইহলোকে যে সমস্ত ব্যক্তি দস্যুবৃত্তি করে পরগৃহে অগ্নি দেয় অথবা বিষ প্রদান করে, অথবা যে সমস্ত রাজা বা রাজপুরুষ আয়কর আদায়ের নামে অথবা অন্যান্য উপায়ে বণিক সম্প্রদায়কে লুণ্ঠন করে, মৃত্যুর পর সেই সমস্ত অসুরদের সারমেয়াদন নামক নরকে নিক্ষেপ করা হয়। সেখানে ৭২০টি বজ্রের মতো দন্ত সমন্বিত কুকুর রয়েছে। যমদূতের নির্দেশে সেই কুকুরগুলি অত্যন্ত তৃপ্তির সঙ্গে সেই সমস্ত পাপীদের ভক্ষণ করে। যে ব্যক্তি ইহলোকে সাক্ষ্য প্রদান করার সময়, ক্রয় বিক্রয় করার সময় এবং দান করার সময় কোন প্রকার মিথ্যা কথা বলে, পরলোকে যমদূতেরা তাকে শত যোজন উন্নত পর্বত শিখর থেকে মাথা নীচের দিকে করে অবীচিমৎ নামক নরকে নিক্ষেপ করে। সেই নরকের কোন অবলম্বন স্থান নেই এবং প্রস্তর নির্মিত পৃষ্ঠস্থল জলের মতো প্রতীত হয়। কিন্তু সেখানে কোন জল নেই, তাই তাকে বলে অবীচিমৎ (জলহীন)। সেই পাপীদের বার বার পাহাড়ের উপর থেকে নিক্ষেপ করা হলেও এবং তাদের দেহ ছিন্ন ভিন্ন করে বিদীর্ণ হলেও, তাদের মৃত্যু হয় না এবং তারা নিরন্তর সেই যন্ত্রণা ভোগ করতে থাকে। যে ব্রাহ্মণ অথবা ব্রাহ্মণী সুরাপান করে, কিংবা যে ক্ষত্রিয় কিংবা বৈশ্য ব্রতপরায়ণ হয়ে প্রমাদবশত সোমরস পান করে, যমদূতেরা তাদের অয়ঃপান নরকে নিয়ে যায়। অয়ঃপান নরকে যমদূতেরা তাদের পা দিয়ে পাপীদের বক্ষস্থল চেপে ধরে তাদের মুখে অত্যন্ত উত্তপ্ত তরল লোহা ঢেলে দেয়। যে নীচ কুলোদ্ভূত এবং অধম হওয়া সত্ত্বেও 'আমি বড়' বলে মিথ্যা অহঙ্কারপূর্বক জন্ম, তপস্যা, বিদ্যা, আচার, বর্ণ অথবা আশ্রমে তার থেকে শ্রেষ্ঠ ব্যক্তিকে যথাযথভাবে সম্মান প্রদর্শন করে না, সে জীবিত অবস্থাতেই মৃত এবং মৃত্যুর পর তাকে ক্ষারকর্দম নামক নরকে নিক্ষেপ করা হয়। সেখানে সে যমদূতদের দ্বারা প্রবলভাবে নির্যাতিত হয়ে অত্যন্ত দুঃখ-যন্ত্রণা ভোগ করে। এই পৃথিবীতে অনেক পুরুষ এবং স্ত্রী রয়েছে, যারা ভৈরব অথবা ভদ্রকালীর কাছে নরবলি দিয়ে তাদের মাংস খায়। যারা এই ধরনের যজ্ঞ করে, তাদের মৃত্যুর পর যমালয়ে নিয়ে যাওয়া হয় এবং তারা যাদের বলি দিয়েছিল তারা রাক্ষস হয়ে সুতীক্ষ্ণ অস্ত্রের দ্বারা সেখানে তাদের খণ্ড খণ্ড করে কাটে। ইহলোকে নরমাংসভোজী ব্যক্তি যেভাবে নরবলি দিয়ে তার রক্ত পান করে আনন্দে নৃত্য-গীত করে, নিহত ব্যক্তিরাও তেমন পরলোকে

পরিত্যাগ করেছিলেন। এইভাবে অজামিল সেই বেশ্যাকে নানা উপহার দিয়ে সন্তুষ্ট করার জন্য তাঁর পিতার কাছ থেকে উত্তরাধিকার সূত্রে প্রাপ্ত সমস্ত অর্থ ব্যয় করতে থাকেন। সেই বেশ্যার সন্তুষ্টি-বিধানের জন্য তিনি তাঁর সমস্ত ব্রাহ্মণোচিত কার্যকলাপ পরিত্যাগ করেন। অজামিলের বুদ্ধি বেশ্যার কামপূর্ণ দৃষ্টির বাণে বিদ্ধ হওয়ার ফলে, তিনি তাঁর অতি সুন্দরী নবযৌবনা, সৎ ব্রাহ্মণ কুলোদ্ভূতা পত্নীকে পরিত্যাগ করেছিলেন। ব্রাহ্মণ পরিবারে জন্ম হওয়া সত্ত্বেও, বেশ্যার সঙ্গ প্রভাবে তিনি তাঁর সমস্ত বুদ্ধি হারিয়ে এক দুর্বৃত্তে পরিণত হয়েছিলেন এবং সেই বেশ্যার পুত্র-কন্যা সমন্বিত পরিবার প্রতিপালন করতে ধন উপার্জন করার জন্য চৌর্য এবং অন্যান্য উপায় অবলম্বন করতেন। এই ব্রাহ্মণ এইভাবে শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করে, যথেচ্ছাচারে প্রবৃত্ত হয়ে এবং বেশ্যার তৈরি ভোজন আহার করে দীর্ঘকাল যাপন করেছিলেন। তার ফলে তাঁর জীবন অত্যন্ত পাপময় হয়েছিল এবং তিনি অপবিত্র ও অন্যায় কর্মে আসক্ত হয়েছিলেন। এই অজামিল কোন প্রায়শ্চিত্ত করেননি। অতএব আমরা তাঁকে তাঁর পাপ কর্মের দণ্ডভোগের জন্য যমরাজের কাছে নিয়ে যাব। সেখানে তাঁর পাপকর্ম অনুসারে দণ্ডভোগ করে তিনি শুদ্ধ হবেন।"

❀ ❀ ❀

## দ্বিতীয় অধ্যায়

# বিষ্ণুদূত কর্তৃক অজামিল উদ্ধার

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্‌, নীতিশাস্ত্রকুশল বিষ্ণুদূতেরা যমদূতদের মুখে সেই কথা শুনে তার উত্তরে বললেন, 'আহা, কী কষ্ট! যেখানে ধর্মের পালন হওয়া উচিত সেই সভায় অধর্ম প্রবেশ করছে। যাঁরা ধর্মের পালক, তাঁরা অনর্থক একজন নিষ্পাপ ব্যক্তিকে দণ্ড দিচ্ছেন। রাজা অথবা সরকারি কর্মচারীদের পুত্রবৎ স্নেহে প্রজাদের পালন করা উচিত এবং রক্ষা করা উচিত। তাঁদের কর্তব্য শাস্ত্রের নির্দেশ অনুসারে প্রজাদের সদুপদেশ দেওয়া এবং সকলের প্রতি সমদর্শী হওয়া। যমরাজ তা করেন কারণ তিনি হচ্ছেন সর্বোচ্চ ধর্মাধীশ এবং যাঁরা তাঁর পন্থা অনুসরণ করেন, তাঁরাও তাই করেন। কিন্তু, তাঁরা যদি ভ্রষ্ট হয়ে যান এবং একজন নিরীহ, নির্দোষ ব্যক্তিকে দণ্ডিত করে পক্ষপাত প্রদর্শন করেন, তা হলে প্রতিপালন এবং সুরক্ষার জন্য লোকেরা কোথায় যাবে? জনসাধারণ সমাজের নেতাদের আদর্শ অনুসরণ করে এবং তাদের আচরণের অনুকরণ করে। নেতারা যা স্বীকার করে, প্রজারা তাকে প্রমাণ বলে গ্রহণ করে। সাধারণ মানুষের ধর্ম এবং অধর্মের পার্থক্য নিরূপণ করার জ্ঞান নেই। সাধারণ মানুষের অবস্থা ঠিক একটি অবোধ পশুর মতো, যে তার পালনকর্তা প্রভুর উপর সম্পূর্ণরূপে বিশ্বাস করে তার কোলে নিশ্চিন্তভাবে নিদ্রা যায়। নেতা যদি সত্যি সত্যি সদয়-হৃদয় হন এবং জীবের বিশ্বাসযোগ্য হন, তা হলে কিভাবে তিনি পূর্ণ বিশ্বাস এবং মৈত্রী সহকারে যে তাঁর সর্বতোভাবে শরণাগত হয়েছে, তাকে দণ্ড দিতে পারেন অথবা হত্যা করতে পারেন? অজামিল তাঁর সমস্ত পাপ থেকে মুক্ত হয়ে গেছেন। প্রকৃতপক্ষে তিনি কেবল এই জীবনের পাপের প্রায়শ্চিত্তই করেননি, বিবশ হয়ে ভগবানের দিব্য নাম উচ্চারণ করার ফলে তাঁর কোটি কোটি জন্মের পাপের প্রায়শ্চিত্ত হয়ে গেছে। যদিও তিনি শুদ্ধ নাম উচ্চারণ করেননি, তবুও কেবল নামাভাসের ফলেই তিনি এখন শুদ্ধ হয়ে মুক্তি লাভের যোগ্য হয়েছেন।' "

"পূর্বেও এই অজামিল ভোজনাদি সময়ে 'বৎস নারায়ণ, এখানে এসো' এইভাবে তাঁর পুত্রকে ডেকেছিলেন, কিন্তু তা সত্ত্বেও না-রা-য়-ণ এই চারটি বর্ণ উচ্চারণ করার ফলে, তিনি তাঁর কোটি কোটি বছরের কর্মার্জিত পাপের প্রায়শ্চিত্ত করেছেন। স্বর্ণ অথবা অন্যান্য মূল্যবান বস্তু অপহরণকারী, মদ্যপায়ী, মিত্রদ্রোহী, ব্রহ্মঘাতী, গুরুপত্নীগামী, স্ত্রী-হত্যাকারী, গো-হত্যাকারী, পিতৃ-হত্যাকারী, রাজ-হত্যাকারী এবং অন্য যে সমস্ত মহাপাতকী রয়েছে, শ্রীবিষ্ণুর নাম উচ্চারণই তাদের শ্রেষ্ঠ প্রায়শ্চিত্ত। কেবল ভগবান শ্রীবিষ্ণুর দিব্য নাম উচ্চারণের ফলেই এই প্রকার পাপীরা ভগবানের দৃষ্টি আকর্ষণ করে এবং ভগবান তখন মনে করেন, 'যেহেতু এই ব্যক্তি আমার নাম উচ্চারণ করেছে, তাই আমার কর্তব্য হচ্ছে তাকে রক্ষা করা।' ভগবান শ্রীহরির দিব্য নাম একবার উচ্চারণ করে মানুষ যেভাবে নির্মল হয়, বৈদিক ব্রত অথবা প্রায়শ্চিত্ত করার ফলে সেইভাবে নির্মল হওয়া যায় না। যদিও প্রায়শ্চিত্ত করার ফলে পাপ থেকে মুক্ত হওয়া যায়, কিন্তু তার ফলে ভগবদ্ভক্তির উন্মেষ হয় না। কিন্তু ভগবানের নাম উচ্চারণের ফলে, ভগবানের যশ, গুণ, বৈশিষ্ট্য, লীলা, পরিকর আদির স্মরণ হয়। ধর্মশাস্ত্রে যে প্রায়শ্চিত্তের নির্দেশ দেওয়া হয়েছে, তার দ্বারা হৃদয় সম্পূর্ণরূপে নির্মল হয় না, কারণ প্রায়শ্চিত্তের পরে মানুষের মন আবার জড়-জাগতিক কার্যকলাপের দিকে ধাবিত হয়। অতএব, যারা সকাম কর্মের বন্ধন থেকে মুক্ত হওয়ার অভিলাষী, তাদের পক্ষে হরেকৃষ্ণ মহামন্ত্র কীর্তন করা অর্থাৎ ভগবানের নাম, যশ এবং লীলার মহিমা কীর্তনই সর্বশ্রেষ্ঠ প্রায়শ্চিত্ত বলে নির্দেশ দেওয়া হয়েছে, কারণ এই কীর্তন হৃদয়ের সমস্ত কলুষ সর্বতোভাবে বিধৌত করে। মৃত্যুর সময় এই অজামিল অসহায় হয়ে অতি উচ্চস্বরে ভগবানের নারায়ণ নাম উচ্চারণ করেছেন। কেবল সেই নামোচ্চারণই সমস্ত পাপময় জীবনের কর্মফল থেকে ইতিমধ্যেই তাঁকে মুক্ত করেছে। অতএব, হে যমদূতগণ, তাঁকে নরকে দণ্ডভোগ করার জন্য তোমাদের প্রভুর কাছে নিয়ে যাওয়ার চেষ্টা করো না। অন্য বস্তুকে লক্ষ্য করে হোক, পরিহাসছলে হোক, সংগীত বিনোদনের জন্য হোক অথবা অবহেলার সঙ্গেই হোক, ভগবানের দিব্য নাম কীর্তন করার ফলে তৎক্ষণাৎ অশেষ পাপ থেকে মুক্ত হওয়া যায়। শাস্ত্রজ্ঞবিদ মহাত্মারা সেই কথা স্বীকার করেছেন। উচ্চ গৃহ থেকে পতিত হয়ে, পথে যেতে যেতে পা পিছলে পড়ে হাড় ভেঙে যাওয়ার ফলে, সর্প দংশনের ফলে, প্রবল জ্বরে পীড়িত হয়ে অথবা অস্ত্রের দ্বারা আহত হয়ে, মরণোন্মুখ ব্যক্তি যদি অবশেও দিব্য হরিনাম উচ্চারণ করে, তা হলে সে পাপী হলেও তাকে নরক যন্ত্রণা ভোগ করতে হয় না। মহর্ষিরা বিশেষ বিচার করে গুরু পাপের গুরু এবং লঘু পাপের লঘু প্রায়শ্চিত্ত বিধান করেছেন। কিন্তু হরিনাম কীর্তনের ফলে লঘু-গুরু নির্বিশেষে সমস্ত পাপ থেকে মুক্তি লাভ হয়। যদিও তপস্যা, দান, ব্রত প্রভৃতি প্রায়শ্চিত্তের দ্বারা পাপীর পাপসমূহ বিনষ্ট হয়, তবুও সেই সমস্ত পুণ্যকর্ম হৃদয়ের কর্মবাসনা সমূলে উৎপাটিত করতে পারে না। কিন্তু কেউ যদি ভগবানের শ্রীপাদপদ্মের সেবা করেন, তা হলে তৎক্ষণাৎ কর্ম-বাসনারূপ সমস্ত কলুষ থেকে তিনি সম্পূর্ণরূপে মুক্ত হন। অগ্নি যেমন তৃণরাশি ভস্মীভূত করে, তেমনই জ্ঞাতসারে অথবা অজ্ঞাতসারে উত্তমশ্লোক ভগবানের নাম কীর্তন করলে, সমস্ত পাপ ভস্মীভূত হয়ে যায়। কেউ যদি কোন ওষুধের শক্তি সম্বন্ধে অবগত না হয়ে সেই ওষুধ সেবন করে অথবা তাকে জোর করে সেবন করানো হয়, তা হলে সে ওষুধের প্রভাব না জানলেও তা ক্রিয়া করবে, কারণ সেই ওষুধের শক্তি রোগীর জ্ঞানের উপর নির্ভর করে না। তেমনই, ভগবানের দিব্য নাম কীর্তনের প্রভাব না জানলেও কেউ যদি জ্ঞাতসারে অথবা অজ্ঞাতসারে তা উচ্চারণ করে, তবে তার ফল সে প্রাপ্ত হবে।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্‌, বিষ্ণুদূতেরা এইভাবে অত্যন্ত সুন্দরভাবে যুক্তি-তর্কের দ্বারা ভাগবত-ধর্মের সিদ্ধান্ত বিচার করে ব্রাহ্মণ অজামিলকে যমদূতদের বন্ধন থেকে মুক্ত করেছিলেন এবং আসন্ন মৃত্যু থেকে পরিত্রাণ করেছিলেন।"

"হে অরিন্দম মহারাজ পরীক্ষিৎ, এইভাবে বিষ্ণুদূতদের প্রত্যুত্তর শুনে, যমদূতেরা যমরাজের কাছে গিয়ে তাঁকে সমস্ত বৃত্তান্ত সবিস্তারে বর্ণনা করেছিল। যমদূতদের বন্ধন থেকে মুক্ত হয়ে ব্রাহ্মণ অজামিল ভয়মুক্ত হয়েছিলেন এবং প্রকৃতিস্থ হয়েছিলেন। তিনি তখন মস্তকে বিষ্ণুদূতদের শ্রীপাদপদ্মে তাঁর সশ্রদ্ধ

জীবনের একমাত্র কর্তব্য শ্রীবিষ্ণুর ব্রত অনুষ্ঠান করে না, তাদেরও আমার কাছে নিয়ে এসো।"

(তারপর যমরাজ নিজেকে এবং তাঁর ভৃত্যদের অপরাধী বলে মনে করে, ভগবানের কাছে ক্ষমা ভিক্ষা করে বললেন।) "হে ভগবান, অজামিলের মতো একজন বৈষ্ণবকে গ্রেপ্তার করে আমার ভৃত্যেরা অবশ্যই এক মহা অপরাধ করেছে। হে নারায়ণ, হে পুরাণ পুরুষ, দয়া করে আপনি আমাদের ক্ষমা করুন। অজ্ঞানতাবশত আমরা অজামিলকে আপনার ভৃত্য বলে চিনতে পারিনি এবং তার ফলে আমরা অবশ্যই এক মহা অপরাধ করেছি। তাই কৃতাঞ্জলিপুটে আমরা আপনার ক্ষমা ভিক্ষা করছি। হে ভগবান, যেহেতু আপনি পরম দয়ালু এবং সমস্ত সদ্গুণ সমন্বিত, তাই দয়া করে আপনি আমাদের ক্ষমা করুন। আমরা আপনার প্রতি আমাদের সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে কুরুনন্দন, ভগবানের নাম-সংকীর্তন গুরুতর পাপ-সমূহকেও সমূলে উচ্ছেদ করতে পারে। তাই সেই নাম-সংকীর্তনই সমগ্র জগতের মঙ্গলস্বরূপ। তা অবগত হওয়ার চেষ্টা করুন, যাতে অন্যেরাও নিষ্ঠা সহকারে সেই পন্থা অবলম্বন করে। নিরন্তর ভগবানের পবিত্র নাম এবং তাঁর কার্যকলাপ শ্রবণ ও কীর্তন করার মতো অল্পায়াসেই শুদ্ধ ভক্তির উদয় হয়, যা হৃদয়ের সমস্ত কলুষ বিধৌত করে। তা যেভাবে অন্তঃকরণকে বিশুদ্ধ করে, ব্রত আদি বৈদিক কর্মকাণ্ডের অনুষ্ঠান তা পারে না। নিরন্তর শ্রীকৃষ্ণের শ্রীপাদপদ্মের মধুপানরত ভক্তেরা প্রকৃতির তিন গুণের অধীনে সম্পাদিত দুঃখ-দুর্দশা প্রদানকারী জড়-জাগতিক কার্যকলাপে কখনও আসক্ত হন না। তাঁরা কখনও শ্রীকৃষ্ণের শ্রীপাদপদ্ম ত্যাগ করে জড়-জাগতিক কার্যকলাপে রত হন না। কিন্তু, যারা বৈদিক কর্মকাণ্ড অনুষ্ঠানের প্রতি আসক্ত, তারা ভগবানের শ্রীপাদপদ্মের সেবায় অবহেলা করার ফলে, কাম-বাসনার দ্বারা মোহিত হয়ে কখনও কখনও প্রায়শ্চিত্ত করে। কিন্তু তা সত্ত্বেও, তাদের হৃদয় পূর্ণরূপে শুদ্ধ না হওয়ার ফলে, তারা পুনরায় সেই পাপকর্মে লিপ্ত হয়। যমদূতেরা তাদের প্রভুর মুখে ভগবানের এবং তাঁর নাম, যশ ও গুণাবলীর মহিমা শ্রবণ করে অত্যন্ত বিস্মিত হয়েছিল। তখন থেকে তারা ভগবদ্ভক্তদের দর্শন করা মাত্রই তাঁদের প্রতি পুনরায় দৃষ্টিপাত পর্যন্ত করতেও ভয় করে। কুম্ভ-উদ্ভূত মহর্ষি অগস্ত্য যখন মলয় পর্বতে অবস্থান করে ভগবানের আরাধনায় রত ছিলেন, তখন তিনি আমাকে এই অত্যন্ত গোপনীয় ইতিহাস বলেছিলেন।"

চতুর্থ অধ্যায়

# ভগবানের উদ্দেশ্যে প্রজাপতি দক্ষের হংসগুহ্য প্রার্থনা

মহারাজ পরীক্ষিৎ শুকদেব গোস্বামীকে বললেন—"হে ভগবন, স্বায়ম্ভুব মন্বন্তরে দেবতা, অসুর, নর, নাগ, পশু ও পক্ষীদের সৃষ্টির বৃত্তান্ত আপনি (তৃতীয় স্কন্ধে) সংক্ষেপে বর্ণনা করেছেন। এখন আমি তা সবিস্তারে জানতে ইচ্ছা করি। পরমেশ্বর ভগবান যে শক্তির দ্বারা পরবর্তী সৃষ্টি সম্পাদন করেছিলেন, সেই সম্বন্ধেও আমি জানতে চাই।"

সূত গোস্বামী বললেন—(নৈমিষারণ্যে সমবেত) "হে মহর্ষিগণ, মহারাজ পরীক্ষিতের প্রশ্ন শুনে, মহাযোগী শুকদেব গোস্বামী তাঁর প্রশংসা করে এইভাবে উত্তর দিয়েছিলেন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"প্রাচীনবর্হির দশজন পুত্র তপস্যা সমাপন করে যখন সমুদ্রের মধ্য থেকে বেরিয়ে এলেন, তখন তাঁরা দেখলেন যে, সারা



পৃথিবী বৃক্ষের দ্বারা আচ্ছাদিত হয়ে গেছে। সমুদ্রের মধ্যে দীর্ঘকাল তপস্যা করার ফলে, বৃক্ষসমূহের প্রতি প্রচেতাদের ক্রোধ উদ্দীপ্ত হয়েছিল এবং তাঁরা সেই বৃক্ষসমূহ দগ্ধ করার বাসনায় তাঁদের মুখ থেকে বায়ু ও অগ্নি সৃষ্টি করেছিলেন। হে মহারাজ পরীক্ষিৎ, সেই অগ্নি ও বায়ুর দ্বারা বৃক্ষসমূহকে দগ্ধ হতে দেখে, বনস্পতিদের রাজা চন্দ্রদেব প্রচেতাদের ক্রোধ শান্ত করার জন্য বললেন। হে মহা ভাগ্যবানগণ, এই দীন বৃক্ষরাজিকে দগ্ধ করা আপনাদের উচিত নয়। আপনাদের কর্তব্য প্রজাদের সমৃদ্ধি সাধন করা এবং তাদের রক্ষণাবেক্ষণ করা। পরমেশ্বর ভগবান শ্রীহরি সমস্ত জীবদের পতি, এমন কি তিনি ব্রহ্মা আদি প্রজাপতিদেরও পতি। সেই সর্বব্যাপক এবং অব্যয় প্রভু সমস্ত জীবদের ভক্ষ্যরূপে এই সমস্ত বনস্পতি এবং ওষধি সৃষ্টি করেছেন। প্রকৃতির নিয়ম অনুসারে ফল ও ফুল পতঙ্গ এবং পক্ষীদের খাদ্য; ঘাস আদি পদহীন জীবেরা গো-মহিষ আদি চতুষ্পদ প্রাণীদের খাদ্য; যে সমস্ত প্রাণী তাদের সামনের পা দুটিকে হাতের মতো ব্যবহার করতে পারে না, তারা খাদ্যযুক্ত ঘাস আদি পশুর খাদ্য; এবং হরিণ, ছাগল আদি চতুষ্পদ প্রাণী ও শস্য ইত্যাদি মানুষদের খাদ্য।"

"হে নির্মল আত্মাগণ, আপনাদের পিতা প্রাচীনবর্হি এবং পরমেশ্বর ভগবান আপনাদের প্রজা সৃষ্টি করার আদেশ দিয়েছেন। অতএব কিভাবে আপনারা এই সমস্ত বৃক্ষ এবং ওষধি ভস্মীভূত করছেন, যা প্রজাদের জীবন ধারণের উপযোগী? আপনাদের পিতা, পিতামহ, প্রপিতামহ প্রমুখ মহাত্মারা যে সৎ মার্গ অনুসরণ করেছেন, মনুষ্য, পশু এবং বৃক্ষাদি প্রজাদের রক্ষণাবেক্ষণ করার সেই মার্গ আপনারাও অনুসরণ করুন। ক্রোধ প্রদর্শন করা আপনাদের পক্ষে সংগত নয়। তাই আমি আপনাদের কাছে অনুরোধ করছি, আপনারা আপনাদের ক্রোধ সংবরণ করুন। পিতা-মাতা যেমন শিশুদের বন্ধু এবং রক্ষক, পলক যেমন চক্ষুর রক্ষক, পতি যেমন স্ত্রীর পালক এবং রক্ষক, গৃহস্থ যেমন ভিক্ষুকদের পালক এবং জ্ঞানী যেমন অজ্ঞানীর বন্ধু, তেমনই রাজা প্রজাদের রক্ষক এবং প্রাণদাতা। বৃক্ষও রাজার প্রজা। তাই তাদের রক্ষা করা রাজার কর্তব্য। পরমেশ্বর ভগবান মানুষ-পশু-পক্ষী-বৃক্ষ আদি স্থাবর অথবা জঙ্গম, সমস্ত জীবের হৃদয়ে পরমাত্মারূপে বিরাজমান। তাই আপনারা প্রতিটি প্রাণীকেই সেই ভগবানের অধিষ্ঠান ভূমি বা মন্দির বলে দর্শন করুন। এই প্রকার দর্শনের দ্বারা আপনারা ভগবানকে সন্তুষ্ট করবেন। ক্রোধবশে এই সমস্ত জীবদের প্রতি ক্রুদ্ধ হয়ে তাদের হত্যা করা আপনাদের উচিত নয়। যে ব্যক্তি আত্ম-উপলব্ধির অনুসন্ধানের দ্বারা তাঁর অন্তরে ক্রোধ যা আকাশ থেকে পতনের মতো হঠাৎ জেগে ওঠে, তা সংযত করেন, তিনি জড়া প্রকৃতির গুণের প্রভাব থেকে মুক্ত হতে পারেন। এই দীন বৃক্ষগুলিকে দহন করার কোন প্রয়োজন নেই। যে সমস্ত বৃক্ষ অবশিষ্ট রয়েছে, তাদের মঙ্গল হোক। আপনাদেরও মঙ্গল হোক। এখন আপনারা বৃক্ষদের দ্বারা পালিত 'মারিষা' নাম্নী অতি সুন্দরী এবং গুণবতী এই কন্যাটিকে আপনাদের পত্নীরূপে গ্রহণ করুন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন, এইভাবে প্রচেতাদের শান্ত করে, চন্দ্রাধিপতি সোমদেব প্রম্লোচা নাম্নী অপ্সরার অতি সুন্দরী কন্যাটিকে তাঁদের প্রদান করেছিলেন। প্রচেতারা প্রত্যেকে সেই অতি সুন্দরী গুরুনিতম্বিনী কন্যাটিকে ধর্ম অনুসারে বিবাহ করেছিলেন। সেই কন্যার গর্ভে প্রচেতারা দক্ষ নামক একটি পুত্র উৎপাদন করেছিলেন, যিনি প্রজাসমূহের দ্বারা ত্রিলোক পূর্ণ করেছিলেন।"

"দুহিতৃবৎসল প্রজাপতি দক্ষ যেভাবে বীর্য ও মনের দ্বারা প্রজাসমূহ সৃষ্টি করেছিলেন, তা আমার কাছে মনোযোগ সহকারে শ্রবণ করুন। প্রজাপতি দক্ষ তাঁর মনের দ্বারা প্রথমে দেবতা, অসুর, মনুষ্য, পক্ষী, পশু, জলচর প্রভৃতি প্রজাবর্গ সৃষ্টি করেন। কিন্তু প্রজাপতি দক্ষ যখন দেখলেন যে, তাঁর সৃষ্ট প্রজাসমূহের যথাযথভাবে বৃদ্ধি হচ্ছে না, তখন তিনি বিন্ধ্য পর্বতের নিকটবর্তী কোন একটি পর্বতে গিয়ে দুষ্কর তপস্যা করেছিলেন। সেই পর্বতের নিকটে অঘমর্ষণ নামক একটি অতি পবিত্র তীর্থস্থান ছিল। সেখানে প্রজাপতি দক্ষ ত্রিসন্ধ্যা স্নান-আচমনাদি করে তপস্যার দ্বারা শ্রীহরির সন্তুষ্টি বিধান করেছিলেন। হে রাজন, প্রজাপতি দক্ষ যে হংসগুহ্য নামক স্তোত্রের দ্বারা অধোক্ষজ শ্রীহরির সন্তুষ্টি বিধান করেছিলেন এবং সেই স্তুতির ফলে ভগবান শ্রীহরি

যেভাবে দক্ষের প্রতি তুষ্ট হয়েছিলেন, তা আমি আপনার কাছে কীর্তন করব।"

প্রজাপতি দক্ষ বললেন—"পরমেশ্বর ভগবান মায়া ও মায়ার দ্বারা উৎপন্ন সমস্ত জড় পদার্থের অতীত। তিনি অব্যভিচারী জ্ঞান ও পরম ইচ্ছাশক্তি সমন্বিত এবং তিনি জীব ও মায়াশক্তির নিয়ন্তা। বদ্ধ জীবেরা, যারা এই জড় জগৎকে সব কিছু বলে মনে করে, তারা তাঁকে দর্শন করতে পারে না, কারণ তিনি প্রত্যক্ষ আদি প্রমাণের অতীত। তাই তিনি স্বতঃপ্রমাণ ও স্বয়ংসম্পূর্ণ এবং তিনি কোন কারণ থেকে উৎপন্ন হননি। তাঁকে আমি আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। (রূপ, রস, স্পর্শ, গন্ধ এবং শব্দ) ইন্দ্রিয়ের এই বিষয়গুলি যেমন জানতে পারে না যে, ইন্দ্রিয়গুলি কিভাবে তাদের অনুভব করে, তেমনি বদ্ধ জীব পরমাত্মার সঙ্গে দেহে নিবাস করলেও বুঝতে পারে না, সমস্ত জড় সৃষ্টির ঈশ্বর কিভাবে সেই পরম পুরুষ জীবের ইন্দ্রিয়গুলি পরিচালনা করেন। সেই পরম নিয়ন্তা পরম পুরুষকে আমি আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। যেহেতু দেহ, প্রাণ, অন্তরিন্দ্রিয় ও বহিরিন্দ্রিয়, পঞ্চ মহাভূত ও তন্মাত্র (রূপ, রস, গন্ধ, শব্দ ও স্পর্শ) হচ্ছে জড় তত্ত্ব, তাই তারা তাদের নিজ প্রকৃতি জানতে পারে না এবং অন্যান্য ইন্দ্রিয় ও তাদের নিয়ন্তাদের প্রকৃতিও জানতে পারে না। কিন্তু জীব চিন্ময় হওয়ার ফলে, তার দেহ, প্রাণবায়ু, ইন্দ্রিয়, মহাভূত ও ইন্দ্রিয়ের বিষয়সমূহকে জানতে পারে এবং তাদের মূল স্বরূপ তিন গুণকেও জানতে পারে। জীব যদিও সম্পূর্ণরূপে সেগুলি সম্বন্ধে অবগত, তবুও সে সর্বজ্ঞ অসীম পরম পুরুষকে জানতে পারে না। আমি তাই তাঁকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। কারও চেতনা যখন স্থূল এবং সূক্ষ্ম জড় অস্তিত্বের কলুষ থেকে সম্পূর্ণরূপে মুক্ত হয়, জাগ্রত ও স্বপ্নাবস্থায় যাঁর চিত্ত-বিক্ষেপ হয় না এবং সুষুপ্তিতে যাঁর চিত্তের লয় হয় না, তিনি সমাধি স্তর প্রাপ্ত হন। জড় দর্শন এবং মনের স্মৃতি, যা নাম ও রূপ প্রকাশ করে, তা তখন বিনাশপ্রাপ্ত হয়। এইরূপ সমাধিতে কেবল ভগবান তাঁর সচ্চিদানন্দময় স্বরূপে প্রকাশিত হন। শুদ্ধ চিন্ময় অন্তঃকরণে যাঁকে দর্শন করা যায়, সেই পরমেশ্বর ভগবানকে আমি আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। বৈদিক কর্মকাণ্ডে এবং যজ্ঞ অনুষ্ঠানে দক্ষ বিদগ্ধ পণ্ডিত ও ব্রাহ্মণেরা যেমন পঞ্চদশ সামিধেনী মন্ত্রের দ্বারা কাঠের অভ্যন্তরে সুপ্তভাবে অবস্থিত অগ্নিকে প্রকাশ করে বৈদিক মন্ত্রের কার্যকারিতা প্রমাণ করেন, তেমনই যাঁরা প্রকৃতপক্ষে উন্নত চেতনা সমন্বিত, অর্থাৎ কৃষ্ণভাবনামৃত, তাঁরা হৃদয় অভ্যন্তরে বিরাজমান পরমাত্মাকে লাভ করতে পারেন। বদ্ধ জড়া প্রকৃতির তিন গুণ এবং নয়টি উপাদানের দ্বারা (প্রকৃতি, মহত্তত্ত্ব, অহঙ্কার, মন ও পঞ্চ তন্মাত্র) এবং পঞ্চ মহাভূত ও দশ ইন্দ্রিয়ের দ্বারা আচ্ছাদিত। ভগবানের বহিরঙ্গা প্রকৃতি এই সপ্তবিংশতি উপাদানের দ্বারা গঠিত। মহান যোগীরা পরমাত্মারূপে হৃদয়ের অন্তঃস্থলে বিরাজমান ভগবানের ধ্যান করেন। সেই পরমাত্মা আমার প্রতি প্রসন্ন হোন। কেউ যখন জড়া প্রকৃতির অন্তহীন বৈচিত্র্যের বন্ধন থেকে মুক্ত হন, তখনই তিনি পরমাত্মাকে উপলব্ধি করতে পারেন। কেউ যখন ভগবানের প্রেমময়ী সেবায় যুক্ত হন তখনি তিনি প্রকৃতপক্ষে এই মুক্তি লাভ করতে পারেন এবং তাঁর সেবাবৃত্তির প্রভাবে ভগবানকে উপলব্ধি করতে পারেন। সেই ভগবানকে জড় ইন্দ্রিয়ের অগোচর বিবিধ চিন্ময় নামের দ্বারা সম্বোধন করা যায়। সেই পরমেশ্বর ভগবান কখন আমার প্রতি প্রসন্ন হবেন? জড় শব্দের দ্বারা যা কিছু ব্যক্ত হয়, বুদ্ধির দ্বারা যা কিছু নিরূপিত হয় এবং ইন্দ্রিয়সমূহের দ্বারা যা কিছু গ্রাহ্য হয় অথবা মনের দ্বারা যা সংকল্পিত হয়, তা সবই জড়া প্রকৃতির গুণের কার্য বলে ভগবানের প্রকৃত স্বরূপের সঙ্গে তার কোন সম্পর্ক নেই। পরমেশ্বর ভগবান এই জড় জগতের সৃষ্টির অতীত, কারণ তিনি সমস্ত জড় গুণ এবং সৃষ্টির উৎস। সর্বকারণের পরম কারণরূপে তিনি সৃষ্টির পূর্বে ছিলেন এবং প্রলয়ের পরেও থাকবেন। আমি তাঁকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। পরমব্রহ্ম শ্রীকৃষ্ণ সব কিছুরই পরম আশ্রয় এবং উৎস। সব কিছুই তাঁর দ্বারা সম্পাদিত, সব কিছুই তাঁর এবং সব কিছুই তাঁকে নিবেদন করা হয়। তিনি হচ্ছেন পরম লক্ষ্য, তিনি নিজেই কর্ম অথবা অন্যদের দিয়েই করান, তিনিই হচ্ছেন পরম কর্তা। উচ্চাবচ বহু কারণ রয়েছে, কিন্তু যেহেতু তিনিই সর্বকারণের পরম কারণ, তাই তিনি পরমব্রহ্ম নামে প্রসিদ্ধ, যিনি সমস্ত কার্য-কারণের পূর্বে বর্তমান ছিলেন। তিনি এক এবং অদ্বিতীয় এবং তাঁর



কোন কারণ নেই। আমি তাই তাঁকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। আমি সর্বব্যাপ্ত পরমেশ্বর ভগবানকে আমার প্রণতি নিবেদন করি, যিনি অনন্ত চিন্ময় গুণ সমন্বিত। সমস্ত দার্শনিকদের হৃদয় অভ্যন্তর থেকে যিনি বিভিন্ন মতবাদ সৃষ্টি করেন, তাঁরই প্রভাবে তারা তাদের নিজেদের আত্মাকে ভুলে যায় এবং তার ফলে কখনও তাদের মধ্যে বিবাদ হয় আবার কখনও ঐক্য হয়। এইভাবে তিনি এই জড় জগতে এমন একটি পরিস্থিতির সৃষ্টি করেন, যার ফলে তারা কোন সিদ্ধান্তে উপনীত হতে পারে না। আমি তাঁকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। দুটি পক্ষ রয়েছে—আস্তিক এবং নাস্তিক। আস্তিকেরা, যারা পরমাত্মাকে বিশ্বাস করে, তারা যোগের মাধ্যমে আধ্যাত্মিক কারণের অনুসন্ধান করে। কিন্তু সাংখ্যবাদীরা, যারা কেবল জড় উপাদানের বিশ্লেষণ করে, তারা নির্বিশেষ সিদ্ধান্তে উপনীত হয়ে ভগবান, পরমাত্মা এমন কি ব্রহ্মকেও পরম কারণরূপে স্বীকার করে না। পক্ষান্তরে, তারা জড়া প্রকৃতির অনাবশ্যক বহিরঙ্গা ক্রিয়াকলাপে মগ্ন থাকে। কিন্তু, চরমে উভয় পক্ষই এক পরম সত্যকে স্বীকার করে, কারণ বিরুদ্ধ মতবাদ পোষণ করলেও তাদের চরম উদ্দেশ্য হচ্ছে সেই পরম কারণ। তারা উভয়েই সেই পরমব্রহ্মকে প্রাপ্ত হয়। সেই পরমব্রহ্মকে আমি আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। অচিন্ত্য ঐশ্বর্যসম্পন্ন ভগবান জড় নাম, রূপ এবং কার্যকলাপ রহিত। তিনি সর্বব্যাপ্ত এবং তাঁর শ্রীপাদপদ্মের সেবারত ভক্তদের প্রতি বিশেষভাবে কৃপাময়। তাই তিনি তাঁর ভক্তদের কাছে তাঁর বিবিধ লীলার মাধ্যমে তাঁর চিন্ময় নাম এবং রূপ প্রকাশ করেন। সেই সচ্চিদানন্দ বিগ্রহ পরমেশ্বর ভগবান আমার প্রতি প্রসন্ন হন। বায়ু যেমন ফুলের গন্ধ গ্রহণ করে সেই গন্ধবিশিষ্ট হয় অথবা ধূলি মিশ্রিত হয়ে সেই বর্ণবিশিষ্ট হয়, তেমনই ভগবানও জীবের বাসনা অনুসারে নিম্ন স্তরের উপাসনা মার্গে, তাঁর আদি রূপে প্রকাশিত না হয়ে দেবতারূপে প্রকাশিত হন। সেই সমস্ত অন্য রূপের কি প্রয়োজন? আদি পুরুষ ভগবান কৃপাপূর্বক আমার বাসনা পূর্ণ করুন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে কুরুশ্রেষ্ঠ মহারাজ পরীক্ষিৎ, দক্ষের প্রার্থনায় ভক্তবৎসল ভগবান অত্যন্ত প্রসন্ন হয়েছিলেন এবং অঘমর্ষণ নামক পবিত্র স্থানে আবির্ভূত হয়েছিলেন। তাঁর শ্রীপাদপদ্ম তাঁর বাহন গরুড়ের স্কন্ধে বিন্যস্ত এবং তাঁর অষ্ট মহাভুজ আজানুলম্বিত। সেই আট হাতে তাঁর শঙ্খ, চক্র, অসি, চর্ম, বাণ, ধনুক, পাশ এবং গদা—এই আটটি অস্ত্র উজ্জ্বলভাবে শোভা পাচ্ছিল। তাঁর পরনে ছিল পীত বসন এবং অঙ্গকান্তি ঘনশ্যাম। তাঁর নয়ন ও বদন অত্যন্ত প্রসন্ন এবং তাঁর কণ্ঠে আপদ-বিলম্বিত বনমালা। তাঁর বক্ষ কৌস্তুভ মণি এবং শ্রীবৎস চিহ্নের দ্বারা অলঙ্কৃত। তাঁর মস্তকে মহা উজ্জ্বল কিরীটশোভা এবং তাঁর কর্ণযুগল মকর-কুণ্ডলের দ্বারা অলঙ্কৃত। এই সমস্ত অলঙ্কার অলৌকিক সৌন্দর্য সমন্বিত ছিল। তাঁর কটিদেশে ছিল স্বর্ণমেখলা, মণিবন্ধে বলয়, বাহুতে অঙ্গদ, অঙ্গুলিতে অঙ্গুরীয় এবং চরণযুগলে নূপুর। এইভাবে অলঙ্কারে বিভূষিত অখিল জগতের প্রভু শ্রীহরি ত্রিলোক বিমোহনকারী পুরুষোত্তমরূপে নারদ ও নন্দ আদি পার্ষদসমূহ, ইন্দ্র আদি শ্রেষ্ঠ দেবতাগণ এবং সিদ্ধ, গন্ধর্ব ও চারণদের দ্বারা পরিবৃত হয়ে প্রকাশিত হয়েছিলেন। তাঁরা সকলেই তাঁর উভয় পার্শ্বে ও পশ্চাতে থেকে স্তব পাঠ এবং তাঁর মহিমা কীর্তন করছিলেন। ভগবানের সেই পরম আশ্চর্য জ্যোতির্ময় রূপ দর্শন করে প্রজাপতি দক্ষ প্রথমে একটু ভীত হয়েছিলেন, কিন্তু তারপর অত্যন্ত প্রহৃষ্ট হয়ে ভূমিতে দণ্ডবৎ প্রণাম করেছিলেন। ঝর্ণার জলপ্রবাহে নদী যেমন পূর্ণ হয়, তেমনই অত্যন্ত আনন্দে দক্ষের ইন্দ্রিয়গুলি পরিপূর্ণ হয়ে উঠেছিল। তার ফলে দক্ষ কিছুই বলতে পারলেন না। তিনি কেবল ভূমিতে দণ্ডবৎ পড়ে রইলেন। প্রজাপতি দক্ষ কিছু না বলতে পারলেও, সর্বভূতের অন্তর্যামী ভগবান তাঁর ভক্তকে প্রজাবৃদ্ধির বাসনায় তাঁর সম্মুখে সেইভাবে প্রণত দেখে, তাঁকে সম্বোধন করে বলেছিলেন—হে মহাভাগ্যবান প্রাচেতস, যেহেতু তুমি আমার প্রতি শ্রদ্ধাপরায়ণ, তাই আমার প্রতি তুমি পরম ভক্তি লাভ করেছ। প্রকৃতপক্ষে, তোমার পরম ভক্তিযুক্ত তপস্যার প্রভাবে তোমার বাসনা এখন পূর্ণরূপে সফল হয়েছে। তুমি পূর্ণ সিদ্ধি প্রাপ্ত হয়েছ।"

"হে প্রজাপতি দক্ষ, তুমি বিশ্ব সংসারের মঙ্গল এবং বৃদ্ধি সাধনের জন্য কঠোর তপস্যা করেছ। ব্রহ্মাও তাই

যে, এই জগতের সকলেই সুখী হোক। তুমি যেহেতু সারা জগতের মঙ্গল সাধন করে আমার বাসনা পূর্ণ করার চেষ্টা করছ, তাই আমি তোমার প্রতি অত্যন্ত প্রসন্ন হয়েছি। ব্রহ্মা, শিব, মনু, সমস্ত দেবতা এবং তোমরা প্রজাপতিরা সকলেই সমস্ত জীবের কল্যাণ সাধনের জন্য কার্য কর। তোমরা সকলে আমারই বিভূতি অর্থাৎ গুণাবতার বিশেষ।"

"হে ব্রাহ্মণ, ধ্যানরূপ তপস্যা আমার হৃদয়, মন্ত্ররূপে বৈদিক জ্ঞান আমার দেহ, আধ্যাত্মিক কার্যকলাপ এবং ভক্তিভাব আমার আকৃতি, সুনিষ্পন্ন যজ্ঞ অনুষ্ঠান অঙ্গ, পুণ্যকর্ম অথবা সুকৃতি আমার মন এবং প্রকৃতির বিভিন্ন বিভাগে আমার আদেশ পালনকারী দেবতারা আমার প্রাণ। এই জড় সৃষ্টির পূর্বে, আমার বিশেষ চিন্ময় শক্তিসহ আমিই কেবল ছিলাম। চেতনা তখন অপ্রকাশিত ছিল, ঠিক যেমন নিদ্রিত অবস্থায় কারও চেতনা অপ্রকাশিত থাকে। আমি অনন্ত গুণের উৎস এবং তাই আমি অনন্ত অথবা সর্বব্যাপ্ত নামে পরিচিত। আমার মায়াশক্তি থেকে আমারই মধ্যে ব্রহ্মাণ্ড প্রকাশিত হয়েছে, সেই ব্রহ্মাণ্ডেই তোমার উৎসস্বরূপ অযোনিজ ব্রহ্মা আবির্ভূত হয়েছেন। আমারই শক্তির দ্বারা অনুপ্রাণিত হয়ে দেবশ্রেষ্ঠ ব্রহ্মা (স্বয়ম্ভূ) যখন সৃষ্টিকার্যে উদ্যত হয়ে নিজেকে অসমর্থ বলে মনে করেছিলেন, তখন আমি তাঁকে উপদেশ প্রদান করেছিলাম। সেই উপদেশ অনুসারে ব্রহ্মা অত্যন্ত কঠোর তপস্যা করেছিলেন। সেই তপস্যার প্রভাবেই বিভু ব্রহ্মা তাঁর সৃষ্টিকার্যে তাঁকে সাহায্য করার জন্য তোমাদের নয়জন বিশ্বস্রষ্টাকে সৃষ্টি করেন।"

"হে বৎস দক্ষ, প্রজাপতি পঞ্চজনের অসিক্নী নামক একটি কন্যা রয়েছে। তাকে আমি তোমায় প্রদান করছি, তুমি তাকে তোমার পত্নীরূপে গ্রহণ কর। তুমি স্ত্রী-পুরুষের রতিরূপ ধর্ম অবলম্বন করে, প্রজাবৃদ্ধির জন্য এই কন্যার গর্ভে বহু সন্তান উৎপাদন করতে পারবে। তুমি যে শত-সহস্র সন্তান উৎপাদন করবে, তারা আমার মায়ার দ্বারা মোহিত হবে তোমার মতো মৈথুনভাব অবলম্বন করবে। কিন্তু তোমার এবং তাদের উপর আমার কৃপার প্রভাবে, তারা আমার পূজার সামগ্রী সংগ্রহ করে ভক্তি সহকারে তা আমাকে উপহার দেবে।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"সমগ্র ব্রহ্মাণ্ডের স্রষ্টা পরমেশ্বর ভগবান শ্রীহরি প্রজাপতি দক্ষের সমক্ষে এইভাবে বলে, স্বপ্নে উপলব্ধ বস্তুর মতো সেখান থেকে অন্তর্হিত হয়েছিলেন।"

পঞ্চম অধ্যায়

# নারদ মুনির প্রতি প্রজাপতি দক্ষের অভিশাপ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্, প্রজাপতি দক্ষ বিষ্ণুমায়ার দ্বারা অনুপ্রাণিত হয়ে পাঞ্চজনীর (অসিক্নীর) গর্ভে দশ হাজার পুত্র উৎপাদন করেছিলেন। তাঁরা হর্যশ্ব নামে পরিচিত।"

"হে রাজন্, প্রজাপতি দক্ষের সেই সমস্ত পুত্রদের স্বভাব ছিল অত্যন্ত নম্র এবং তাঁরা সকলেই ছিলেন তাঁদের পিতার অত্যন্ত বাধ্য। তাঁদের পিতা যখন তাঁদেরকে সন্তান উৎপাদনের নির্দেশ দিয়েছিলেন, তখন তাঁরা পশ্চিম দিকে গমন করেছিলেন। পশ্চিমে যেখানে সিন্ধুনদী সমুদ্রের সঙ্গে মিলিত হয়েছে, সেখানে নারায়ণসর নামক একটি তীর্থস্থান রয়েছে। বহু মুনি ঋষি এবং সিদ্ধগণ সেই স্থানে বাস করেন। হর্যশ্বরা সেই পবিত্র তীর্থের জল স্পর্শ করে ও তাতে স্নান করে বিশেষভাবে পবিত্র হয়েছিলেন এবং তাঁদের পারমহংস-



ধর্মে মতি হয়েছিল। কিন্তু, যেহেতু তাঁদের পিতা তাঁদের প্রজাবৃদ্ধির আদেশ দিয়েছিলেন, তাই তাঁরা তাঁর বাসনা পূর্ণ করার জন্য কঠোর তপস্যায় প্রবৃত্ত হয়েছিলেন। একদিন দেবর্ষি নারদ প্রজাবৃদ্ধির জন্য তপস্যারত হর্যশ্বদের দেখতে পেয়ে তাঁদের কাছে এসেছিলেন।"

দেবর্ষি নারদ বললেন—"হে হর্যশ্বগণ, তোমরা পৃথিবীর অন্ত দর্শন করনি। সেখানে একটি রাজ্য রয়েছে, যেখানে কেবল একজন মানুষ বিরাজ করেন। সেখানে একটি গর্ত রয়েছে, যেখানে প্রবেশ করলে কেউ বেরিয়ে আসে না। সেখানে একটি স্ত্রী রয়েছে যে অত্যন্ত অসতী এবং সে বিভিন্ন মনোহর বসনের দ্বারা নিজেকে সাজায়, আর সেখানে এক পুরুষ আছে যে তার পতি। সেই রাজ্যে একটি নদী আছে যা উভয় দিকে প্রবাহিত। সেখানে একটি আশ্চর্য গৃহ রয়েছে, যা পঁচিশটি উপাদানের দ্বারা নির্মিত, একটি হংস রয়েছে, যে বিবিধ শব্দ করে এবং একটি বস্তু আছে যা ক্ষুর ও বজ্রের দ্বারা নির্মিত এবং স্বয়ং ভ্রমণশীল। তোমরা সেই সব দর্শন করনি; সুতরাং তোমরা উন্নত-জ্ঞানহীন অনভিজ্ঞ বালক। অতএব তোমরা প্রজা সৃষ্টি করবে কি করে? হায়, তোমাদের পিতা সর্বজ্ঞ, কিন্তু তোমরা তাঁর প্রকৃত আদেশ জান না। সুতরাং তোমাদের পিতার প্রকৃত উদ্দেশ্য না জেনে, তোমরা কিভাবে প্রজা সৃষ্টি করবে?"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"নারদ মুনির সেই হেঁয়ালিপূর্ণ বাক্য শ্রবণ করে, হর্যশ্বেরা তাঁদের স্বাভাবিক বিচারশক্তি-সম্পন্ন বুদ্ধির দ্বারা নিজেরাই তা বিচার করতে লাগলেন।"

"(হর্যশ্বরা নারদ মুনির বাণীর অর্থ এইভাবে হৃদয়ঙ্গম করেছিলেন—) 'ভূ' ('পৃথিবী') শব্দের অর্থ ক্ষেত্র। কর্মের ফলস্বরূপ উৎপন্ন যে জড় শরীর, তা সমস্ত জীবের কর্মক্ষেত্র এবং তা তাকে ভ্রান্ত উপাধি প্রদান করে। জীব অনাদিকাল থেকে বিভিন্ন প্রকার জড় শরীর প্রাপ্ত হয়েছে, যা তার ভববন্ধনের মূলস্বরূপ। কেউ যদি মূর্খতাবশত এই অনিত্য সকাম কর্মে লিপ্ত হয় এবং এই বন্ধন-মুক্তির চেষ্টা না করে, তা হলে তার অনিত্য কর্মের অনুষ্ঠানে কি লাভ হবে?"

"(নারদ মুনি বলেছেন যে, একটি রাজ্য রয়েছে যেখানে একজন মাত্র পুরুষ রয়েছেন। হর্যশ্বেরা তাঁর এই উক্তির তাৎপর্য হৃদয়ঙ্গম করতে পেরেছিলেন।) একমাত্র ভোক্তা হচ্ছেন পরমেশ্বর ভগবান যিনি সর্বত্র সব কিছু পর্যবেক্ষণ করেন। তিনি ষড়ৈশ্বর্যপূর্ণ এবং সর্বতোভাবে স্বতন্ত্র। তিনি কখনও জড়া প্রকৃতির গুণের অধীন নন, কারণ তিনি সর্বদা এই জড় সৃষ্টির অতীত। মানব-সমাজ যদি তাদের উন্নত জ্ঞান এবং কার্যকলাপের দ্বারা সেই পরমেশ্বরকে না জেনে, কেবল তাদের অনিত্য সুখভোগের জন্য দিন-রাত কুকুর-বেড়ালের মতো পরিশ্রম করে, তা হলে তাদের সেই সমস্ত কার্যকলাপে কি লাভ?"

"(নারদ মুনি বলেছিলেন যে, একটি বিল বা ছিদ্র রয়েছে যেখানে প্রবেশ করলে, সেখান থেকে আর কেউ ফিরে আসে না। হর্যশ্বরা সেই রূপকের অর্থ হৃদয়ঙ্গম করেছিলেন।) পাতালে প্রবেশ করলে যেমন সেখান থেকে আর বেরিয়ে আসা যায় না, তেমনি বৈকুণ্ঠ ধামে (প্রত্যক্-ধাম) প্রবেশ করলে, সেখান থেকে আর এই জড় জগতে কেউ ফিরে আসে না। এমন কোন স্থান যদি থাকে, যেখানে গেলে আর এই দুঃখময় জড় জগতে ফিরে আসতে হয় না, তা হলে সেই স্থানটি দর্শন না করে বা জানবার চেষ্টা না করে, কেবল বাঁদরের মতো এই জড় জগতে লাফালাফি করলে কি লাভ হবে?"

"(নারদ মুনি এক বেশ্যা রমণীর বর্ণনা করেছেন। হর্যশ্বেরা সেই রমণীকে চিনতে পেরেছেন।) রজোগুণ সমন্বিত জীবের অস্থির বুদ্ধি একটি বেশ্যার মতো জীবের মোহ উৎপাদনের জন্য তার বেশ পরিবর্তন করে। তা বুঝতে না পেরে মানুষ যদি অনিত্য সকাম কর্মে লিপ্ত হয়, তাতে তার কি লাভ হবে?"

"(নারদ মুনি এক বেশ্যাপতি পুরুষের কথাও বলেছেন। হর্যশ্বেরা সেই বর্ণনাটি এইভাবে বুঝেছিলেন—) কেউ যদি বেশ্যার পতি হয়, তা হলে সে তার স্বাতন্ত্র্য হারিয়ে ফেলে। তেমনই, কলুষিত বুদ্ধিমত্তা সমন্বিত ব্যক্তি তার জড়-জাগতিক জীবনকে বর্ধিত করে। জড়া প্রকৃতির দ্বারা নিরাশ হয়ে সে তার বুদ্ধির গতি অনুসরণ করে, যার ফলে সে বিভিন্ন সুখ এবং দুঃখময় অবস্থা প্রাপ্ত হয়। এইভাবে কেউ যদি সকাম কর্ম অনুষ্ঠান করে, তার ফলে কি লাভ হয়?"

"(নারদ মুনি বলেছিলেন যে, একটি নদী আছে যা উভয় দিকে প্রবাহিত। হর্যশ্বেরা সেই বর্ণনার তাৎপর্য

উপলব্ধি করেছিলেন।) সৃষ্টি এবং প্রলয়কারিণী মায়াই সেই নদী। তাই সেই নদীটি উভয় দিকে প্রবাহিত। কেউ যদি অজ্ঞানবশত সেই নদীতে পতিত হয়, তা হলে সে তার স্রোতে নিমজ্জিত হয় এবং যেহেতু তটের নিকটে সেই নদীর বেগ অত্যন্ত প্রবল, তা সে সেখান থেকে উঠে আসতে পারে না। মায়ারূপ সেই নদীতে সকাম কর্ম অনুষ্ঠান করে কি লাভ হবে?"

"(নারদ মুনি পঁচিশটি উপাদানের দ্বারা নির্মিত একটি গৃহের কথা বলেছিলেন। হর্যশ্বেরা সেই রূপকের অর্থ হৃদয়ঙ্গম করেছিলেন।) পরমেশ্বর ভগবান পঁচিশটি তত্ত্বের আশ্রয় এবং পরম পুরুষরূপে তিনি কার্য ও কারণের পরিচালক এবং প্রকাশক। কেউ যদি সেই পরম পুরুষকে না জেনে অনিত্য সকাম কর্মে যুক্ত হয়, তা হলে তার কি লাভ হবে?"

"(নারদ মুনি একটি হংসের কথা বলেছেন। এইভাবে সেই হংসটির তত্ত্ব বর্ণনা করা হয়েছে।) বৈদিক শাস্ত্রে স্পষ্টভাবে বর্ণনা করা হয়েছে কিভাবে সমস্ত জড় এবং চিন্ময় শক্তির উৎস ভগবানকে জানা যায়। প্রকৃতপক্ষে, এই দুটি শক্তি সম্বন্ধে বিস্তৃতভাবে বিশ্লেষণ করা হয়েছে। হংস হচ্ছেন তিনি যিনি জড় এবং চেতনের পার্থক্য নিরূপণ করতে পারেন, যিনি সব কিছুর সার গ্রহণ করেন এবং বন্ধনের কারণ ও মুক্তির উপায় বিশ্লেষণ করেন। শাস্ত্রের বাণী বিবিধ শব্দ-তত্ত্ব সমন্বিত। কোন মূর্খ যদি এই সমস্ত শাস্ত্র অধ্যয়ন ত্যাগ করে অনিত্য কর্মকলাপে যুক্ত হয়, তা হলে তার পরিণাম কি হবে?"

"(নারদ মুনি ক্ষুর এবং বজ্রের দ্বারা নির্মিত একটি বস্তুর উল্লেখ করেছিলেন। হর্যশ্বেরা সেই রূপকটির অর্থ এইভাবে হৃদয়ঙ্গম করেছিলেন।) কালের গতি অত্যন্ত সুতীক্ষ্ণ, যেন তা ক্ষুর এবং বজ্রের দ্বারা নির্মিত। সম্পূর্ণ স্বতন্ত্র এবং অপ্রতিহতভাবে কাল সারা জগতের সমস্ত কার্যকলাপ পরিচালিত করে। কেউ যদি এই কালচক্রকে জানার চেষ্টা না করে অনিত্য সকাম কর্মের অনুষ্ঠানে মগ্ন হয়, তা হলে তার কি লাভ হবে?"

"(নারদ মুনি জিজ্ঞাসা করেছিলেন মূর্খতাবশত মানুষ কিভাবে তার পিতার আদেশ অমান্য করতে পারে। এই প্রশ্নের অর্থ হর্যশ্বেরা হৃদয়ঙ্গম করেছিলেন।) শাস্ত্রনির্দেশ পালন করা অবশ্য কর্তব্য। বৈদিক সংস্কৃতিতে উপনয়ন সংস্কারের মাধ্যমে দ্বিতীয় জন্ম লাভ হয়। সদ্‌গুরুর কাছ থেকে শাস্ত্রের উপদেশ শিক্ষা লাভের ফলে এই দ্বিতীয় জন্ম লাভ হয়। অতএব, শাস্ত্র হচ্ছেন প্রকৃত পিতা। সমস্ত শাস্ত্রে জড়-জাগতিক জীবনের সমাপ্তি সাধনের উপদেশ দেওয়া হয়েছে। কেউ যদি তার পিতার বা শাস্ত্রের উপদেশ হৃদয়ঙ্গম করতে না পারে, তা হলে সে মূর্খ। জড় দেহের পিতার যে আদেশ পুত্রকে জড়-জাগতিক কার্যকলাপে প্রবৃত্ত করে, তা প্রকৃত পিতার উপদেশ নয়।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্‌, নারদ মুনির উপদেশ শ্রবণ করে, প্রজাপতি দক্ষের পুত্রেরা সম্পূর্ণরূপে নিশ্চিত হয়েছিলেন। তাঁরা সকলেই তাঁর উপদেশ পূর্ণরূপে বিশ্বাস করেছিলেন এবং একমত হয়েছিলেন। সেই মহর্ষিকে তাঁদের গুরুদেবরূপে বরণ করে তাঁরা তাঁকে প্রদক্ষিণ করেছিলেন এবং যে পথে গেলে আর এই জগতে ফিরে আসতে হয় না, তাঁরা সেই পথে গমন করেছিলেন। সপ্ত স্বর—সা, ঋ, গা, মা, পা, ধা এবং নি সঙ্গীতে ব্যবহৃত হয়, কিন্তু মূলত সেগুলি এসেছে সামবেদ থেকে। দেবর্ষি নারদ ভগবানের লীলা বর্ণনা করে গান করেন। হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে / হরে রাম হরে রাম রাম রাম হরে হরে—এই অপ্রাকৃত চিন্ময় মহামন্ত্রের কীর্তনের প্রভাবে মন ভগবানের শ্রীপাদপদ্মে একাগ্র হয়। তখন সমস্ত ইন্দ্রিয়ের ঈশ্বর হৃষীকেশকে প্রত্যক্ষভাবে দর্শন করা যায়। হর্যশ্বদের উদ্ধার করার পর, নারদ মুনি ভগবান শ্রীহৃষীকেশের শ্রীপাদপদ্মে তাঁর চিত্ত একাগ্র করে সমস্ত গ্রহলোকে ভ্রমণ করতে লাগলেন।"

"প্রজাপতি দক্ষের পুত্র হর্যশ্বেরা সকলেই ছিলেন অত্যন্ত সুশীল এবং সংস্কৃতি-সম্পন্ন পুত্র, কিন্তু দুর্ভাগ্যবশত, নারদ মুনির উপদেশে তাঁরা তাঁদের পিতার আদেশের প্রতি বিমুখ হন। দক্ষ যখন সেই সংবাদ পান, যা নারদ মুনিই তাঁর কাছে বহন করে এনেছিলেন, তখন তিনি শোক করতে শুরু করেন। এই প্রকার সুসন্তানদের পিতা হওয়া সত্ত্বেও তিনি তাঁদের সকলকে হারিয়ে ছিলেন। অবশ্য এটি শোচনীয় বিষয়ই ছিল।"

"প্রজাপতি দক্ষ যখন তাঁর পুত্রদের হারিয়ে শোক করছিলেন, তখন ব্রহ্মা তাঁকে উপদেশ দিয়ে সান্ত্বনা দিয়েছিলেন। তারপর দক্ষ তাঁর পত্নী পাঞ্চজনীর গর্ভে



পুনরায় এক হাজার পুত্র উৎপাদন করেছিলেন। তাঁর এই পুত্রেরা সবলাশ্ব নামে পরিচিত ছিলেন। তাঁদের পিতার আদেশ অনুসারে সন্তান উৎপাদনের জন্য সবলাশ্বেরাও নারায়ণ সরোবরে গিয়েছিলেন, যেখানে তাঁদের জ্যেষ্ঠ ভ্রাতারা নারদ মুনির উপদেশ পালন করে সিদ্ধি লাভ করেছিলেন। তপস্যা করার দৃঢ়ব্রত গ্রহণ করে সবলাশ্বেরা সেই তীর্থে অবস্থান করেছিলেন। দক্ষের দ্বিতীয় সন্তানের দলটি নারায়ণ সরোবরে তাঁদের অগ্রজদের মতোই তপস্যা করেছিলেন। তাঁরা পবিত্র তীর্থের জলে স্নান করে হৃদয়ের সমস্ত জড় বাসনারূপ কলুষ থেকে মুক্ত হয়েছিলেন। তাঁরা ওঁকার সমন্বিত মন্ত্র জপ করে কঠোর তপস্যা করেছিলেন। প্রজাপতি দক্ষের পুত্রেরা কয়েক মাস কেবল জল পান এবং বায়ু ভক্ষণ করেছিলেন। এইভাবে কঠোর তপস্যা করে তাঁরা এই মন্ত্রটি উচ্চারণ করেছিলেন "ওঁ নমো নারায়ণায় পুরুষায় মহাত্মনে / বিশুদ্ধসত্ত্বধিষ্ণ্যায় মহাহংসায় ধীমহি (আমরা পরমেশ্বর ভগবান নারায়ণকে আমাদের সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি, যিনি সর্বদা তাঁর চিন্ময় ধামে বিরাজ করেন। যেহেতু তিনি পরম পুরুষ (পরমহংস), তাই আমরা তাঁকে আমাদের সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি।)"

"হে মহারাজ পরীক্ষিৎ, নারদ মুনি প্রজাসৃষ্টি কামনায় তপস্যারত দক্ষ-পুত্রদের কাছে এসে, পূর্বে তিনি তাঁর জ্যেষ্ঠ ভ্রাতাদের যেভাবে গূঢ় অর্থ সমন্বিত উপদেশ দিয়েছিলেন, সেই উপদেশ তাঁদেরও দিলেন। হে দক্ষপুত্রগণ, তোমরা মনোযোগ সহকারে আমার উপদেশ শ্রবণ কর। তোমরা সকলেই তোমাদের জ্যেষ্ঠ ভ্রাতা হর্যশ্বদের প্রতি অত্যন্ত প্রীতিপরায়ণ, অতএব তাদের মার্গ অনুসরণ করাই তোমাদের কর্তব্য। যে ভ্রাতা ধর্মতত্ত্ব সম্বন্ধে অবগত, তিনি তাঁর অগ্রজদের পদাঙ্ক অনুসরণ করেন। অতি উন্নত সেই সমস্ত পুণ্যবান ভ্রাতারা মরুৎ ইত্যাদি ভ্রাতৃবৎসল দেবতাদের সঙ্গে জীবন উপভোগ করার সুযোগ পান।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে আর্য, যাঁর দর্শন কখনও ব্যর্থ হয় না, সেই নারদ মুনি প্রজাপতি দক্ষের পুত্রদের এই উপদেশ দিয়ে সেখান থেকে প্রস্থান করেছিলেন। দক্ষের পুত্ররা তাঁদের জ্যেষ্ঠ ভ্রাতাদের পদাঙ্ক অনুসরণ করেছিলেন। সন্তান উৎপাদনের চেষ্টা না করে তাঁরা কৃষ্ণভাবনায় যুক্ত হয়েছিলেন। সবলাশ্বরা ভক্তিযুক্তরূপে অন্তর্মুখ হয়ে পরমেশ্বর ভগবানের কৃপার দ্বারা লাভ করা সর্বশ্রেষ্ঠ সর্বোত্তম পথ অবলম্বন করেছিলেন। রাত্রি পশ্চিম দিকে চলে গেলে যে রাত্রি, তার মতো তাঁরা আজও ফিরে আসেননি। এই সময়ে প্রজাপতি দক্ষ বহু অমঙ্গল চিহ্ন দর্শন করেছিলেন এবং তিনি শ্রবণ করেছিলেন যে, সবলাশ্ব নামক তাঁর পুত্রদের দ্বিতীয় দলটিও নারদ মুনির উপদেশ অনুসারে তাঁদের জ্যেষ্ঠ ভ্রাতাদের পদাঙ্ক অনুসরণ করেছেন। দক্ষ যখন শুনলেন যে, সবলাশ্বরাও ভগবদ্ভক্তিতে যুক্ত হওয়ার উদ্দেশ্যে এই পৃথিবী ত্যাগ করেছেন, তখন তিনি নারদ মুনির প্রতি অত্যন্ত ক্রুদ্ধ হয়েছিলেন এবং শোকে মূর্ছিতপ্রায় হয়েছিলেন। নারদ মুনির সঙ্গে যখন দক্ষের সাক্ষাৎ হয়েছিল, তখন ক্রোধে দক্ষের অধর কম্পিত হয়েছিল এবং তিনি তাঁকে বলেছিলেন, 'হায়, নারদ মুনি, আপনি কেবল সাধুর বেশই ধারণ করেছেন, কিন্তু প্রকৃতপক্ষে আপনি সাধু নন। আমি গৃহস্থ আশ্রমে থাকলেও আমিই সাধু। আমার পুত্রদের বৈরাগ্যের পথ প্রদর্শন করে আপনি অত্যন্ত গর্হিত অপরাধ করেছেন।'"

"আমার পুত্রেরা ত্রিবিধ ঋণ থেকে মুক্ত হয়নি। প্রকৃতপক্ষে তারা তাদের কর্তব্য সম্বন্ধেও বিবেচনা করেনি। হে নারদ মুনি, হে মূর্তিমান পাপ, আপনি তাদের ইহলোক এবং পরলোকে মঙ্গল প্রাপ্তির বিঘ্ন সৃষ্টি করেছেন, কারণ তারা এখনও ঋষি, দেবতা এবং পিতৃদের কাছে ঋণী।"

"এইভাবে আপনি জীবদের প্রতি হিংসা করছেন এবং তা সত্ত্বেও নিজেকে একজন ভাগবত পার্ষদ বলে দাবি করে আপনি ভগবানের যশ নাশ করছেন। আপনি অনভিজ্ঞ বালকদের চিত্তে অনর্থক বৈরাগ্যের প্রতি আগ্রহ সৃষ্টি করেছেন এবং তাই আপনি নির্লজ্জ ও নিষ্ঠুর। আপনি কিভাবে ভগবৎ-পার্ষদদের মধ্যে বিচরণ করতে পারেন? আপনি ছাড়া ভগবানের অন্য সমস্ত ভক্তেরা বদ্ধ জীবদের প্রতি অত্যন্ত দয়ালু এবং তাদের মঙ্গল সাধনে আগ্রহ উৎসুক। যদিও আপনি ভগবদ্ভক্তের বেশ পরিধান করেন, তবুও আপনার প্রতি যাঁরা শত্রুভাবাপন্ন নয়, তাদের সঙ্গেও আপনি শত্রুতা সৃষ্টি করেন। আপনি বন্ধুত্ব ভঙ্গকারী এবং বন্ধুদের মধ্যে শত্রুতা সৃষ্টিকারী।

বিষ্ণুকে হত্যা করার জন্য তাঁর বাসস্থানে উপস্থিত হয়েছিলেন। হিরণ্যকশিপুকে শূল হাতে যমরাজের মতো আসতে দেখে, মায়াবীদের প্রধান এবং কালোচিত কর্তব্য বিষয়ে অভিজ্ঞ বিষ্ণু এইভাবে চিন্তা করেছিলেন। "আমি যেখানে যেখানে যাব, এই হিরণ্যকশিপুও জীবদের মৃত্যুর ন্যায় সেইখানেই আমার অনুসরণ করবে। অতএব আমি তার হৃদয়ে প্রবেশ করব, কারণ সে বহির্দৃষ্টিসম্পন্ন হওয়ার ফলে আমাকে দেখতে পাবে না।"

ভগবান বামনদেব বললেন—"হে দৈত্যরাজ! ভগবান বিষ্ণু এইভাবে নির্ণয় করে উদ্বেগে তাঁর প্রতি ধাবমান শত্রু হিরণ্যকশিপুর শরীরে প্রবেশ করেছিলেন। উদ্বিগ্নচিত্ত ভগবান বিষ্ণু অচিন্ত্য এক সূক্ষ্ম শরীর ধারণ করে, হিরণ্যকশিপুর শ্বাস বায়ুর মাধ্যমে তাঁর নাসারন্ধ্র দিয়ে তাঁর শরীরে প্রবেশ করেছিলেন। তারপর হিরণ্যকশিপু বিষ্ণুর নিবাসস্থান শূন্য দেখে সর্বত্র তাঁর অন্বেষণ করতে লাগলেন। কিন্তু তাঁকে খুঁজে না পেয়ে হিরণ্যকশিপু মহাক্রোধে গর্জন করতে করতে পৃথিবী, স্বর্গ, দশদিক, আকাশ, পর্বত-গহ্বর এবং সমুদ্রের মধ্যে তাঁর অন্বেষণ করতে লাগলেন। কিন্তু মহাবীর হিরণ্যকশিপু কোথাও বিষ্ণুকে দেখতে পেলেন না। বিষ্ণুকে না দেখতে পেয়ে হিরণ্যকশিপু বলেছিলেন, "আমি সমগ্র জগৎ অন্বেষণ করেও কোথাও আমার ভ্রাতৃঘাতী বিষ্ণুকে দেখতে পেলাম না। অতএব সে নিশ্চয়ই সেখানে গমন করেছে যেখানে গেলে কেউ আর ফিরে আসে না (অর্থাৎ নিশ্চয়ই তার মৃত্যু হয়েছে)।" ভগবান বিষ্ণুর প্রতি হিরণ্যকশিপুর ক্রোধ তাঁর মৃত্যু পর্যন্ত ছিল। দেহাত্মবুদ্ধি সমন্বিত অন্য ব্যক্তিদের ক্রোধ কেবল অহংকার এবং অজ্ঞানের ফলেই হয়ে থাকে। প্রহ্লাদের পুত্র, আপনার পিতা বিরোচন ছিলেন অত্যন্ত ব্রাহ্মণবৎসল। যদিও তিনি জানতেন যে, দেবতারা ব্রাহ্মণের বেশ ধারণ করে তাঁর কাছে এসেছেন, তবুও তাঁদের অনুরোধে তিনি তাঁর আয়ু তাঁদের দান করেছিলেন। গৃহস্থ-আশ্রমে অবস্থিত মহাত্মা ব্রাহ্মণেরা, আপনার পূর্বপুরুষেরা এবং মহাবীরেরা, যাঁরা তাঁদের অতি উদার কার্যকলাপের জন্য নির্মল কীর্তি অর্জন করেছেন, আপনিও তাঁদেরই পদাঙ্ক অনুসরণ করেছেন। হে দৈত্যরাজ! এমন বংশে যাঁর জন্ম হয়েছে এবং যিনি উদারভাবে দান করতে সমর্থ, তাঁর কাছে আমি কেবল আমার নিজের পদমিত ত্রিপাদ ভূমি প্রার্থনা করি। হে রাজন্, হে জগৎপতি, আপনি যদিও অত্যন্ত উদার এবং আমি যত ইচ্ছা ভূমি আপনার কাছে প্রার্থনা করতে পারি, তবুও আমি প্রয়োজনের অতিরিক্ত কিছুই চাই না। বিদ্বান ব্রাহ্মণ যদি কেবল তাঁর প্রয়োজন অনুসারেই অন্যদের কাছ থেকে দান গ্রহণ করেন, তা হলে তাঁর পাপ হয় না।"

বলি মহারাজ বললেন—"হে ব্রাহ্মণকুমার, তোমার উপদেশ বিজ্ঞ এবং বৃদ্ধদের মতো। কিন্তু তুমি বালক এবং তোমার বুদ্ধি অপরিণত। তাই তুমি তোমার স্বার্থ সম্বন্ধে বস্তুতই অজ্ঞান। আমি ত্রিভুবনের একমাত্র অধীশ্বর এবং তাই আমি তোমাকে একটি সমগ্র দ্বীপ দান করতে পারি। আমার কাছে কিছু চাইতে এসে এবং মধুর বাক্যের দ্বারা আমাকে তুষ্ট করে তুমি কেবল ত্রিপাদ ভূমি প্রার্থনা করছ, সেই জন্য তুমি নিতান্তই বুদ্ধিহীন। হে বালক, আমার কাছে যে ভিক্ষা করতে আসে, তাকে আর অন্য কোথাও ভিক্ষা করতে হয় না। তাই, তুমি যদি ইচ্ছা কর, তা হলে তুমি তোমার জীবিকা নির্বাহের যোগ্য প্রচুর ভূমি গ্রহণ কর।"

ভগবান বললেন—"হে রাজন্, ত্রিভুবনের মধ্যে ইন্দ্রিয়তৃপ্তি সাধনের যত বস্তু রয়েছে, সেই সমস্ত বস্তু অজিতেন্দ্রিয় ব্যক্তির কামনা পূর্ণ করতে পারে না। আমি যদি ত্রিপাদ ভূমি লাভ করে সন্তুষ্ট না হই, তা হলে নয়টি বর্ষ সমন্বিত একটি দ্বীপ লাভ করেও আমি সন্তুষ্ট হব না, তখন আমার সপ্তদ্বীপ লাভের ইচ্ছা হবে। আমরা শুনেছি যে মহারাজ পৃথু, মহারাজ গয় প্রভৃতি অত্যন্ত পরাক্রমশালী রাজারা সপ্তদ্বীপের আধিপত্য লাভ করেও সন্তুষ্ট হননি অথবা তাঁদের উচ্চাভিলাষ পূর্ণ হয়নি। প্রারব্ধ কর্মের ফলে যা লাভ হয় তা নিয়েই সন্তুষ্ট থাকা উচিত, কারণ অসন্তোষ কখনও সুখ প্রদান করতে পারে না। যে ব্যক্তি অজিতেন্দ্রিয়, সে ত্রিভুবন লাভ করেও সুখী হতে পারে না। কামবাসনা এবং অর্থলিপ্সাই অসন্তোষের কারণ এবং এই অসন্তোষই সংসার অর্থাৎ জন্ম-মৃত্যুর কারণ। কিন্তু যদৃচ্ছাক্রমে যা লাভ হয় তা নিয়েই যিনি সন্তুষ্ট থাকেন, তিনি এই সংসার থেকে মুক্ত হওয়ার যোগ্য। যে ব্রাহ্মণ যদৃচ্ছাক্রমে লব্ধ বস্তুর দ্বারা সন্তুষ্ট, তাঁর তেজ ক্রমশ বৃদ্ধিপ্রাপ্ত হয়, কিন্তু অসন্তুষ্ট ব্রাহ্মণের আধ্যাত্মিক শক্তি বিনষ্ট হয়, ঠিক যেমন জল ঢালার ফলে অগ্নির তেজ বিনষ্ট হয়। অতএব, হে রাজন্, দাতাদের মধ্যে শ্রেষ্ঠ আপনার কাছে আমি কেবল ত্রিপাদ ভূমি প্রার্থনা করছি। সেই দানের ফলেই আমি সন্তুষ্ট হব, কারণ প্রয়োজনের অনুরূপ বিত্তই সংসারে সুখ প্রদান করে।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"বলি মহারাজকে ভগবান এই কথা বললে, বলি মহারাজ হেসে বলেছিলেন, "বেশ, তোমার যা ইচ্ছা তা-ই গ্রহণ কর।" তারপর বামনদেবকে ভূমি দান করার জন্য সঙ্কল্প করতে তিনি জলপাত্র গ্রহণ করেছিলেন। জ্ঞানীশ্রেষ্ঠ শুক্রাচার্য তখন বিষ্ণুর অভিপ্রায় বুঝতে পেরে, ভগবান বামনদেবকে সব কিছু দান করতে উদ্যত তাঁর শিষ্যকে বলেছিলেন—হে বিরোচন-নন্দন, বামনরূপী এই ব্রহ্মচারী অব্যয় স্বয়ং সাক্ষাৎ ভগবান বিষ্ণু। কশ্যপ মুনি এবং অদিতির পুত্ররূপে ইনি দেবতাদের কার্যসাধন করার জন্য আবির্ভূত হয়েছেন। তাঁকে ভূমি দান করার প্রতিশ্রুতি দেওয়ার ফলে, তুমি যে ভয়ঙ্কর পরিস্থিতি প্রাপ্ত হয়েছ তা তুমি জান না। এই প্রতিশ্রুতি তোমার পক্ষে হিতকর বলে আমি মনে করি না। তার ফলে দৈত্যদের অত্যন্ত অনিষ্ট হবে। এই কপট ব্রহ্মচারী বেশধারী ব্যক্তিটি হচ্ছেন ভগবান শ্রীহরি, যিনি তোমার রাজ্য, ঐশ্বর্য, শ্রী, তেজ, যশ এবং জ্ঞান সমস্ত হরণ করার জন্য এখানে এসেছেন। তোমার সর্বস্ব অপহরণ করে তিনি তা তোমার শত্রু ইন্দ্রকে দান করবেন। তুমি তাঁকে ত্রিপাদ ভূমি দান করার প্রতিশ্রুতি দিয়েছ। কিন্তু তুমি যখন তাঁকে তা দান করবে, তখন তিনি ত্রিভুবন অধিকার করবেন। হে মূঢ়! তুমি যে কি মহা ভুল করেছ তা তুমি জান না। বিষ্ণুকে সব কিছু দান করলে তুমি জীবিকা নির্বাহ করবে কিভাবে? বামনদেব তাঁর এক পদবিক্ষেপের দ্বারা পৃথিবী, তারপর দ্বিতীয় পদবিক্ষেপের দ্বারা স্বর্গ এবং তারপর বিরাট শরীরের দ্বারা অন্তরীক্ষ অধিকার করবেন। তখন তাঁর তৃতীয় পদবিক্ষেপের স্থান কোথায় হবে? তুমি তোমার প্রতিজ্ঞা পালনে নিশ্চয়ই অসমর্থ হবে এবং আমি মনে করি যে, তোমার এই অক্ষমতার ফলে নিশ্চয়ই তোমার নরকে স্থিতি হবে। যে দানে নিজের জীবিকা পর্যন্ত বিপন্ন হয়, পণ্ডিতেরা সেই প্রকার দানের প্রশংসা করেন না। দান, যজ্ঞ, তপস্যা এবং ধর্ম অনুষ্ঠান করা কেবল তাঁদের পক্ষেই সম্ভব, যাঁরা যথাযথভাবে তাঁদের জীবিকা অর্জন করতে পারেন। (যারা নিজেদের ভরণ-পোষণ করতে পারে না, তাদের পক্ষে তা সম্ভব নয়।) অতএব জ্ঞানবান ব্যক্তি ধর্ম, যশ, অর্থ, কাম এবং স্বজন পালনের জন্য তাঁর বিত্তকে পাঁচভাগে বিভক্ত করে ইহলোকে এবং পরলোকে সুখী হন। যদি বল যে তুমি ইতিমধ্যেই প্রতিজ্ঞা করেছ, সুতরাং তুমি তা প্রত্যাখ্যান করবে কি করে? হে অসুরশ্রেষ্ঠ, এই বিষয়ে বহ্‌বৃচ-শ্রুতির বাণী আমার কাছে শ্রবণ কর। ওঁ শব্দের দ্বারা যে প্রতিজ্ঞা করা হয় তা সত্য এবং ওঁ শব্দ না থাকলে তা মিথ্যা। বেদে বলা হয়েছে যে, সত্যই এই দেহরূপ বৃক্ষের পুষ্প এবং ফলস্বরূপ। কিন্তু দেহরূপ বৃক্ষই যদি না থাকে, তা হলে তাতে সত্যরূপ পুষ্প এবং ফলের সম্ভাবনা থাকে না। মিথ্যা যদি সেই দেহরূপ বৃক্ষের মূল হয়, তা হলে তার সাহায্য ব্যতীত সত্যরূপ পুষ্প এবং ফল লাভ করা যায় না। বৃক্ষের মূল উৎপাটিত হলে যেমন তা ভূপতিত হয় এবং শুষ্ক হতে শুরু করে, তেমনই যে ব্যক্তি তার দেহের যত্ন নেয় না, যা মিথ্যা বলে মনে করা হয়, অর্থাৎ মিথ্যাকে যদি উৎপাটিত করা হয়, তা হলে দেহ শুষ্ক হয়ে যায়, সেই বিষয়ে কোন সন্দেহ নেই। ওঁ শব্দের উচ্চারণ মানুষের ধন-সম্পদের বিয়োগের সূচক, অর্থাৎ এই শব্দ উচ্চারণের ফলে মানুষ ধন-সম্পদের আসক্তি থেকে মুক্ত হয়, কারণ তা তার ধন-সম্পত্তিকে দূরে নিয়ে যায়। ধন শূন্য হওয়া অতৃপ্তিকর, কারণ তখন মানুষ তার বাসনা চরিতার্থ করতে পারে না। পক্ষান্তরে বলা যায় যে, ওঁ শব্দের ব্যবহারের ফলে মানুষ দারিদ্র্যগ্রস্ত হয়। বিশেষ করে কেউ যখন দরিদ্র ব্যক্তি বা ভিক্ষুককে ওঁ শব্দ উচ্চারণ করে দান করে, তখন তার আত্ম উপলব্ধি এবং ইন্দ্রিয়তৃপ্তি অপূর্ণ থাকে। অতএব 'না' বলাই নিরাপদ। সেটি মিথ্যা হলেও তা সর্বতোভাবে রক্ষা করে, তা অন্যের অনুকম্পা আকর্ষণ করে এবং অন্যের কাছ থেকে নিজের জন্য অর্থ সংগ্রহ করার পূর্ণ সুযোগ প্রদান করে। কিন্তু যে ব্যক্তি সব সময় বলে যে, তার কাছে কিছু নেই, সে নিন্দিত এবং জীবিত

## দ্বাবিংশতি অধ্যায়

# বলি মহারাজের আত্মসমর্পণ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্, আপাতদৃষ্টিতে যদিও মনে হয় যে, ভগবান বামনদেব এইভাবে বলির অনিষ্ট সাধন করেছিলেন, তবুও বলি মহারাজ তাঁর সংকল্পে অবিচলিত ছিলেন। তিনি তাঁর প্রতিজ্ঞা রক্ষা করতে পারেননি বলে মনে করে, এই কথাগুলি বলেছিলেন।"

বলি মহারাজ বললেন—"হে উত্তমশ্লোক, হে দেবপূজ্য, আপনি যদি মনে করেন যে আমার প্রতিজ্ঞা মিথ্যা হয়েছে, তা হলে আমি তা অবশ্যই সংশোধন করে সত্যে পরিণত করব। আমার প্রতিজ্ঞা আমি ভঙ্গ হতে দিতে পারি না। তাই, দয়া করে আপনি আমার মস্তকে আপনার তৃতীয় পদ প্রদান করুন। আমি অপযশকে যেভাবে ভয় করি, সমস্ত সম্পদ থেকে বঞ্চিত হওয়া, নরকভোগ, বরুণপাশ অথবা আপনার প্রদত্ত দণ্ড থেকেও আমি সেই প্রকার ভীত নই। মাতা, পিতা, ভ্রাতা অথবা বন্ধু যদিও কখনও কখনও শুভাকাঙ্ক্ষীরূপে দণ্ডদান করেন, তবুও তাঁরা তাঁদের আশ্রিতজনকে কখনও এইভাবে দণ্ডদান করেন না। কিন্তু আপনি যেহেতু পরম আরাধ্য ভগবান, তাই আমি আপনার প্রদত্ত এই দণ্ডকে সব চাইতে প্রশংসনীয় বলে মনে করি। যেহেতু আপনি পরোক্ষভাবে আমাদের মতো অসুরদের পরম হিতকারী, তাই আপনি শত্রুর ভূমিকা অবলম্বন করে আমাদের পরম হিত সাধন করেন। যেহেতু আমাদের মতো অসুরেরা সর্বদাই প্রতিষ্ঠা আকাঙ্ক্ষা করে, সেই হেতু আপনি আমাদের দণ্ডদান করে প্রকৃত সৎপথ দর্শন করার জ্ঞানচক্ষু দান করেন। বহু অসুরেরা আপনার প্রতি নিরন্তর বৈরীভাবাপন্ন হয়ে অবশেষে মহান যোগীদের মতো সিদ্ধি প্রাপ্ত হয়েছেন। আপনি এক কার্যের দ্বারা অনেক উদ্দেশ্য সাধন করতে পারেন এবং তার ফলে যদিও আপনি আমাকে নানাভাবে দণ্ডদান করেছেন এবং বরুণপাশে আবদ্ধ করেছেন, তবুও আমি একটুও লজ্জা বা ব্যথা অনুভব করছি না। আমার পিতামহ প্রহ্লাদ মহারাজ আপনার সমস্ত ভক্তদের পূজনীয়। যদিও তিনি তাঁর পিতা হিরণ্যকশিপু কর্তৃক নানাভাবে নির্যাতিত হয়েছিলেন, তবুও তিনি আপনার শরণাগত হয়ে আপনার প্রতি শ্রদ্ধাপরায়ণ ছিলেন। এই জড় দেহের কি প্রয়োজন, যা জীবনান্তে আপনা থেকেই তার মালিককে পরিত্যাগ করে? আত্মীয়-স্বজনের কি প্রয়োজন যারা প্রকৃতপক্ষে ধন অপহরণ করে, যা ভগবানের চিন্ময় সেবায় ব্যবহার করা যেত? পত্নীর কি প্রয়োজন যে কেবল সংসার-বন্ধন বৃদ্ধির কারণ হয় এবং পরিবার-পরিজন, গৃহ, দেশ এবং জাতির কি প্রয়োজন? তাদের প্রতি আসক্তি কেবল মূল্যবান আয়ুর অপচয় মাত্র। অসীম জ্ঞানসম্পন্ন পূজনীয় আমার পিতামহ প্রহ্লাদ মহারাজ সংসারী ব্যক্তিদের সঙ্গ থেকে অত্যন্ত ভীত ছিলেন। তিনি তাঁর পিতা এবং বন্ধুবান্ধবদের ইচ্ছার বিরুদ্ধে অসুর সংহারকারী আপনার শ্রীপাদপদ্মকে একমাত্র আশ্রয় জেনে, আপনার অবিনশ্বর এবং অভয় পাদপদ্মের শরণাগত হয়েছিলেন। দৈববশত আমি আমার সমস্ত ঐশ্বর্য হারিয়ে, বলপূর্বক আপনার শ্রীপাদপদ্মের সমীপে নীত হয়েছি। অনিত্য ঐশ্বর্যজনিত মোহবশত মরণশীল জীব বুঝতে পারে না যে, তার জীবন নশ্বর। আমি দৈববশত সেই অবস্থা থেকে উদ্ধার লাভ করেছি।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে কুরুশ্রেষ্ঠ, বলি মহারাজ যখন এইভাবে তাঁর সৌভাগ্যের প্রশংসা করছিলেন, তখন ভগবৎপ্রিয় প্রহ্লাদ মহারাজ উদীয়মান পূর্ণচন্দ্রের মতো সেখানে আবির্ভূত হয়েছিলেন। তখন বলি মহারাজ পরম সৌভাগ্যবান, অঞ্জনের মতো কৃষ্ণবর্ণ, উন্নত কলেবর, পীতবসনধারী, লম্বিতভুজ, পদ্মলোচন, পরম শোভাসম্পন্ন তাঁর পিতামহকে দর্শন করেছিলেন। বরুণপাশে আবদ্ধ থাকায় বলি মহারাজ পূর্বের মতো তাঁর পিতামহকে যথাযোগ্য সম্মান প্রদর্শন করতে পারলেন না। পরন্তু তিনি অশ্রুপ্লাবিত নয়নে কেবল মস্তকের দ্বারা প্রণাম করে লজ্জায় অধোমুখ হয়েছিলেন। প্রহ্লাদ মহারাজ পুনরায় অনুচরবৃন্দের দ্বারা আরাধিত ভগবানকে সেখানে উপবিষ্ট দর্শন করে আনন্দে বিহ্বল হয়েছিলেন এবং তখন তাঁর নয়নযুগল আনন্দাশ্রুতে প্লাবিত হয়েছিল। ভগবানের কাছে এসে ভূপতিত হয়ে, তাঁর মস্তকের দ্বারা ভগবানকে প্রণতি নিবেদন করেছিলেন।"

প্রহ্লাদ মহারাজ বললেন—"হে প্রভু, আপনি এই বলিকে মহা সম্পদশালী ইন্দ্র পদ প্রদান করেছিলেন এবং আজ আপনি তা হরণ করলেন। আমার মনে হয় আপনার এই দেওয়া এবং নেওয়া দুটি-ই সমান সুন্দর। কারণ এই অতি উচ্চ ইন্দ্রপদ তাকে অজ্ঞানের অন্ধকারে আচ্ছন্ন করেছিল, অতএব আপনি তার সমস্ত ঐশ্বর্য অপহরণ করে তাকে বিশেষভাবে কৃপা করেছেন। জড় ঐশ্বর্য এমনই মোহজনক যে, তা বিদ্বান এবং আত্মসংযত ব্যক্তিকেও আত্মজ্ঞানের লক্ষ্য থেকে ভ্রষ্ট করে। কিন্তু জগদীশ্বর ভগবান নারায়ণ তাঁর ইচ্ছার দ্বারা সব কিছু দর্শন করতে পারেন। অতএব আমি আপনাকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে মহারাজ পরীক্ষিৎ, তখন ব্রহ্মা কৃতাঞ্জলিপুটে অদূরে দণ্ডায়মান প্রহ্লাদ মহারাজের শ্রুতিগোচরেই ভগবানকে বলতে লাগলেন। বলি মহারাজের সাধ্বী পত্নী তাঁর পতিকে পাশবদ্ধ দর্শন করে ভীত এবং ব্যাকুলিত হয়েছিলেন। তিনি তখন ভগবান বামনদেবকে প্রণতি নিবেদন করেছিলেন এবং কৃতাঞ্জলিপুটে অবনত বদনে এই কথাগুলি বলেছিলেন।"

শ্রীমতী বিন্ধ্যাবলি বললেন—"হে প্রভু, আপনি আপনার লীলা-বিলাসের আনন্দ আস্বাদনের জন্য এই জগৎ সৃষ্টি করেছেন। কিন্তু মূর্খ ব্যক্তিরা তাদের ভোগবুদ্ধিবশত এই জগতের উপর প্রভুত্ব আরোপ করে। তারা নিশ্চিতভাবে নির্লজ্জ মনোধর্মী। মিথ্যা প্রভুত্ব দাবি করে তারা মনে করে যে, তারা দান করতে পারে এবং ভোগ করতে পারে। এই অবস্থায়, জগতের স্রষ্টা, পালনকর্তা এবং সংহারকর্তা আপনার প্রীতি সাধনের জন্য তারা কি করতে পারে?"

শ্রীব্রহ্মা বললেন—"হে ভূতভাবন, হে ভূতেশ, হে দেবদেব, হে জগন্ময়, আপনি বলির যথাসর্বস্ব হরণ করেছেন, এখন আপনি একে মুক্ত করুন। তিনি আর দণ্ডযোগ্য নন। বলি মহারাজ ইতিমধ্যেই সব কিছু আপনাকে দান করেছেন। অকাতরে তিনি তাঁর ভূমি, লোক এবং তাঁর পুণ্যকর্মের দ্বারা তিনি যা কিছু অর্জন করেছিলেন সেই সব, এমন কি তাঁর দেহ পর্যন্ত আপনাকে দান করেছেন। আপনার শ্রীপাদপদ্মে জল, দূর্বা অথবা ফুলের অর্ঘ্য নিবেদন করে, নিষ্কপট ব্যক্তি চিৎ-জগতে উত্তম গতি লাভ করেন। এই বলি মহারাজ ত্রিভুবনের সব কিছুই আপনাকে অকাতর চিত্তে দান করেছেন। তা হলে কেন তিনি বন্দী হওয়ার কষ্ট ভোগ করবেন?"

ভগবান বললেন—"হে ব্রহ্মা, জড় ঐশ্বর্যের প্রভাবে মূর্খ ব্যক্তি জড়বুদ্ধি এবং উদ্ধত হয়। তার ফলে সে এই ত্রিভুবনে কাউকে সম্মান করে না, এমন কি আমাকে পর্যন্ত অবজ্ঞা করে। আমি এই প্রকার ব্যক্তির সর্বস্ব অপহরণ করে তার প্রতি বিশেষ কৃপা প্রদর্শন করি। পরতন্ত্র জীব তার কর্মফলে সংসার-চক্রে বিভিন্ন যোনিতে ভ্রমণ করতে করতে আমার কৃপায় কদাচিৎ মনুষ্যজন্ম প্রাপ্ত হয়। এই মনুষ্যজন্ম অত্যন্ত দুর্লভ। কোন মানুষ যদি সম্ভ্রান্ত পরিবারে বা উচ্চকুলে জন্ম, অদ্ভুত কর্ম, যৌবন, দেহের সৌন্দর্য, বিদ্যা এবং ঐশ্বর্য বা ধনের গর্বে গর্বিত না হয়, তা হলে বুঝতে হবে যে, সে ভগবানের বিশেষ কৃপা লাভ করেছে। যদিও সম্ভ্রান্ত পরিবারে জন্ম আদি ঐশ্বর্য ভক্তিমার্গে উন্নতি সাধনের প্রতিবন্ধক যেহেতু সেগুলি অভিমান এবং গর্বের মূল কারণ, তবুও এই সমস্ত ঐশ্বর্য ভগবানের শুদ্ধ ভক্তকে বিচলিত করে না। বলি মহারাজ দৈত্য এবং দানবদের মধ্যে সব চাইতে বিখ্যাত হয়েছে, কারণ সে তার সমস্ত ঐশ্বর্য থেকে বঞ্চিত হওয়া সত্ত্বেও তার ভক্তিতে অবিচলিত ছিল। বলি মহারাজ যদিও তার ধন-সম্পদ হারিয়েছে, তার উচ্চপদ থেকে অধঃপতিত হয়েছে, শত্রুদের দ্বারা পরাজিত হয়ে বন্দী হয়েছে, আত্মীয়-স্বজনদের দ্বারা পরিত্যক্ত হয়েছে, বন্ধনের দ্বারা পীড়িত হয়েছে এবং গুরুর দ্বারা তিরস্কৃত ও অভিশপ্ত হয়েছে, তবুও সে তার প্রতিজ্ঞায় অবিচলিত ছিল এবং সত্যভ্রষ্ট হয়নি। আমি কপটতাপূর্বক ধর্মতত্ত্ব বলেছিলাম, তবুও সে ধর্ম পরিত্যাগ করেনি, কারণ সে সত্যপ্রতিজ্ঞ।"

"তার মহান সঙ্কল্পশক্তির ফলে আমি তাকে সেই স্থান প্রদান করেছি যা দেবতাদেরও দুর্লভ। সাবর্ণি মন্বন্তরে সে দেবলোকের রাজা ইন্দ্র হবে। সেই ইন্দ্রপদ প্রাপ্তির পূর্ব পর্যন্ত বলি মহারাজ বিশ্বকর্মা বিরচিত সুতললোকে বাস করবে। সেই স্থান যেহেতু আমার দ্বারা বিশেষভাবে সংরক্ষিত, তাই সেখানে মানসিক ক্লেশ, দৈহিক ক্লেশ, ক্লান্তি, তন্দ্রা, পরাজয় প্রভৃতি উপদ্রব নেই। বলি মহারাজ, এখন তুমি সেখানে গিয়ে শান্তিতে বাস কর। হে বলি মহারাজ (ইন্দ্রসেন), এখন তুমি দেবতাদেরও বাঞ্ছিত সুতললোকে যেতে পার। সেখানে তোমার আত্মীয়স্বজন এবং বন্ধুবান্ধব পরিবৃত হয়ে তুমি শান্তিতে বসবাস কর। তোমার কল্যাণ হোক। সুতললোকে সাধারণ মানুষদের কি কথা, লোকপালেরাও তোমাকে পরাভূত করতে পারবে না। আর দৈত্যেরা যদি তোমার শাসন লঙ্ঘন করে, তা হলে আমার চক্র তাদের সংহার করবে। হে মহাবীর, আমি সর্বদা তোমার সঙ্গে থাকব এবং তোমার পার্ষদগণ ও উপকরণ সহ তোমাকে সর্বতোভাবে রক্ষা করব। অধিকন্তু, সেখানে তুমি আমাকে সর্বদা দর্শন করতে পারবে। সেখানে আমার পরম ঐশ্বর্য দর্শন করার ফলে, দানব এবং দৈত্যদের সঙ্গ প্রভাবে তোমার যে জড় ধারণা এবং উৎকণ্ঠার উদয় হয়েছে, তা তৎক্ষণাৎ বিনষ্ট হয়ে যাবে।"

  

## ত্রয়োবিংশতি অধ্যায়

# দেবতাদের পুনরায় স্বর্গপ্রাপ্তি

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"সনাতন পুরুষ ভগবান এইভাবে বললে, সমস্ত সাধুদের দ্বারা শুদ্ধ ভক্তরূপে স্বীকৃত মহামতি বলি মহারাজের নয়ন অশ্রুপূর্ণ হয়েছিল। তিনি ভক্তিভাবপূর্ণ চিত্তে কৃতাঞ্জলি সহকারে গদ্গদবাক্যে বলতে লাগলেন।"

বলি মহারাজ বললেন—"আপনার প্রতি প্রণামেরও কী আশ্চর্য মহিমা। আমি কেবল আপনাকে প্রণাম করার প্রয়াস করেছিলাম, কিন্তু সেই প্রয়াসই শুদ্ধ ভক্তির পরম সিদ্ধি প্রদান করেছে। এই অধঃপতিত দৈত্যের প্রতি আপনি যে অহৈতুকী কৃপা প্রদর্শন করেছেন, তা দেবতা এবং লোকপালেরাও কখনও লাভ করতে পারেননি।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"এই কথা বলে বলি মহারাজ প্রথমে ভগবান শ্রীহরিকে এবং তারপর ব্রহ্মা ও শিবকে প্রণতি নিবেদন করেছিলেন। এইভাবে নাগপাশ (বরুণপাশ) থেকে মুক্ত হয়ে তিনি পূর্ণরূপে প্রসন্নতা সহকারে তাঁর অসুর অনুচরগণ সহ সুতললোকে প্রবেশ করেছিলেন। এইভাবে ইন্দ্রকে পুনরায় স্বর্গের অধিকার প্রদান করে এবং দেবমাতা অদিতির কামনা পূর্ণ করে, ভগবান সমস্ত জগৎ শাসন করতে লাগলেন। ভক্তপ্রবর প্রহ্লাদ মহারাজ যখন শুনলেন যে, তাঁর পৌত্র বলি মহারাজ তাঁর বন্ধন মুক্ত হয়ে ভগবানের আশীর্বাদ লাভ করেছেন, তখন তিনি ভক্তির আনন্দে উদ্বেলিত কণ্ঠে বলতে লাগলেন—হে ভগবান, আপনি সারা জগতের পূজ্য; এমন কি ব্রহ্মা, শিব আদি মহাপুরুষেরাও আপনার শ্রীপাদপদ্মের পূজা করেন। তবুও আপনি আমাদের অর্থাৎ অসুরদের রক্ষা করার প্রতিশ্রুতি দিয়েছেন। এই প্রকার অনুগ্রহ ব্রহ্মা, শিব অথবা লক্ষ্মীদেবীও লাভ করতে পারেননি, অতএব অন্যান্য দেবতা অথবা সাধারণ মানুষদের কথা কি আর বলার আছে। হে পরম আশ্রয়। ব্রহ্মা প্রভৃতি মহাপুরুষেরা আপনার শ্রীপাদপদ্মের সেবারূপী মধু পান করার ফলেই কেবল সিদ্ধি লাভ করেছেন। কিন্তু ক্রূর অসুরকুলে উদ্ভূত দুর্বৃত্ত আমরা কিভাবে আপনার কৃপা লাভ করলাম? তা কেবল আপনার অহৈতুকী কৃপার ফলেই সম্ভব হয়েছে। হে প্রভো। আপনার অচিন্ত্য চিৎশক্তির দ্বারা আপনার লীলা অত্যন্ত আশ্চর্যজনকভাবে সম্পাদিত হয়। সেই অচিন্ত্য স্বরূপ শক্তির ছায়ারূপিণী মায়াশক্তির দ্বারা আপনি এই জগৎ সৃষ্টি করেছেন। সমস্ত জীবের পরমাত্মারূপে আপনি সব কিছু জানেন এবং তাই আপনি সকলের প্রতি সমদর্শী। কিন্তু তা সত্ত্বেও আপনি আপনার ভক্তদের অনুগ্রহ করেন। সেটি আপনার পক্ষপাতিত্ব নয়, কারণ আপনি কল্পবৃক্ষের মতো সকলের বাসনা পূর্ণ করেন।"



ভগবান বললেন—"হে বৎস প্রহ্লাদ। তোমার মঙ্গল হোক। এখন তুমি সুতললোকে গমন কর, ও সেখানে তোমার পৌত্র এবং আত্মীয়-স্বজনগণ সহ আনন্দ উপভোগ কর।"

ভগবান প্রহ্লাদ মহারাজকে আশ্বাস দিয়ে বলেছিলেন—"সেখানে তুমি শঙ্খ, চক্র, গদা এবং পদ্ম হস্তে সর্বদা আমাকে দর্শন করবে। নিরন্তর আমাকে দর্শন করার আনন্দে তুমি কর্মবন্ধন থেকে মুক্ত হবে।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে পরীক্ষিৎ মহারাজ, বলি মহারাজ সহ সমস্ত অসুরসেনাপতিদের অধিপতি বিশুদ্ধমতি প্রহ্লাদ মহারাজ কৃতাঞ্জলিপুটে ভগবানের আদেশ শিরোধার্য করেছিলেন। তারপর ভগবানকে প্রদক্ষিণ করে এবং সশ্রদ্ধ প্রণতি নিবেদন করে সুতললোকে প্রবেশ করেছিলেন। তারপর নিকটে ঋত্বিকদের (ব্রহ্মা, হোতা, উদ্গাতা এবং অধ্বর্যু) সভায় উপবিষ্ট শুক্রাচার্যকে সম্বোধন করে ভগবান শ্রীহরি বা নারায়ণ এই কথাগুলি বলেছিলেন। হে মহারাজ পরীক্ষিৎ! এই সমস্ত পুরোহিতেরা সকলেই ছিলেন ব্রহ্মবাদী, অর্থাৎ যজ্ঞ অনুষ্ঠান করার জন্য বৈদিক সিদ্ধান্ত অনুসরণকারী। হে ব্রাহ্মণশ্রেষ্ঠ শুক্রাচার্য, আপনার যজ্ঞ অনুষ্ঠানকারী শিষ্য বলি মহারাজের যজ্ঞ অনুষ্ঠানে যে দোষ-ত্রুটি হয়েছে তা আপনি দয়া করে বর্ণনা করুন। যোগ্য ব্রাহ্মণদের উপস্থিতিতে যদি তা বিচার করা হয়, তা হলে সেই ত্রুটি খণ্ডন হয়ে যাবে।"

শুক্রাচার্য বললেন—"হে ভগবান, আপনি সমস্ত যজ্ঞের প্রবর্তক এবং সমস্ত যজ্ঞের ভোক্তা। আপনি যজ্ঞপুরুষ, আপনার উদ্দেশ্যেই সমস্ত যজ্ঞ অনুষ্ঠিত হয়। কেউ যদি সর্বতোভাবে আপনার প্রসন্নতা বিধান করে, তা হলে তার যজ্ঞ অনুষ্ঠানে কোন রকম ত্রুটি থাকার সম্ভাবনা কোথায়? মন্ত্র উচ্চারণে এবং বিধিবিধান অনুশীলনে ত্রুটি থাকতে পারে এবং দেশ, কাল, পাত্র এবং উপকরণের বিষয়েও ত্রুটি হতে পারে, কিন্তু আপনার নাম সংকীর্তনের প্রভাবে সব কিছু ত্রুটিহীন হয়ে যায়। হে বিষ্ণু, তবুও আপনার আদেশ আমি পালন করব, কারণ আপনার আদেশ পালনই সকলের পক্ষে পরম কল্যাণজনক।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"এইভাবে মহা শক্তিশালী শুক্রাচার্য সসম্মানে ভগবানের আদেশ গ্রহণ করে, ব্রাহ্মণ ঋত্বিকগণ সহ বলি মহারাজের যজ্ঞের ত্রুটির সমাধান করেছিলেন।"

"হে মহারাজ পরীক্ষিৎ। এইভাবে বলি মহারাজের কাছ থেকে সমস্ত ভূমি ভিক্ষা করে, ভগবান বামনদেব তাঁর ভ্রাতা দেবরাজ ইন্দ্রকে শত্রু কর্তৃক অপহৃত স্বর্গ প্রদান করেছিলেন। সমস্ত দেবতা, ঋষি, পিতৃ, মনুগণ, মুনিগণ, দক্ষ, ভৃগু, অঙ্গিরা প্রমুখ নেতাগণ এবং কার্তিকেয় ও মহাদেব সহ ব্রহ্মা আদি সমস্ত প্রজাপতিদের অধিপতি ব্রহ্মা ভগবান বামনদেবকে সকলের পালকরূপে বরণ করেছিলেন। কশ্যপ মুনি এবং তাঁর পত্নী অদিতির আনন্দ বিধানের জন্য এবং লোকপালগণ সহ ব্রহ্মাণ্ডের সমস্ত অধিবাসীদের কল্যাণের জন্য তিনি তা করেছিলেন।"

"হে মহারাজ পরীক্ষিৎ। ইন্দ্রকে যদিও সমস্ত ব্রহ্মাণ্ডের রাজা বলে মনে করা হয়, তবুও ব্রহ্মা আদি সমস্ত দেবতারা উপেন্দ্র বা বামনদেবকে বেদ, ধর্ম, যশ, ঐশ্বর্য, মঙ্গল, ব্রত, স্বর্গ এবং অপবর্গের পালকরূপে চেয়েছিলেন। তাই তাঁরা উপেন্দ্র বা বামনদেবকে সব কিছুর পরম প্রভু বলে বরণ করেছিলেন। তার ফলে সমস্ত জীবেরা অত্যন্ত আনন্দিত হয়েছিল। তারপর ইন্দ্র ব্রহ্মা কর্তৃক আদিষ্ট হয়ে স্বর্গলোকের দেবতাদের সঙ্গে ভগবান বামনদেবকে অগ্রবর্তী করে দিব্য বিমানে স্বর্গলোকে নিয়ে গিয়েছিলেন। ভগবান বামনদেবের বাহুর দ্বারা রক্ষিত হয়ে, দেবরাজ ইন্দ্র ত্রিভুবনের আধিপত্য লাভ করেছিলেন এবং নির্ভয় ও পূর্ণরূপে সন্তুষ্ট হয়ে তাঁর পরম ঐশ্বর্যমণ্ডিত পদে পুনঃপ্রতিষ্ঠিত হয়েছিলেন। ব্রহ্মা, মহাদেব, কার্তিকেয়, ভৃগু প্রভৃতি মুনিগণ, পিতৃগণ, সমস্ত ভূতগণ, সিদ্ধগণ এবং যে সমস্ত বিমানচর সেখানে

উপস্থিত ছিলেন তাঁরা সকলে ভগবান বামনদেবের অসাধারণ কার্যকলাপের মহিমা কীর্তন করেছিলেন। হে রাজন্‌, ভগবানের মহিমা কীর্তন করতে করতে তাঁরা তাঁদের নিজ নিজ স্থানে প্রত্যাবর্তন করেছিলেন। তাঁরা সকলে অদিতি দেবীরও প্রশংসা করেছিলেন।"

"হে কুরুনন্দন মহারাজ পরীক্ষিৎ! আমি ভগবান বামনদেবের অদ্ভুত সমস্ত কার্যকলাপ বর্ণনা করলাম। তা শ্রবণ করার ফলে শ্রোতার সমস্ত পাপ বিনষ্ট হয়। মরণশীল মানুষের পক্ষে ভগবান ত্রিবিক্রম বিষ্ণুর মহিমার পরিমাণ নির্ধারণ করা সম্ভব নয়, ঠিক যেমন তার পক্ষে সারা পৃথিবীর সমস্ত পরমাণুর সংখ্যা গণনা করা সম্ভব নয়। যাদের ইতিমধ্যে জন্ম হয়েছে অথবা ভবিষ্যতে যাদের জন্ম হবে, তাদের কারও পক্ষেই তা সম্ভব নয়। সেই কথা মহর্ষি বশিষ্ঠ কীর্তন করেছেন। কেউ যদি ভগবানের বিভিন্ন অবতারের অদ্ভুত কার্যকলাপ শ্রবণ করেন, তা হলে তিনি অবশ্যই উচ্চতর লোকে উন্নীত হন অথবা ভগবদ্ধামে ফিরে যান। দেবতাদের, পিতৃদের অথবা মানুষদের প্রীতির জন্য অনুষ্ঠিত কর্মে (অর্থাৎ পূজা, শ্রাদ্ধ বা বিবাহে) যেখানে যেখানে বামনদেবের কার্যকলাপ কীর্তিত হয়, সেই সমস্ত অনুষ্ঠান পরম মঙ্গলজনক বলে বুঝতে হবে।"

## চতুর্বিংশতি অধ্যায়

# ভগবানের মৎস্যাবতার

মহারাজ পরীক্ষিৎ বললেন—"ভগবান শ্রীহরি নিত্যকাল তাঁর চিন্ময় পদে অধিষ্ঠিত, তবুও তিনি বিভিন্ন অবতারে এই জড় জগতে অবতীর্ণ হন। প্রথমে তিনি এক মহামৎস্য রূপে অবতীর্ণ হয়েছিলেন। হে পরম শক্তিমান শুকদেব গোস্বামী, আমি আপনার কাছে সেই মৎস্যাবতারের বিষয়ে শ্রবণ করতে ইচ্ছা করি। সাধারণ জীব যেমন কর্মফলের অধীন হয়ে বিভিন্ন রূপ ধারণ করে, তেমনই কি উদ্দেশ্যে ভগবান লোকনিন্দিত মৎস্যরূপ ধারণ করেছিলেন? মৎস্যরূপ নিশ্চিতরূপে গর্হিত এবং দুঃসহ বেদনাপূর্ণ। হে ভগবন্‌, এই অবতারের কি উদ্দেশ্য ছিল? দয়া করে আমাদের কাছে সেই কথা বর্ণনা করুন, কারণ ভগবানের লীলাবিলাস শ্রবণ করা সকলেরই পক্ষে মঙ্গলজনক।"

সূত গোস্বামী বললেন—"পরীক্ষিৎ মহারাজ শুকদেব গোস্বামীকে এইভাবে জিজ্ঞাসা করলে, সেই পরম শক্তিমান মহাত্মা ভগবানের মৎস্যাবতারের লীলা বর্ণনা করতে শুরু করেছিলেন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্‌! গো, ব্রাহ্মণ, দেবতা, ভক্ত, বৈদিক শাস্ত্র, ধর্ম এবং জীবনাদর্শের নীতি রক্ষা করার জন্য ভগবান অবতাররূপ ধারণ করেন। বায়ু যেমন বিভিন্ন প্রকার পরিবেশের মধ্য দিয়ে প্রবাহিত হলেও তার দ্বারা প্রভাবিত হয় না, তেমনই ভগবানও কখনও মানুষরূপে এবং কখনও নিকৃষ্ট স্তরের পশুরূপে আবির্ভূত হলেও সর্বদাই গুণাতীত। যেহেতু তিনি জড়া প্রকৃতির গুণের অতীত, তাই তিনি উৎকৃষ্ট এবং নিকৃষ্ট রূপের দ্বারা প্রভাবিত হন না। হে মহারাজ পরীক্ষিৎ! পূর্ব কল্পের অবসানে, ব্রহ্মার দিনান্তে তিনি যখন নিদ্রিত হয়েছিলেন, তখন প্রলয় হয়েছিল এবং ত্রিলোক তখন সমুদ্রের জলে নিমগ্ন হয়েছিল। ব্রহ্মার দিনান্তে ব্রহ্মার ঘুম পেলে, তিনি তখন শয়ন করতে ইচ্ছা করেছিলেন। তখন তাঁর মুখ-নিঃসৃত বেদসমূহ হয়গ্রীব নামক এক মহান দানব হরণ করেছিল। সেই দানবশ্রেষ্ঠ হয়গ্রীবের আচরণ অবগত হয়ে, সর্বৈশ্বর্যপূর্ণ ভগবান শ্রীহরি সেই দানবকে সংহার করে বেদ উদ্ধার করার জন্য একটি মৎস্যের রূপ ধারণ করেছিলেন।"



"চাক্ষুষ মন্বন্তরে সত্যব্রত নামক এক মহান ভগবদ্ভক্ত রাজর্ষি ছিলেন, তিনি কেবলমাত্র জলপানপূর্বক জীবন ধারণ করে কঠোর তপস্যা করেছিলেন। এই (বর্তমান) কল্পে রাজা সত্যব্রত শ্রাদ্ধদেব নামে সূর্যদেব বিবস্বানের পুত্ররূপে বিখ্যাত হয়েছেন। ভগবানের কৃপায় তিনি মনুর পদ প্রাপ্ত হয়েছেন। একদিন তপস্যারত রাজা সত্যব্রত যখন কৃতমালা নদীতে তর্পণ করছিলেন, তখন তাঁর অঞ্জলিস্থিত জলে একটি ক্ষুদ্র মৎস্য আবির্ভূত হয়েছিল।"

"হে ভরতকুলতিলক মহারাজ পরীক্ষিৎ! দ্রবিড় দেশের রাজা সত্যব্রত তখন তাঁর অঞ্জলিস্থিত জল সহ সেই মৎস্যটিকে নদীর জলে ফেলে দিয়েছিলেন। তখন সেই মৎস্যটি অত্যন্ত দয়াশীল রাজা সত্যব্রতের কাছে কাতর স্বরে বলতে লাগলেন—হে দীনবৎসল রাজন্‌! কেন আপনি আমাকে নদীর জলে নিক্ষেপ করছেন, যেখানে অন্য জলজন্তুরা আমাকে হত্যা করতে পারে? আমি তাদের ভয়ে অত্যন্ত ভীত। সেই মৎস্যটি যে স্বয়ং ভগবান সেই কথা না জেনেই, রাজা সত্যব্রত নিজেকে অনুগৃহীত করার জন্য মহা আনন্দে সেই মৎস্যটির রক্ষণে মনোনিবেশ করেছিলেন। সেই দয়ালু রাজা সেই মৎস্যের সকরুণ বাক্য শ্রবণ করে, তাঁকে একটি কলসের জলে রেখে তাঁর আশ্রমে নিয়ে এসেছিলেন। কিন্তু সেই মৎস্যটি এক রাতেই এত বর্ধিত হয়েছিলেন যে, সেই কমণ্ডলুতে তিনি আর স্বচ্ছন্দে বিচরণ করতে পারছিলেন না। তিনি তখন রাজাকে এইভাবে বলেছিলেন। হে রাজন্‌! আমি এই কমণ্ডলুতে কষ্টের সঙ্গে বাস করতে ইচ্ছা করি না, অতএব যেখানে আমি স্বচ্ছন্দে বাস করতে পারব, সেই প্রকার একটি বৃহৎ জলাশয়ের ব্যবস্থা করুন। তখন রাজা সে মৎস্যটিকে কমণ্ডলু থেকে বার করে নিয়ে একটি বিস্তৃত কূপে নিক্ষেপ করেছিলেন। কিন্তু মুহূর্তের মধ্যে সেই মৎস্যটি তিন হস্ত পরিমাণ বর্ধিত হয়েছিলেন।"

মৎস্যটি তখন বলেছিলেন—"হে রাজন্‌, এই জলাশয়টি আমার সুখে বাস করার উপযুক্ত নয়। দয়া করে আপনি আমাকে আরও বিস্তৃত একটি জলাশয় প্রদান করুন, কারণ আমি আপনার আশ্রয় গ্রহণ করেছি। হে মহারাজ পরীক্ষিৎ! রাজা তখন সেই মৎস্যটিকে কূপ থেকে উত্তোলন করে একটি সরোবরে নিক্ষেপ করেছিলেন, কিন্তু মৎস্যটি তৎক্ষণাৎ সেই জলের সীমা অতিক্রম করে বর্ধিত হয়েছিলেন।"

"হে রাজন্‌! আমি এক বিশাল জলচর, তাই এই জলাশয় আমার জন্য মোটেই উপযুক্ত নয়। এখন দয়া করে আপনি আমাকে রক্ষা করার কোন উপায় উদ্ভাবন করুন। আপনি আমাকে কোন অক্ষয় সরোবরে স্থাপন করুন।"

"মৎস্যটি এইভাবে অনুরোধ করলে, রাজা সত্যব্রত তখন তাঁকে সব চাইতে বড় জলাশয়ে নিয়ে গিয়েছিলেন, কিন্তু সেই স্থানও তাঁর পক্ষে পর্যাপ্ত না হওয়ায়, রাজা তখন এই মহামৎস্যকে সমুদ্রে নিক্ষেপ করেছিলেন।"

সমুদ্রে নিক্ষেপকালে সেই মৎস্য রাজা সত্যব্রতকে বলেছিলেন—"হে বীর, এই জলে অত্যন্ত বলবান ভয়ঙ্কর কুমীর প্রভৃতি জলজন্তুরা আমাকে ভক্ষণ করবে, অতএব আমাকে এই স্থানে ত্যাগ করা আপনার উচিত নয়।"

"মৎস্যরূপী ভগবানের এই প্রকার মধুর বাক্য শ্রবণ করে বিমোহিত রাজা তাঁকে জিজ্ঞাসা করেছিলেন—'আপনি কে? আপনি কেবল আমাদের মোহিত করছেন।' হে ভগবান, একদিনেই আপনি শত যোজন পরিমিত বিস্তৃত হয়ে নদী এবং সমুদ্রের জল আচ্ছাদিত করেছেন। পূর্বে আমি কখনও এই প্রকার জলচরকে দেখিনি অথবা শ্রবণও করিনি। আপনি নিশ্চয়ই সাক্ষাৎ ভগবান অব্যয় নারায়ণ শ্রীহরি। সমস্ত জীবের প্রতি আপনার কৃপা প্রদর্শন করার জন্য আপনি এখন জলচর রূপ ধারণ করেছেন। হে সৃষ্টি, স্থিতি এবং বিনাশের ঈশ্বর। হে পুরুষোত্তম। হে বিষ্ণু! আপনি আমাদের মতো ভক্তদের একমাত্র রক্ষক এবং গতি। তাই আমি আপনাকে আমার সশ্রদ্ধ প্রণতি নিবেদন করি। আপনার সমস্ত লীলা এবং অবতারগণ সমস্ত জীবের মঙ্গলের জন্য প্রকাশিত হয়। তাই হে ভগবান, কি উদ্দেশ্যে আপনি এই মৎস্যরূপ ধারণ করেছেন, তা আমি জানতে চাই। হে পদ্ম-পলাশ-লোচন প্রভু! দেহাত্মবুদ্ধি-সম্পন্ন দেবতাদের আরাধনা সর্বতোভাবে ব্যর্থ হয়। কিন্তু যেহেতু আপনি সকলের পরম সুহৃদ, পরম প্রিয় এবং পরমাত্মা, তাই আপনার শ্রীপাদপদ্মের আরাধনা কখনও ব্যর্থ হয় না। সেই জন্য আপনি এই বিচিত্র মৎস্য রূপে প্রকাশিত হয়েছেন।"

# রাজা সুদ্যুম্নের স্ত্রীত্ব প্রাপ্তি

মহারাজ পরীক্ষিৎ বললেন—"হে প্রভু, হে শুকদেব গোস্বামী, আপনি বিস্তারিতভাবে বিভিন্ন মনুর শাসনকাল এবং সেই শাসনকালে অনন্তবীর্য ভগবানের অদ্ভুত কার্যকলাপ বর্ণনা করেছেন। আমি অত্যন্ত ভাগ্যবান যে, আপনার কাছে এই সমস্ত বিষয় শ্রবণ করতে পেরেছি। দ্রবিড় দেশের রাজর্ষি সত্যব্রত, যিনি পূর্ব কল্পের অন্তে ভগবানের কৃপায় দিব্যজ্ঞান লাভ করেছিলেন, তিনিই পরবর্তীকালে বিবস্বানের পুত্র বৈবস্বত মনু হয়েছিলেন। আমি এই জ্ঞান আপনার কাছ থেকে প্রাপ্ত হয়েছি। ইক্ষ্বাকু প্রভৃতি নৃপতিরা তাঁর পুত্র ছিলেন তাও আমি আপনার কাছে জানতে পেরেছি। হে মহা সৌভাগ্যবান শুকদেব গোস্বামী, হে মহান् ব্রাহ্মণ। দয়া করে আপনি আমাদের কাছে সেই সমস্ত রাজাদের বংশ এবং গুণাবলী পৃথকভাবে বর্ণনা করুন, কারণ আমরা সর্বদা সেই কথা শ্রবণ করতে অত্যন্ত উৎসুক। এই বৈবস্বত মনুর বংশে যে সমস্ত বিখ্যাত রাজাদের আবির্ভাব হয়েছিল, যাঁরা ভবিষ্যতে আবির্ভূত হবেন এবং যাঁরা এখন বর্তমান রয়েছেন, তাঁদের সম্বন্ধে বিশদ আপনি আমাদের কাছে বর্ণনা করুন।"

শ্রীসূত গোস্বামী বললেন—"ব্রহ্মজ্ঞানীদের সভায় মহারাজ পরীক্ষিৎ কর্তৃক এইভাবে জিজ্ঞাসিত হয়ে, পরম ধর্ম-তত্ত্ববেত্তা শ্রীল শুকদেব গোস্বামী বলতে শুরু করেছিলেন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে শত্রুজয়ী মহারাজ! এখন আমার কাছে বিস্তারিতভাবে মনু বংশের বর্ণনা শ্রবণ করুন। যতখানি বিস্তারিতভাবে সম্ভব আমি তা বর্ণনা করব, কারণ তাঁদের সমস্ত কার্যকলাপ একশ বছর ধরে বর্ণনা করলেও শেষ হবে না। উৎকৃষ্ট এবং নিকৃষ্ট সমস্ত প্রাণীদের পরমাত্মা সেই পরম পুরুষই কেবল কল্পান্তে বর্তমান ছিলেন। তিনি ছাড়া এই পরিদৃশ্যমান বিশ্ব বা অন্য কিছু ছিল না। হে মহারাজ পরীক্ষিৎ! সেই পরম পুরুষ ভগবানের নাভি থেকে একটি স্বর্ণময় পদ্ম উদ্ভূত হয়েছিল, সেই পদ্মে চতুর্মুখ ব্রহ্মার জন্ম হয়েছিল। ব্রহ্মার মন থেকে মরীচির জন্ম হয়েছিল এবং মরীচির ঔরসে দাক্ষায়ণীর গর্ভে কশ্যপের জন্ম হয়েছিল। কশ্যপ থেকে অদিতির গর্ভে বিবস্বান জন্মগ্রহণ করেন। হে ভারত! বিবস্বান থেকে সংজ্ঞার গর্ভে শ্রাদ্ধদেব মনু জন্মগ্রহণ করেছিলেন। জিতেন্দ্রিয় শ্রাদ্ধদেব তাঁর পত্নী শ্রদ্ধার গর্ভে ইক্ষ্বাকু, নৃগ, শর্যাতি, দিষ্ট, ধৃষ্ট, করূষক, নরিষ্যন্ত, পৃষধ্র, নভগ এবং কবি নামক দশটি পুত্র উৎপাদন করেছিলেন। প্রথমে মনু অপুত্রক ছিলেন। তাই তাঁর পুত্র লাভের নিমিত্ত মিত্র এবং বরুণ দেবতার সন্তুষ্টি বিধানের জন্য তত্ত্বজ্ঞানী এবং অত্যন্ত শক্তিমান মহর্ষি বশিষ্ঠ একটি যজ্ঞ অনুষ্ঠান করেছিলেন। সেই যজ্ঞে পয়োব্রত-পরায়ণা মনুর পত্নী শ্রদ্ধা হোতার কাছে গিয়ে, প্রণতি নিবেদন করে একটি কন্যা লাভের জন্য প্রার্থনা করেছিলেন। "এখন আহুতি নিবেদন কর," প্রধান পুরোহিতের দ্বারা এইভাবে আদিষ্ট হয়ে হোতা ঘৃত আহুতি দিয়েছিলেন। তিনি তখন মনুপত্নীর প্রার্থনা স্মরণ করে 'বষট্' শব্দসহ মন্ত্র উচ্চারণ করে যজ্ঞ অনুষ্ঠান করেছিলেন। মনু পুত্র লাভের জন্য সেই যজ্ঞ করতে আরম্ভ করেছিলেন, কিন্তু পুরোহিত মনুপত্নীর অনুরোধে কন্যা লাভের সংকল্প করেছিলেন, তার ফলে ইলা নামক একটি কন্যার জন্ম হয়েছিল। সেই কন্যা দর্শন করে মনু অসন্তুষ্ট চিত্তে তাঁর গুরু বশিষ্ঠকে বলেছিলেন। হে প্রভু! আপনারা সকলে বৈদিক মন্ত্র উচ্চারণে অত্যন্ত পারদর্শী। তা হলে আপনাদের ক্রিয়ার ফল বিপরীত হল কেন? এটি অত্যন্ত দুঃখের বিষয়। বৈদিক মন্ত্রের এই প্রকার বিপরীত ফল হওয়া উচিত নয়। আপনারা সকলে সংযতচিত্ত এবং ব্রহ্মজ্ঞ। তপস্যার প্রভাবে আপনাদের সমস্ত জড় কলুষ নষ্ট হয়েছে। দেবতাদের মতো আপনাদের বাক্যও কখনও মিথ্যা হয় না। তা হলে কেন সঙ্কল্পিত কার্যের এই প্রকার বিপরীত ফল হল? মনু সেই কথা শুনে, হোতার কার্যে যে ব্যতিক্রম হয়েছিল পরম শক্তিমান প্রপিতামহ বশিষ্ঠ তা বুঝতে পেরেছিলেন। তাই তিনি তখন সূর্যপুত্রকে এই কথাগুলি বলেছিলেন







তোমার হোতার সংকল্পের বিপর্যয়বশত যজ্ঞক্রিয়ার ফলে তা ঘটেছে। সে যাই হোক, আমার বীর্য তেজের দ্বারা আমি তোমাকে একটি সুপুত্র প্রদান করব।"

"হে মহারাজ পরীক্ষিৎ! পরম যশস্বী এবং পরম শক্তিমান বশিষ্ঠ এইভাবে স্থির করে, ইলার পুরুষত্ব প্রদানের জন্য পরম পুরুষ শ্রীবিষ্ণুর কাছে প্রার্থনা করেছিলেন। পরমেশ্বর ভগবান শ্রীহরি বশিষ্ঠের প্রার্থনায় প্রসন্ন হয়ে তাঁকে বাঞ্ছিত বর প্রদান করেছিলেন। তার ফলে ইলা সুদ্যুম্ন নামক এক শ্রেষ্ঠ পুরুষে পরিণত হয়েছিলেন।"

"হে মহারাজ পরীক্ষিৎ! সেই বীর সুদ্যুম্ন একদিন কয়েকজন অমাত্য পরিবৃত হয়ে সিন্ধুদেশীয় অশ্বে আরোহণ করে, মৃগয়ার উদ্দেশ্যে বনে বিচরণ করছিলেন। তিনি অঙ্গে কবচ ধারণ করে এবং হস্তে অতি সুন্দর ধনুক ও বিচিত্র শর গ্রহণপূর্বক পশুদের পিছনে ধাবিত হতে হতে অরণ্যের উত্তর দিকে উপনীত হয়েছিলেন। উত্তর দিকে মেরু পর্বতের নিম্নদেশে সুকুমার নামক একটি বন আছে, যেখানে ভগবান শিব উমাসহ সর্বদা আনন্দ উপভোগ করেন। সুদ্যুম্ন সেই বনে প্রবেশ করেছিলেন। হে মহারাজ পরীক্ষিৎ! শত্রু দমনকারী সুদ্যুম্ন সেই বনে প্রবেশ করা মাত্রই নিজেকে স্ত্রীরূপে এবং তাঁর ঘোড়াকে ঘোটকী রূপে দর্শন করলেন। তাঁর অনুচরেরা যখন দেখলেন যে অঙ্গের লিঙ্গের পরিবর্তন হয়েছে, তখন তাঁরা অত্যন্ত বিষণ্ণ হয়ে পরস্পরকে অবলোকন করতে লাগলেন।"

মহারাজ পরীক্ষিৎ বললেন—"হে মহা শক্তিমান ব্রাহ্মণ! সেই স্থানটি কেন এই প্রকার গুণসম্পন্ন ছিল? কোন ব্যক্তি তা এইভাবে গুণসম্পন্ন করেছিলেন? দয়া করে আমাদের এই প্রশ্নের উত্তর প্রদান করুন, কারণ তা জানতে আমরা অত্যন্ত আগ্রহী।"

শ্রীল শুকদেব গোস্বামী উত্তর দিলেন—"একদিন ব্রতপরায়ণ ঋষিরা তাঁদের নিজেদের তেজে সমস্ত অন্ধকার দূর করে, সর্বদিক আলোকিত করে মহাদেবকে দর্শন করতে সেই বনে উপস্থিত হয়েছিলেন। অম্বিকা দেবী তখন বিবস্ত্র ছিলেন, তাই তিনি ঋষিদের দেখে অত্যন্ত লজ্জিত হয়েছিলেন এবং তাঁর পতির কোল থেকে উঠে শীঘ্রই তাঁর নীবী আবদ্ধ করেছিলেন। শিব-পার্বতীকে রতিক্রিয়ায় রত দেখে, ঋষিরাও সেখান থেকে নিবৃত্ত হয়ে নর-নারায়ণের আশ্রমে গমন করেছিলেন। সেই জন্য মহাদেব তাঁর পত্নীর প্রীতি বিধানের জন্য বলেছিলেন, 'যে পুরুষ এখানে প্রবেশ করবে, সে স্ত্রী হয়ে যাবে।' সেই সময় থেকে কোন পুরুষ আর ঐ বনে প্রবেশ করে না। কিন্তু এখন রাজা সুদ্যুম্ন তাঁর অনুচরগণ সহ স্ত্রীরূপে বনে বনে বিচরণ করতে লাগলেন। সুদ্যুম্ন কামভাব উদ্দীপনকারিণী এক পরমা সুন্দরী রমণীতে পরিণত হয়েছিলেন এবং তিনি অন্য রমণীগণ পরিবৃতা ছিলেন। চন্দ্রের পুত্র বুধ তাঁর আশ্রমের সমীপে এই সুন্দরী রমণীটিকে বিচরণ করতে দেখে, তাঁকে উপভোগ করতে ইচ্ছা করেছিলেন। সেই সুন্দরীও সোমরাজের পুত্র বুধকে পতিরূপে কামনা করেছিলেন। তার ফলে বুধ তাঁর গর্ভে পুরূরবা নামক এক পুত্র উৎপাদন করেন। আমি নির্ভরযোগ্য সূত্র থেকে শুনেছি যে, মনুর পুত্র রাজা সুদ্যুম্ন এইভাবে স্ত্রীত্ব প্রাপ্ত হয়ে তাঁর কুলগুরু বশিষ্ঠকে স্মরণ করেছিলেন। সুদ্যুম্নের সেই শোচনীয় অবস্থা দর্শন করে বশিষ্ঠ অত্যন্ত ব্যথিত হয়েছিলেন। সুদ্যুম্নের পুরুষত্ব ফিরে পাওয়ার কামনায় বশিষ্ঠ তখন শঙ্করের আরাধনা করতে শুরু করেছিলেন।"

"হে মহারাজ পরীক্ষিৎ! মহাদেব বশিষ্ঠের প্রতি প্রসন্ন হয়ে তাঁর প্রীতিবিধানের জন্য এবং পার্বতীর কাছে তাঁর বাণীর সত্যতা রক্ষার জন্য সেই মহর্ষিকে বলেছিলেন, "তোমার শিষ্য সুদ্যুম্ন এক মাস পুরুষ ও এক মাস স্ত্রী থাকবে। এইভাবে সে তার ইচ্ছা অনুসারে পৃথিবী শাসন করুক।" এইভাবে সুদ্যুম্ন তাঁর গুরুর কৃপায় মহাদেবের বচন অনুসারে এক মাস অন্তর পুরুষত্ব প্রাপ্ত হয়ে রাজ্য শাসন করছিলেন, কিন্তু তাঁর প্রজারা তাতে সন্তুষ্ট হয়নি। হে রাজন্, সুদ্যুম্নের উৎকল, গয় ও বিমল নামে তিনটি অতি ধার্মিক পুত্র ছিলেন, যাঁরা দক্ষিণাপথের অধিপতি হয়েছিলেন। তারপর বার্ধক্য উপনীত হলে, পৃথিবীপতি সুদ্যুম্ন তাঁর পুত্র পুরূরবাকে রাজ্য প্রদান করে বনে গমন করেছিলেন।"

## দ্বিতীয় অধ্যায়

# মনুপুত্রদের বংশ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"তারপর, পুত্র সুদ্যুম্ন যখন বানপ্রস্থ-আশ্রম অবলম্বন করার জন্য বনে গমন করেন, তখন বৈবস্বত মনু (শ্রাদ্ধদেব) আরও পুত্রাভিলাষী হয়ে যমুনার তীরে শত বৎসর কঠোর তপস্যা করেছিলেন। তারপর, শ্রাদ্ধদেব পুত্র লাভের বাসনায় দেবদেব ভগবান শ্রীহরির আরাধনা করার ফলে, ঠিক তাঁর নিজের মতো দশটি পুত্র লাভ করেছিলেন। তাঁদের মধ্যে ইক্ষ্বাকু ছিলেন জ্যেষ্ঠ। এই পুত্রদের অন্যতম পৃষধ্র তাঁর গুরুর আদেশে গোরক্ষকরূপে নিযুক্ত হয়েছিলেন। তিনি রাত্রিবেলায় খড়্গ হাতে বীরাসনে থেকে গাভীদের রক্ষা করতেন। একদিন রাত্রে যখন বৃষ্টি হচ্ছিল, তখন একটি বাঘ গোষ্ঠে প্রবেশ করে। সেই বাঘটিকে দেখে সমস্ত শয়ান গাভীরা ভয় পেয়ে গোষ্ঠে ইতস্তত বিচরণ করতে লাগল। সেই অতি বলবান ব্যাঘ্রটি যখন একটি গাভীকে আক্রমণ করেছিল, তখন গাভীটি ভয়াতুর হয়ে আর্তনাদ করতে শুরু করেছিল। সেই আর্তনাদ শুনে পৃষধ্র তৎক্ষণাৎ সেই শব্দ অনুসরণ করে ধাবিত হয়েছিলেন। তখন নক্ষত্রসমূহ মেঘের আড়ালে অদৃশ্য হওয়ায় পৃষধ্র গাভীটিকে বাঘ বলে মনে করে তাঁর খড়্গের দ্বারা গাভীটির মস্তক ছেদন করেছিলেন। খড়্গের অগ্রভাগের আঘাতে ব্যাঘ্রটির কর্ণ ছিন্ন হয়েছিল, তার ফলে অত্যন্ত ভীত হয়ে পথে রক্ত নিঃসৃত করতে করতে সেই ব্যাঘ্রটি সেখান থেকে পলায়ন করেছিল। শত্রুদমনকারী পৃষধ্র মনে করেছিলেন যে, ব্যাঘ্রটি নিহত হয়েছে, কিন্তু সকালবেলায় তিনি যখন দেখলেন যে, তাঁর দ্বারা গাভীটি নিহত হয়েছে, তখন তিনি অত্যন্ত দুঃখিত হয়েছিলেন। পৃষধ্র যদিও না জেনে সেই অপরাধ করেছিলেন, তবুও তাঁর কুলগুরু বশিষ্ঠ তাঁকে অভিশাপ দিয়েছিলেন—'তোমার পরবর্তী জন্মে তুমি ক্ষত্রিয় হতে পারবে না। পক্ষান্তরে, এই গোবধজনিত অপরাধের ফলে তোমাকে শূদ্ররূপে জন্মগ্রহণ করতে হবে।' তাঁর গুরু কর্তৃক এইভাবে অভিশপ্ত হয়ে বীর পৃষধ্র কৃতাঞ্জলিপুটে সেই অভিশাপ স্বীকার করেছিলেন। তারপর জিতেন্দ্রিয় হয়ে তিনি ঋষিদের অনুমোদিত ব্রহ্মচর্য ব্রত অবলম্বন করেছিলেন।"

"এইভাবে, পৃষধ্র সমস্ত সংসর্গ থেকে মুক্ত হয়ে শান্তচিত্ত ও সংযতেন্দ্রিয় হয়েছিলেন এবং নিস্পৃহভাবে ভগবানের কৃপার প্রভাবে লব্ধ বস্তুর দ্বারা জীবিকা নির্বাহ করতে করতে তিনি ভক্তিযোগের প্রভাবে সমস্ত জীবের প্রতি বন্ধুভাবাপন্ন ও সমদর্শী হয়েছিলেন এবং অন্তর্যামী পরম পুরুষ ভগবান বাসুদেবের প্রতি পূর্ণ ঐকান্তিকতা লাভ করেছিলেন। এইভাবে শুদ্ধ জ্ঞানের প্রভাবে সর্বতোভাবে পরিতৃপ্ত হয়ে এবং সর্বদা পরমেশ্বর ভগবানে চিত্ত সন্নিবিষ্ট করে, পৃষধ্র ভগবানের প্রতি শুদ্ধ ভক্তি লাভ করেছিলেন এবং জড় অন্ধ ও বধিরের মতো জড় কার্যকলাপের প্রতি সম্পূর্ণরূপে নিস্পৃহ হয়ে এই পৃথিবীতে বিচরণ করতে লাগলেন। এইরূপ আচরণের ফলে পৃষধ্র একজন মহান ঋষি হয়েছিলেন এবং বনে গমন করে তিনি যখন প্রজ্বলিত দাবাগ্নি দর্শন করেছিলেন, তখন তাতে তাঁর দেহ দগ্ধ করে তিনি চিন্ময়লোক প্রাপ্ত হয়েছিলেন।"

"মনুর কনিষ্ঠ পুত্র কবি কৈশোর বয়সেই জড় সুখভোগের প্রতি নিস্পৃহ হয়েছিলেন এবং তিনি রাজ্য পরিত্যাগ করে তাঁর বন্ধুগণ সহ বনে গমন করেছিলেন এবং স্বপ্রকাশ পরম পুরুষ ভগবানকে তাঁর হৃদয় অভ্যন্তরে চিন্তা করে পরম গতি লাভ করেছিলেন। মনুর আর এক পুত্র করূষ থেকে কারূষ নামক এক ক্ষত্রিয় জাতি উৎপন্ন হয়। কারূষ ক্ষত্রিয়েরা ছিলেন উত্তর দিকের রাজা। তাঁরা ধর্মনিষ্ঠ এবং ব্রাহ্মণ্য সংস্কৃতির রক্ষকরূপে বিখ্যাত ছিলেন। ধৃষ্ট নামক মনুপুত্র থেকে ধার্ষ্ট নামক ক্ষত্রিয় জাতির উৎপত্তি হয়, যাঁরা পৃথিবীতে ব্রাহ্মণত্ব প্রাপ্ত হয়েছিলেন। মনুর পুত্র নৃগ থেকে সুমতির জন্ম হয়। সুমতি থেকে ভূতজ্যোতি এবং ভূতজ্যোতি থেকে বসু জন্মগ্রহণ করেন। বসুর পুত্র প্রতীক, প্রতীকের পুত্র ওঘবান। ওঘবানের পুত্রের নামও ওঘবান এবং তাঁর কন্যার নাম ওঘবতী। সুদর্শন সেই কন্যাকে বিবাহ করেন। নরিষ্যন্ত থেকে চিত্রসেন নামক এক পুত্রের জন্ম হয় এবং তাঁর থেকে দক্ষ নামক পুত্রের জন্ম হয়। দক্ষ থেকে মীঢ্বান, মীঢ্বান থেকে পূর্ণ এবং পূর্ণ থেকে ইন্দ্রসেনের জন্ম হয়। ইন্দ্রসেন থেকে বীতিহোত্র, বীতিহোত্র থেকে সত্যশ্রবা, সত্যশ্রবা থেকে উরুশ্রবা এবং উরুশ্রবা থেকে দেবদত্তের জন্ম হয়। দেবদত্ত থেকে অগ্নিবেশ্য জন্মগ্রহণ করেন, যিনি ছিলেন স্বয়ং অগ্নিদেব। এই পুত্রটি কানীন ও জাতুকর্ণ্য ঋষিরূপে বিখ্যাত হন।"

"হে রাজন্, অগ্নিবেশ্য থেকে আগ্নিবেশ্যায়ন নামক ব্রাহ্মণকুল উৎপন্ন হয়েছে। নরিষ্যন্তের বংশ আমি তোমার কাছে বর্ণনা করলাম, এখন দিষ্টের বংশ বর্ণনা করছি, শ্রবণ কর। দিষ্টের নাভাগ নামে এক পুত্র ছিল। এর পরে যে নাভাগের কথা বর্ণনা করা হবে তার থেকে এই নাভাগ ভিন্ন। এই দিষ্টপুত্র নাভাগ কর্মের দ্বারা বৈশ্যত্ব প্রাপ্ত হয়েছিলেন। নাভাগের পুত্র ভলন্দন, ভলন্দনের পুত্র বৎসপ্রীতি এবং তাঁর পুত্র প্রাংশু। প্রাংশুর পুত্র প্রমতি, প্রমতির পুত্র খনিত্র, খনিত্রের পুত্র চাক্ষুষ এবং তাঁর পুত্র বিবিংশতি। বিবিংশতির পুত্র রম্ভ, রম্ভের পুত্র পরম ধার্মিক খনীনেত্র। হে রাজন্, এই খনীনেত্রের পুত্র রাজা করন্ধম। করন্ধম থেকে অবীক্ষিৎ নামক এক পুত্রের জন্ম হয় এবং অবীক্ষিতের পুত্র মরুত্ত, যিনি রাজচক্রবর্তী হয়েছিলেন। অঙ্গিরার পুত্র মহাযোগী সংবর্ত মরুত্তকে দিয়ে এক যজ্ঞ করিয়েছিলেন। রাজা মরুত্তের যজ্ঞের মতো আর কোন যজ্ঞ হয়নি। তাঁর যজ্ঞের সমস্ত সামগ্রী ছিল স্বর্ণময়, সুতরাং তা অত্যন্ত সুন্দর ছিল। সেই যজ্ঞে ইন্দ্র প্রচুর পরিমাণে সোমরস পান করে মত্ত হয়েছিলেন। ব্রাহ্মণেরা প্রচুর দক্ষিণা প্রাপ্ত হয়ে সন্তুষ্ট হয়েছিলেন। সেই যজ্ঞে মরুৎ দেবতাগণ খাদ্য পরিবেশন করেছিলেন এবং বিশ্বদেবগণ সভাসদ ছিলেন। মরুত্তের পুত্র দম, দমের পুত্র রাজ্যবর্ধন, রাজ্যবর্ধনের পুত্র সুধৃতি এবং তাঁর পুত্র নর। নরের পুত্র কেবল এবং তাঁর পুত্র বন্ধুমান, বন্ধুমানের পুত্র বেগবান, বেগবানের পুত্র বুধ এবং বুধের পুত্র তৃণবিন্দু। এই তৃণবিন্দু পৃথিবীর অধিপতি হয়েছিলেন। অপ্সরাশ্রেষ্ঠা অলম্বুষা অনুরূপ বর গুণসম্পন্ন তৃণবিন্দুকে পতিরূপে বরণ করেছিলেন। তাঁর গর্ভে কয়েকটি পুত্র এবং ইলবিলা নামক একটি কন্যার জন্ম হয়। মহাযোগী ঋষি বিশ্রবা তাঁর পিতার কাছ থেকে অধ্যাত্মবিদ্যা লাভ করে, ইলবিলার গর্ভে ধনপতি কুবের নামক পুত্র উৎপাদন করেন। তৃণবিন্দুর বিশাল, শূন্যবন্ধু এবং ধূম্রকেতু নামক তিনটি পুত্র ছিল। তাঁদের মধ্যে বিশাল বংশ সৃষ্টি করেন এবং বৈশালী নামক পুরী নির্মাণ করেন। বিশালের পুত্র হেমচন্দ্র, তাঁর পুত্র ধূম্রাক্ষ, ধূম্রাক্ষের পুত্র সংযম এবং সংযমের পুত্র দেবজ ও কৃশাশ্ব। কৃশাশ্বের পুত্র সোমদত্ত, যিনি অশ্বমেধ যজ্ঞের দ্বারা বিষ্ণুর আরাধনা করে মহাযোগীদের প্রাপ্য অতি উত্তম গতি লাভ করেছিলেন। সোমদত্তের পুত্র সুমতি, সুমতির পুত্র জনমেজয়। বিশাল রাজার বংশোদ্ভূত রাজারা তৃণবিন্দুর কীর্তি রক্ষা করেছিলেন।"

## তৃতীয় অধ্যায়

# সুকন্যা এবং চ্যবন মুনির বিবাহ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন্! মনুর আর এক পুত্র শর্যাতি ছিলেন পূর্ণরূপে বৈদিক তত্ত্বজ্ঞান সমন্বিত রাজা। তিনি অঙ্গিরার বংশধরদের যজ্ঞে দ্বিতীয় দিবসের কর্তব্য কর্ম উপদেশ দিয়েছিলেন। শর্যাতির সুকন্যা নামক এক অতি সুন্দরী কমলনয়না কন্যা ছিল। সেই কন্যাকে সঙ্গে নিয়ে বনে গমন করে, রাজা শর্যাতি

চ্যবন মুনির আশ্রমে উপস্থিত হয়েছিলেন। সেই সুকন্যা যখন সখীগণ পরিবেষ্টিতা হয়ে বনে গাছ থেকে ফল আহরণ করছিলেন, তখন তিনি একটি বল্মীকের গর্তে জোনাকির মতো দুটি জ্যোতি দেখতে পেলেন। দৈবের প্রেরণাবশতই যেন সেই কন্যা মুগ্ধা হয়ে একটি কাঁটার দ্বারা সেই জ্যোতির্ময় পদার্থ দুটি বিদ্ধ করেছিলেন এবং বিদ্ধ হওয়া মাত্রই সেখান থেকে রক্ত নির্গত হতে লাগল। তৎক্ষণাৎ শর্যাতির সৈন্যদের মল-মূত্র নিরুদ্ধ হয়েছিল। তা দেখে অত্যন্ত আশ্চর্য হয়ে শর্যাতি তাঁর সঙ্গীদের বলেছিলেন। কি আশ্চর্য! আমাদের মধ্যে কেউ নিশ্চয়ই ভৃগুনন্দন চ্যবন মুনির কোন অনিষ্ট করেছে। মনে হচ্ছে কেউ যেন এই আশ্রমকে কলুষিত করেছে। সুকন্যা তখন ভয়ে ব্যাকুল হয়ে তাঁর পিতাকে বলেছিলেন, 'আমি কিছু অন্যায় করেছি, কারণ আমি না জেনে একটি কণ্টকের দ্বারা দুটি জ্যোতি বিদীর্ণ করেছি।' তাঁর কন্যার সেই উক্তি শ্রবণ করে রাজা শর্যাতি অত্যন্ত ভীত হয়েছিলেন এবং তিনি নানাভাবে বল্মীকের মধ্যে অবস্থিত চ্যবন মুনিকে প্রসন্ন করার চেষ্টা করেছিলেন। সংযত চিত্ত শর্যাতি চ্যবন মুনির অভিপ্রায় বুঝতে পেরে, তাঁকে তাঁর কন্যা সমর্পণ করেছিলেন এবং অতি কষ্টে বিপদ থেকে মুক্ত হয়ে মুনির অনুমতি গ্রহণ করে গৃহে প্রত্যাবর্তন করেছিলেন। অত্যন্ত উগ্র স্বভাব চ্যবন মুনিকে পতিরূপে প্রাপ্ত হওয়ায় সুকন্যা তাঁর হৃদয়গত ভাব অবগত হয়ে, অত্যন্ত সাবধানে সেই অনুসারে কার্য করে তাঁকে সন্তুষ্ট করতে লাগলেন। তারপর, কিছুকাল গত হলে, স্বর্গের চিকিৎসক অশ্বিনীকুমারদ্বয় চ্যবন মুনির আশ্রমে এসেছিলেন। চ্যবন মুনি শ্রদ্ধা সহকারে তাঁদের পূজা করে, তাঁদের কাছে অনুরোধ করেছিলেন তাঁকে যৌবন প্রদান করতে, কারণ তাঁরা যৌবন দানে সমর্থ ছিলেন।"

চ্যবন মুনি বললেন—"যদিও আপনারা যজ্ঞে সোমরস পানে বঞ্চিত, আমি আপনাদের সোমরসপূর্ণ পাত্র প্রদান করব। দয়া করে আপনারা আমাকে রূপ এবং যৌবন সম্পাদন করে দিন, কারণ তা যুবতী রমণীদের আকৃষ্ট করে। চিকিৎসকশ্রেষ্ঠ অশ্বিনীকুমারদ্বয় অত্যন্ত আনন্দের সঙ্গে চ্যবন মুনির প্রস্তাব অঙ্গীকার করেছিলেন। তাঁরা সেই ব্রাহ্মণকে বলেছিলেন, "এই সিদ্ধ সরোবরে আপনি নিমগ্ন হোন।" (এই সরোবরে যে স্নান করে তার বাসনা পূর্ণ হয়)। এই কথা বলে অশ্বিনীকুমারদ্বয় জরাজীর্ণ শরীর ধমনীশিরা দেহ অতি বৃদ্ধ চ্যবন মুনিকে নিয়ে হ্রদে প্রবেশ করেছিলেন। তারপর, সেই হ্রদ থেকে অতি সুন্দর তিনজন পুরুষ উঠে এলেন। তাঁরা পরম সুন্দর পদ্মমালা, কুণ্ডল এবং সুন্দর বসনে ভূষিত ছিলেন। তাঁরা সকলেই ছিলেন সমান সৌন্দর্য বিশিষ্ট। সেই পতিব্রতা সুন্দরী সুকন্যা কে যে অশ্বিনীকুমার এবং কে তাঁর পতি তা বুঝতে পারলেন না, কারণ তাঁরা সকলেই ছিলেন সমান সুন্দর। কে তাঁর পতি তা বুঝতে না পেরে, তিনি অশ্বিনীকুমারদ্বয়ের শরণাগত হয়েছিলেন। অশ্বিনীকুমারদ্বয় সুকন্যার পাতিব্রত্য-ধর্ম দর্শন করে তাঁর প্রতি বিশেষ প্রীত হয়েছিলেন এবং তাঁর পতিকে দেখিয়ে দিয়ে ও চ্যবন মুনির অনুমতি নিয়ে তাঁরা তাঁদের বিমানে স্বর্গলোকে ফিরে গিয়েছিলেন। তারপর, রাজা শর্যাতি, যজ্ঞ অনুষ্ঠান করতে অভিলাষী হয়ে চ্যবন মুনির আশ্রমে গিয়েছিলেন। সেখানে তিনি তাঁর কন্যার পাশে সূর্যের মতো তেজস্বী এক অতি সুন্দর যুবককে দর্শন করেছিলেন। তাঁর কন্যা তাঁকে প্রণতি নিবেদন করলেও, রাজা শর্যাতি তাঁকে আশীর্বাদ না করে অসন্তুষ্ট চিত্তে বলতে লাগলেন। হে অসতী! তুমি কি করতে অভিলাষী হয়েছ? তুমি সর্বজনপূজ্য পরম শ্রদ্ধেয় পতিকে প্রতারণা করেছ, যেহেতু তিনি বৃদ্ধ এবং জরাগ্রস্ত, তাই তুমি অপ্রিয় পতিকে পরিত্যাগ করে এই যুবকটিকে উপপতিরূপে বরণ করেছ, যে ঠিক একটি পথের ভিক্ষুকের মতো। হে কন্যা, তুমি এক সংকুলে জন্মগ্রহণ করেছ, তোমার মতি এইভাবে অধোগামী হল কিভাবে? তুমি কিভাবে নির্লজ্জের মতো এক উপপতির ভজনা করছ? তার ফলে তুমি তোমার পিতৃকুল এবং পতিকুল উভয় কুলকেই ঘোর নরকে পতিত করলে। সুকন্যা কিন্তু তাঁর সতীত্বের গর্বে গর্বিত হয়ে হেসে এই প্রকার কটুবাক্য প্রয়োগকারী পিতাকে বললেন, 'হে পিতঃ! আমার পার্শ্বস্থিত এই ব্যক্তিটি আপনারই জামাতা ভৃগুনন্দন চ্যবন মুনি।' এই বলে সুকন্যা তাঁর পিতাকে চ্যবনের রূপ এবং যৌবন প্রাপ্তির কারণ বর্ণনা করেছিলেন। তা শুনে শর্যাতি অত্যন্ত বিস্মিত ও আনন্দিত হয়ে কন্যাকে স্নেহে আলিঙ্গন করেছিলেন।' "



"চ্যবন মুনি তাঁর শক্তিবলে রাজা শর্যাতিকে দিয়ে সোমযজ্ঞ অনুষ্ঠান করিয়েছিলেন। অশ্বিনীকুমারদ্বয়ের যদিও সোমরস পানে অধিকার ছিল না, তবুও মুনি তাঁদের সোমরসের পূর্ণপাত্র প্রদান করেছিলেন। ইন্দ্র অত্যন্ত বিচলিত এবং ক্রুদ্ধ হয়ে চ্যবন মুনিকে হত্যা করার জন্য তাঁর বজ্র গ্রহণ করেছিলেন। কিন্তু চ্যবন মুনি তাঁর শক্তির বলে বজ্রসহ ইন্দ্রের হস্ত নিষ্ক্রিয় করে রেখেছিলেন। যদিও অশ্বিনীকুমারদ্বয় চিকিৎসক বলে যজ্ঞে সোমরস পানের অধিকার থেকে বঞ্চিত ছিলেন, তবুও সেই সময় থেকে দেবতারা তাঁদের সোমরস পান করতে দিতে সম্মত হয়েছিলেন। রাজা শর্যাতির উত্তানবর্হি, আনর্ত এবং ভূরিষেণ নামক তিনটি পুত্র ছিল। আনর্ত থেকে রেবতের জন্ম হয়।"

"হে শত্রুদমন মহারাজ পরীক্ষিৎ! এই রেবত সমুদ্রের মধ্যে কুশস্থলী নামক একটি নগরী নির্মাণপূর্বক সেখানে বাস করে আনর্ত প্রভৃতি দেশ শাসন করতেন। তাঁর একশত অতি উত্তম পুত্র ছিল। তাঁদের মধ্যে জ্যেষ্ঠ ছিলেন ককুদ্মী। ককুদ্মী তাঁর কন্যা রেবতীকে নিয়ে তাঁর কন্যার পতি কে হবে তা জিজ্ঞাসা করার জন্য প্রকৃতির ত্রিগুণের অতীত ব্রহ্মলোকে ব্রহ্মার কাছে গিয়েছিলেন। ককুদ্মী যখন সেখানে উপস্থিত হয়েছিলেন, তখন ব্রহ্মা গন্ধর্বদের গীতবাদ্য শ্রবণ করছিলেন এবং তাই ক্ষণকালের জন্যও তাঁর সঙ্গে কথা বলার সময় হয়নি। সেই জন্য ককুদ্মী প্রতীক্ষা করেছিলেন এবং গীতবাদ্যের অবসানে তিনি ব্রহ্মাকে প্রণাম করে নিজের অভিপ্রায় নিবেদন করেছিলেন। তাঁর কথা শুনে পরম শক্তিমান ব্রহ্মা উচ্চহাস্য সহকারে ককুদ্মীকে বলেছিলেন, "হে রাজন, তুমি মনে মনে যাদের তোমার জামাতারূপে স্থির করেছিলে, তারা সকলেই কালের প্রভাবে গত হয়েছে।" সাতাশ চতুর্যুগ ইতিমধ্যে অতিক্রান্ত হয়েছে। যাদের তুমি মনে মনে স্থির করেছিলে তারা এখন গত হয়েছে, এমন কি তাদের পুত্র, পৌত্র এবং গোত্রদের নাম পর্যন্ত তুমি শুনতে পাবে না।"

"হে রাজন, তুমি যাও, দেবদেব বিষ্ণু যাঁর অংশ সেই মহাবলী বলদেব এখন সেখানে বিরাজ করছেন, তোমার এই কন্যারত্নটি সেই পুরুষরত্নকে সমর্পণ কর। শ্রীবলদেব হচ্ছেন পরমেশ্বর ভগবান। তাঁর মহিমা শ্রবণ এবং কীর্তনের ফলে মানুষ পবিত্র হয়। তিনি যেহেতু সমস্ত জীবের পরম শুভাকাঙ্ক্ষী, তাই তিনি এখন ভূভার হরণ করার জন্য তাঁর অংশসহ পৃথিবীতে অবতীর্ণ হয়েছেন।"

"ব্রহ্মার দ্বারা এইভাবে আদিষ্ট হয়ে, ককুদ্মী তাঁকে প্রণাম করে নিজের গৃহে প্রত্যাবর্তন করেছিলেন। সেখানে গিয়ে তিনি দেখলেন যে তাঁর পুরী শূন্য, কারণ তাঁর ভ্রাতারা এবং অন্যান্য আত্মীয়-স্বজনেরা যক্ষ আদি উচ্চতর জীবদের ভয়ে পুরী পরিত্যাগ করে চতুর্দিকে অবস্থান করছিলেন। তারপর রাজা তাঁর পরমা সুন্দরী কন্যাকে পরম শক্তিশালী শ্রীবলদেবকে সমর্পণ করে, নর-নারায়ণকে সন্তুষ্ট করার জন্য তপস্যা করতে বদরিকাশ্রমে গিয়েছিলেন।"

## চতুর্থ অধ্যায়

# অম্বরীষ মহারাজের চরণে দুর্বাসা মুনির অপরাধ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"নভগের পুত্র নাভাগ দীর্ঘকাল গুরুগৃহে বাস করেছিলেন। তাই তাঁর ভাইয়েরা মনে করেছিলেন যে, তিনি গৃহস্থ-আশ্রম অবলম্বন করার জন্য আর ফিরে আসবেন না। অতএব তাঁরা তাঁর জন্য তাঁদের পিতার সম্পত্তির কোন অংশ না রেখেই নিজেদের মধ্যে তা বণ্টন করে নিয়েছিলেন।

আপনার অলকাবৃত মুখমণ্ডল, আপনার কর্ণকুণ্ডলের সৌন্দর্যমণ্ডিত গণ্ডস্থল, আপনার অধরের সুধা, ঈষৎ হাস্যযুক্ত অবলোকন, অভয়প্রদানকারী বাহুযুগল এবং লক্ষ্মীদেবীর আনন্দের একমাত্র উৎস স্বরূপ আপনার বক্ষস্থল দর্শন করে আমরা আপনার দাসী হয়েছি। হে কৃষ্ণ, আপনার মধুর বংশীধ্বনি শ্রবণে সম্মোহিত হয়ে ত্রিজগতের কোন্‌ নারী না তার ধর্মীয় আচরণ হতে বিচলিত হয়েছে? আপনার সৌন্দর্য সমস্ত ত্রিভুবনকে পবিত্র করে। এমন কি, আপনার রূপ দর্শন করে গাভীরা, পক্ষীরা, বৃক্ষগুলি ও মৃগগণও পুলকিত হয়। আদিপুরুষ পরমেশ্বর ভগবান যেমন দেবলোক রক্ষা করেন, তেমনি ব্রজবাসীগণের ভয় ও দুঃখ নিবারণের জন্য আপনিও আবির্ভূত হয়েছেন। অতএব হে আর্তবন্ধু, দয়া করে আপনার এই দাসীগণের উত্তপ্ত স্তনে ও শিরে আপনার করকমল স্থাপন করুন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"গোপীদের এই সকল বিলাপবাক্য শ্রবণ করে মহাযোগীগণেরও অধীশ্বর ভগবান কৃষ্ণ স্বয়ং নিত্য-তৃপ্ত হয়েও সহাস্যে গোপীগণের সঙ্গে আনন্দ উপভোগ করলেন। সেই সময়ে উদার ক্রিয়াকলাপে এবং উদারহাস্যে কুন্দকুসুমবৎ দন্তের কান্তি শোভিত ভগবান শ্রীকৃষ্ণ তাঁর দৃষ্টিপাতে উৎফুল্লমুখী সম্মিলিত সেই গোপীগণের মাঝে নক্ষত্র পরিবেষ্টিত চন্দ্রের মতো শোভা পাচ্ছিলেন। গোপীগণ তাঁর গুণগান করলে, সেই শতশতযূথপতি উচ্চৈঃস্বরে গান করলেন। তিনি তাঁর বৈজয়ন্তীমালা পরিধান করে, বৃন্দাবন বনভূমিকে শোভিত করে তাঁদের মধ্যে বিচরণ করতে লাগলেন। শ্রীকৃষ্ণ গোপীদের সঙ্গে শীতল বালুকাময় ও নদীর তরঙ্গে উৎফুল্লিত কুমুদের সুগন্ধবাহী বায়ুতে পূর্ণ যমুনার তীরে গমন করলেন। সেখানে কৃষ্ণ গোপীদের দিকে বাহু প্রসারিত করে তাঁদের আলিঙ্গন করলেন। তাঁদের হাত, কেশ, ঊরু, নীবী, স্তন স্পর্শের দ্বারা ক্রীড়াচ্ছলে তাঁর নখাগ্র দ্বারা আঁচড় কেটে এবং তাঁদের সঙ্গে কৌতুক, দৃষ্টিপাত ও হাস্যের মাধ্যমে ব্রজের সুন্দরী গোপীগণের কামভাব উদ্দীপিত করে ভগবান তাঁর লীলা উপভোগ করলেন। পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের বিশেষ মনোযোগ লাভ করে গোপীরা প্রত্যেকেই নিজেকে পৃথিবীর শ্রেষ্ঠ নারী মনে করে গর্বিত হলেন। ভগবান কেশব গোপীগণের সৌভাগ্যজনিত অত্যন্ত গর্বভাব দর্শন করে, তাঁদের সেই গর্ব প্রশমনের জন্য, তাঁদের প্রতি আরও কৃপাবিষ্ট হয়ে অকস্মাৎ অন্তর্হিত হলেন।"

ত্রিংশ অধ্যায়

# গোপীগণের কৃষ্ণ অন্বেষণ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"সহসা ভগবান কৃষ্ণ অন্তর্হিত হলে যূথপতির অদর্শনে হস্তিনীদের মতো গোপীরাও তাঁর অদর্শনে অত্যন্ত সন্তাপগ্রস্ত হলেন। গোপীরা নিজেদের হৃদয়ে শ্রীকৃষ্ণের গমনভঙ্গী, অনুরাগ হাস্য, সবিলাস দৃষ্টিপাত, মনোরম আলাপ ও তাঁদের সঙ্গে আরও অন্যান্য লীলাবিলাসের কথা স্মরণ করছিলেন। এইভাবে রমাপতি কৃষ্ণের ভাবনায় মগ্ন হয়ে গোপীরা তাঁর বিভিন্ন অপ্রাকৃত লীলার অনুকরণ করতে লাগলেন। যেহেতু কৃষ্ণপ্রিয়া গোপীগণ তাঁদের প্রিয়তম কৃষ্ণের ভাবনায় মগ্ন ছিলেন, তাঁদের দেহ তাঁর গমন, হাস্য, অবলোকন, আলাপ ও অন্যান্য বৈশিষ্ট্য সমূহের অনুকরণ করছিল। কৃষ্ণাত্মিকা রূপে লীলাবিলাসশালিনী তাঁরা একে অপরকে 'আমি কৃষ্ণ' বলে জ্ঞাপন করছিলেন। উচ্চৈঃস্বরে কৃষ্ণের গান করতে করতে সমস্ত বৃন্দাবনের অরণ্য জুড়ে মনমত্ত উন্মত্ত নারীদের মতো তাঁরা তাঁকে অন্বেষণ করতে লাগলেন। এমন কি তাঁরা বৃক্ষগুলির কাছেও সকল জীবের পরমাত্মারূপে অন্তরে ও বাহিরে আকাশবৎ উপস্থিত তাঁর (শ্রীকৃষ্ণ) সম্বন্ধে জিজ্ঞাসা করছিলেন।"



গোপীরা বললেন—"হে অশ্বত্থ, হে প্লক্ষ, হে ন্যগ্রোধ, তোমরা কি কৃষ্ণকে দেখেছ? নন্দ মহারাজের ঐ পুত্র তাঁর প্রেমময় দৃষ্টি ও হাস্য দ্বারা আমাদের মন হরণ করে প্রস্থান করেছেন। হে কুরুবক বৃক্ষ, হে অশোক, হে নাগ, পুন্নাগ ও চম্পক, যাঁর হাস্য সকল মানিনীগণের দর্প হরণ করে, বলরামের সেই কনিষ্ঠ ভ্রাতাকে এই পথ দিয়ে যেতে দেখেছ কি? হে পরম কল্যাণময়ী, গোবিন্দের চরণকমলের অত্যন্ত প্রিয় তুলসী, তোমাকে ধারণ করে ভ্রমরের দলের সঙ্গে তুমি কি অচ্যুতকে যেতে দেখেছ? হে মালতী, হে মল্লিকা, হে জাতি আর যূথিকা, তাঁর কর-স্পর্শ দিয়ে তোমাদের আনন্দ দিতে দিতে মাধব কি এই পথ দিয়ে গিয়েছে? হে চূত, হে প্রিয়াল, হে পনস, অসন ও কোবিদার, হে জম্বু, হে অর্ক, হে বিল্ব, বকুল ও আম্র, হে কদম্ব ও নীপ এবং যমুনার উপকূলবাসী পরার্থে জীবন ধারণকারী অন্যান্য বৃক্ষগণ, আমরা গোপীরা আমাদের হৃদয় হারিয়েছি, তাই দয়া করে আমাদের বল, কৃষ্ণ কোথায় গিয়েছেন। হে পৃথ্বী মাতা, ভগবান কেশবের পাদপদ্মের স্পর্শ লাভ করার জন্য তুমি কেমন তপশ্চর্যা করেছিলে যা পরমানন্দ আস্বাদন করে তোমার রোমরাজি দ্বারা শরীরকে পুলকিত করে শোভা প্রাপ্ত করেছে? তুমি কি ভগবানের বর্তমান আবির্ভাবেই এই আনন্দ লাভ করেছ না কি আরো পূর্বে যখন তিনি বামনদেবরূপে তোমাকে পাদস্পর্শ করেছিলেন, কিম্বা তারও পূর্বে, যখন তিনি বরাহ অবতাররূপে তোমাকে আলিঙ্গন করেছিলেন, তখন? হে সখী, হরিণী, তোমাদের নয়নের পরমানন্দ আনয়নকারী শ্রীঅচ্যুত কি তাঁর প্রিয়ার সঙ্গে এখানে এসেছেন? অবশ্য, তাঁর সখীকে আলিঙ্গনের সময়ে তাঁর সখীর বক্ষের কুঙ্কুমে রঞ্জিত তাঁর কুন্দফুলের মালার সৌরভ এই পথে প্রবাহিত হচ্ছে। হে তরুগণ, আমরা দেখছি তোমরা প্রণত হয়ে রয়েছ। তুলসী মঞ্জরীর মালায় সুশোভিত এবং চারপাশে গুঞ্জিত মত্ত ভ্রমরের দ্বারা অনুগামী, সেই রামানুজ যখন এখান দিয়ে গমন করেছেন, তিনি কি তাঁর প্রীতিময় দৃষ্টিপাতে তোমাদের প্রণাম গ্রহণ করেছেন? তিনি নিশ্চয়ই তাঁর বাম হাত তাঁর প্রিয়তমার স্কন্ধে স্থাপন করে অন্য হাতে পদ্মফুল ধারণ করে রয়েছেন। কৃষ্ণের বিষয়ে এই লতাগুলিকে জিজ্ঞাসা করা যাক। তারা নিশ্চয়ই এই বৃক্ষটির বাহু আলিঙ্গন করে থাকলেও, নিশ্চয়ই তারা কৃষ্ণের নখস্পর্শিত হয়েছে, কারণ আনন্দে তাদের গায়ে রোমাঞ্চ তার প্রমাণ করছে।"

"এই সকল কথা বলার পর কৃষ্ণ অন্বেষণে কাতর গোপীগণ পূর্ণরূপে কৃষ্ণভাবনায় মগ্ন হয়ে তাঁর বিভিন্ন লীলাসমূহের অনুকরণ করতে শুরু করলেন। পূতনার অনুকরণে একজন গোপী, শিশু কৃষ্ণের মতো অভিনয়কারী অন্য এক গোপীকে তাঁর স্তন পান করানোর ভান করলেন। আরেকজন গোপী ক্রন্দনরত শিশু কৃষ্ণের অনুকরণে শকটাসুরের অভিনয়কারী এক গোপীকে পদাঘাত করলেন। তৃণাবর্তের ভূমিকা গ্রহণ করে একজন গোপী শিশুকৃষ্ণের অভিনয়কারী অন্য একজনকে অপহরণ করলেন, তখন আর একজন গোপী হামাগুড়ি দিতে লাগলেন আর তাঁর পা দু'খানি আকর্ষণ করার সময় তাঁর কিঙ্কিণী ধ্বনিত হতে লাগল। গোপবালকদের ভূমিকা পালনকারী অন্যান্যদের মধ্যে দু'জন গোপী রাম ও কৃষ্ণের অভিনয় করলেন। কৃষ্ণ রূপে এক গোপী বৎসাসুররূপী আরেক গোপীকে হত্যার অভিনয় করলেন এবং দু'জন গোপী বকাসুর বধের অভিনয় করলেন। দূরে বিচরণকারী গাভীদের কৃষ্ণ যেভাবে আহ্বান করেন, যেভাবে তিনি বংশীধ্বনি করেন এবং যেভাবে তিনি বিভিন্ন ক্রীড়া করেন, একজন গোপী অবিকলভাবে তা অনুকরণ করলে, অন্য গোপীগণ 'সাধু! সাধু!' বলে তাঁকে অভিনন্দিত করলেন। আরেকজন গোপী কৃষ্ণভাবাবিষ্ট হয়ে অন্য এক সখীর কাঁধে হাত রেখে ভ্রমণ করতে করতে ঘোষণা করলেন, 'আমিই কৃষ্ণ! কত মনোহরভাবে আমি চলছি তা দেখ।' একজন গোপী বললেন 'ঝড়বৃষ্টিতে তোমরা কেউ ভয় পেয়ো না, আমি তোমাদের রক্ষা করব।' এই বলে সেই গোপী তাঁর উত্তরীয়খানি তাঁর মাথার উপরে তুলে ধরলেন।"

শ্রীল শুকদেব গোস্বামী বলে চললেন—"হে রাজন, একজন গোপী অন্য একজন গোপীর কাঁধে উঠে তাঁর চরণ অপর গোপীর মাথায় রেখে বললেন, 'হে দুষ্ট সর্প, এখান থেকে চলে যাও। তোমার জানা উচিত যে,

ব্যাপক তোমার কথামৃত সারা জগৎ জুড়ে প্রচার করেন। তাঁরাই সর্বশ্রেষ্ঠ দাতা। তোমার হাস্য, তোমার মধুর প্রীতিময় দৃষ্টি, অন্তরঙ্গ লীলাসমূহ, তোমার সঙ্গে উপভোগ করা ব্যক্তিগত কথাগুলি—এই সমস্ত কিছুই নিবিড় চিত্তে স্মরণ করা মঙ্গলজনক আর তা আমাদের হৃদয় স্পর্শ করে। কিন্তু একই সঙ্গে যে কষ্ট, তা আমাদের মন অত্যন্ত ক্ষুব্ধ করে। হে নাথ, হে কান্ত, তুমি যখন গোষ্ঠ ত্যাগ করে গোচারণে গমন কর, তখন কমলের চেয়েও মনোহর তোমার পাদপদ্ম তীক্ষ্ণ ঘাসের শিষ ও ক্ষুদ্র তৃণ, অঙ্কুরে বিদ্ধ হতে পারে, এই ভাবনায় আমাদের মন বিচলিত থাকে। দিনের শেষে ধূলিধূসরিত ঘন-নীল কুন্তলাবৃত তোমার বদন-কমলখানি পুনঃ পুনঃ আমাদের প্রদর্শন করে, হে বীর, তুমি আমাদের মনে স্মৃতির বেদনা উৎপন্ন কর। ব্রহ্মার আরাধিত তোমার পাদপদ্ম সকল প্রণতজনের আকাঙ্ক্ষা পূরণকারী। পৃথিবীর ভূষণস্বরূপ পরম সুখদায়ক তাঁরা আপৎকালে ধ্যানের যথার্থ বিষয়। হে রমণ, হে দুঃখহারী, দয়া করে সেই পাদপদ্ম আমাদের স্তনে অর্পণ কর। হে বীর, দয়া করে তোমার মাধুর্য সুখবর্ধক ও শোকবিনাশক অধরামৃত আমাদের বিতরণ কর। সেই অমৃত মানুষের অন্য আসক্তির বিনাশ ঘটায় এবং তোমার ধ্বনিত বেণুর দ্বারা সুষ্ঠুভাবে তা আস্বাদন করা যায়। দিবাভাগে তুমি যখন বনে ভ্রমণ কর, তোমাকে দেখতে না পেয়ে ক্ষণকালও আমাদের কাছে এক যুগ হয়ে ওঠে। এমন কি যখন তোমার সুন্দর কুঞ্চিত কুন্তলাবৃত মুখমণ্ডল আগ্রহভরে নিরীক্ষণ করি, তখন বিধাতার সৃষ্ট আমাদের চোখের পাতার বাধা, আমাদের আনন্দ বিঘ্নিত হয়।"

"হে অচ্যুত, তুমি ভাল করেই জান—কেন আমরা এখানে এসেছি। তোমার মতো শঠ ছাড়া আর কেউ বা তাঁর বাঁশির উচ্চ-গীতে মোহিত হয়ে মধ্যরাত্রিতে আগত যুবতী নারীদের পরিত্যাগ করবে? কেবল তোমাকে দর্শন করার জন্যই আমাদের পতি, পুত্র, গুরুজন, ভ্রাতা ও অন্যান্য আত্মীয়স্বজনকে সম্পূর্ণরূপে আমরা অগ্রাহ্য করেছি। আমরা যখন তোমার সঙ্গে একান্তে অন্তরঙ্গ কথোপকথনের কথাগুলি মনে করি, তখন আমাদের মন বার বার মোহিত হতে থাকে, আমাদের হৃদয়ে কামের উদয় অনুভব করি আর তোমার হাস্য মুখ, তোমার প্রেমময় দৃষ্টি, ও লক্ষ্মীদেবীর বিশ্রামস্থল তোমার বিশাল বক্ষকে মনে করি। এইভাবে তোমার প্রতি আমাদের অতিশয় স্পৃহা জন্মায়। হে প্রিয়, তোমার সর্ব মঙ্গলময় আবির্ভাব ব্রজবাসীদের দুঃখবিনাশক। আমাদের মন তোমার সঙ্গ লাভের আকাঙ্ক্ষা করে। দয়া করে আমাদের কিঞ্চিৎ সেই ঔষধ প্রদান কর যা তোমার ভক্তের হৃদয়ের ব্যাধি প্রতিহত করে। হে প্রিয়, তোমার সুকোমল চরণকমল আহত হবে, এই আশঙ্কায় তা আমরা আমাদের কঠিন স্তনে অত্যন্ত সন্তর্পণে স্থাপন করি। তুমি আমাদের জীবন স্বরূপ, তাই বনভ্রমণের সময় পাথরকুচির আঘাতে তোমার সুকোমল চরণযুগল আহত হতে পারে, এই আশঙ্কায় আমাদের চিত্ত উৎকণ্ঠিত হচ্ছে।"

## দ্বাত্রিংশতি অধ্যায়

# পুনর্মিলন

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন, এইভাবে নানা মধুর উপায়ে তাঁদের হৃদয় হতে উৎসারিত গান ও প্রলাপ বলতে বলতে গোপীরা উচ্চৈঃস্বরে রোদন শুরু করলেন। তাঁরা শ্রীকৃষ্ণকে দর্শনের জন্য অত্যন্ত ব্যাকুল ছিলেন। অতঃপর ভগবান কৃষ্ণ সহাস্যবদনে গোপীদের সম্মুখে আবির্ভূত হলেন। মালা ও পীতবসন



পরিহিত, সাধারণ মানুষের মন-হরণকারী এবং কামদেবেরও মনোমোহন রূপে তিনি আবির্ভূত হলেন। গোপীগণ যখন দেখলেন যে, তাঁদের প্রিয়তম কৃষ্ণ তাঁদের কাছে ফিরে এসেছেন, তখন তাঁরা তৎক্ষণাৎ দাঁড়িয়ে পড়লেন আর তাঁর প্রতি প্রীতিবশত তাঁদের নেত্রের উৎফুল্লিত হয়ে উঠল। যেন তাঁদের জীবনে প্রাণবায়ু ফিরে এল। একজন গোপী আনন্দে কৃষ্ণের হস্ত তাঁর অঞ্জলিবদ্ধ হাতে গ্রহণ করলেন এবং অপরজন কৃষ্ণের চন্দনচর্চিত বাহু তাঁর স্কন্ধে ধারণ করলেন। এক তন্বী গোপী অঞ্জলিবদ্ধ হাতে সশ্রদ্ধভাবে কৃষ্ণচর্বিত তাম্বূল গ্রহণ করলেন আর অন্য একজন বিরহ সন্তপ্ত গোপী তাঁর পাদপদ্মদ্বয় তাঁর স্তনযুগলে স্থাপন করলেন। প্রেমময় ক্রোধে বিহ্বল একজন গোপী ওষ্ঠ দংশন করে ভ্রূকুটিযুক্ত কটাক্ষপাত দ্বারা কৃষ্ণকে যেন তাড়িত করতে লাগলেন। ঠিক যেমন যোগীগণ তাঁর চরণে মনোনিবেশ করেও কখনও তৃপ্ত হন না, তেমনই অন্য একজন গোপী কৃষ্ণের বদন-কমল অপলক নয়নে অবলোকন করে তাঁর মাধুর্য গভীরভাবে আস্বাদন করেও যেন তৃপ্ত হতে পারলেন না। একজন গোপী তাঁর নেত্র-রন্ধ্রের মাধ্যমে ভগবানকে তাঁর হৃদয়ে স্থাপন করলেন। তারপর চক্ষু মুদিত করে পুলকিত শরীরে তাঁকে অন্তরঙ্গ আলিঙ্গনে তিনি ভগবানের ধ্যানরত এক যোগীর মতো হয়ে উঠলেন।"

"তাঁদের প্রিয় কৃষ্ণকে পুনরায় দর্শন করে সকল গোপীগণ পরমানন্দে মত্ত হয়ে উঠলেন। সংসারগ্রস্ত ব্যক্তিগণ কোনও পরম ভাগবতকে প্রাপ্ত হলে যেমন তাঁদের দুর্দশা বিস্মৃত হয়, ঠিক তেমনই তাঁরা বিরহ-যন্ত্রণা পরিত্যাগ করেছিলেন। সর্বসন্তাপমুক্ত গোপীগণ দ্বারা পরিবৃত হয়ে পরমেশ্বর ভগবান অত্যন্ত দীপ্তিমানরূপে বিরাজ করছিলেন। হে রাজন, ঐশ্বর্যাদিময়ী স্বরূপশক্তি দ্বারা পরিবৃত হয়ে পরমাত্মা যেভাবে শোভা পান, শ্রীকৃষ্ণও এইভাবে দীপ্যমান হয়ে ছিলেন। সর্বশক্তিমান ভগবান অতঃপর গোপীদের তাঁর সঙ্গে কালিন্দীর তরঙ্গরূপ তরল হস্ত দ্বারা ব্যাপ্ত, কোমল বালুকাময় তটে নিয়ে গেলেন। সেই পবিত্র স্থানের প্রস্ফুটিত কুন্দ ও মন্দার পুষ্পের সৌরভ মণ্ডিত বাতাস ভ্রমরদের আকর্ষিত করেছিল আর শরৎকালীন চন্দ্রের কিরণ-প্রাচুর্য রাত্রির অন্ধকার দূর করেছিল। কৃষ্ণ দর্শনে যুক্তিযুক্ত বেদসকল যেমন পূর্ণ মনস্কাম প্রাপ্ত হয়েছিলেন, তেমনি কৃষ্ণ-দর্শনের আনন্দে গোপীদের হৃদয়ের ব্যথাও দূরীভূত হল। তাঁদের স্তনের কুঙ্কুম-রঞ্জিত উত্তরীয় দ্বারা, তাঁদের প্রিয়তম কৃষ্ণের জন্য তাঁরা আসন রচনা করলেন। পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ, যাঁর জন্য যোগেশ্বরগণও তাঁদের হৃদয় মধ্যে আসন কল্পনা করেন, তিনি গোপীগণের সভামধ্যে তাঁর আসন গ্রহণ করলেন। গোপীগণ তাঁর অর্চনা করলেন, ত্রি-লোকে লক্ষ্মীর একমাত্র আবাসস্থল রূপ তাঁর চিন্ময় শরীর দীপ্যমান তেজোময় প্রকাশিত হয়েছিল। গোপীগণ তাঁদের কোলে অনঙ্গবর্ধক কৃষ্ণের হস্ত ও পদদ্বয় স্থাপন করে, কটাক্ষ, হাস্যলীলা ও ভ্রূবিলাসযুক্ত মাধ্যমে তাঁকে সম্মানিত করলেন। এমন কি যখন তাঁরা অর্চনা করছিলেন, কিঞ্চিৎ ক্রোধ অনুভবের মাধ্যমে, তাঁরা তাঁর উদ্দেশ্যে বলতে লাগলেন—'কিছু মানুষ কেবল তাদেরই ভালবাসে, যারা তাদের ভালবাসে, যখন অন্যান্যরা সেই সব জনদেরও ভালবাসে যারা তাদের ভালবাসে না বা বিরোধীভাবাপন্ন। এরপরেও আরো কিছু মানুষ রয়েছে, যারা কারও প্রতিই ভালবাসা প্রদর্শন করে না। প্রিয় কৃষ্ণ, দয়া করে এই ব্যাপারটি আমাদের যথাযথভাবে বর্ণনা কর।'"

পরমেশ্বর ভগবান বললেন—"স্বার্থকেন্দ্রিক সুহৃদগণ যারা নিজেদের লাভের আশায় পরস্পরকে ভালবাসা প্রদর্শন করে, তারা প্রকৃতপক্ষে স্বার্থপর। তাদের মধ্যে সত্যিকারের সৌহার্দ্য নেই, ধর্মও নেই। প্রকৃতপক্ষে, তারা যদি নিজেদের লাভের প্রত্যাশা না করত, তবে তারা পারস্পরিক ভালবাসাও বিনিময় করত না। হে সুমধ্যমাগণ, কিছু মানুষ রয়েছেন যারা প্রকৃত অর্থেই দয়ালু, যেমন পিতা মাতা স্বাভাবিকভাবেই স্নেহশীল। এই ধরনের মানুষেরা যারা প্রতিদানে ব্যর্থ মানুষদেরও একনিষ্ঠভাবে সেবা করে, তারাই ধর্মের প্রকৃত নির্ভুল পথ অনুসরণ করছে, আর তারাই সত্যিকারের শুভাকাঙ্ক্ষী। এছাড়া সেই ধরনের মানুষেরাও রয়েছে যারা আত্মারামী, আপ্তকাম, অকৃতজ্ঞ ও গুরুদ্রোহী। এই ধরনের মানুষেরা তাদের ভালবাসা প্রদানকারীকেও ভালবাসে না, শত্রুভাবাপন্নদের কথা আর কী বলার আছে। জীব যখন আমাকে ভালবাসে, এমন কি তারা যখন আমার পূজাও করে, আমি তৎক্ষণাৎ সাড়া দিই না, তার কারণ হে

## ষট্‌ত্রিংশ অধ্যায়

# অরিষ্টাসুর বধ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"সেই সময় অরিষ্টাসুর গোষ্ঠে আগমন করেছিল। বিশাল কুকুদ বিশিষ্ট বৃষাকৃতি ধারণ করে তার খুর দিয়ে সে ভূমিতল কম্পিত ও বিদীর্ণ করেছিল। অরিষ্টাসুর ভয়ঙ্কর বৃষগর্জন করতে করতে ভূমিতলকে বিদীর্ণ করছিল। উর্ধ্ব পুচ্ছ ও তার বিস্ফারিত চক্ষে, সে তার শৃঙ্গাগ্রভাগ দ্বারা তটদেশ উৎক্ষিপ্ত করছিল আর মধ্যে মধ্যে অল্প অল্প বিষ্ঠা ও মূত্র পরিত্যাগ করছিল। হে রাজন, তীক্ষ্ণ-শৃঙ্গ অরিষ্টাসুরের কুকুদকে পর্বতভ্রমে সেখানে মেঘরাশি বিচরণ করছিল, আর সেই অসুরকে দেখে গোপ ও গোপীগণ আতঙ্কগ্রস্ত হলেন। বাস্তবিকই, তার তীক্ষ্ণ প্রতিধ্বনিত গর্জন এতটাই ভয়ঙ্কর ছিল যে, গর্ভবতী ধেনু ও নারীগণের গর্ভস্রাবে ভ্রূণ নষ্ট হয়েছিল। হে রাজন, গৃহপালিত পশুগণ ভীত হয়ে গোষ্ঠ পরিত্যাগ করেছিল আর সকল অধিবাসীগণ 'হে কৃষ্ণ, হে কৃষ্ণ' বলে চিৎকার করে শ্রীগোবিন্দের শরণাগত হয়েছিলেন।"

"পরমেশ্বর ভগবান গোকুলকে ভয়বিহ্বল দর্শন করে 'তোমরা ভয় পেয়ো না' এই বলে তাদের আশ্বস্ত করে বৃষাসুরকে আহ্বান করলেন। ওরে মূঢ়! অসত্তম! গোপ ও তাদের পশুদের ভীত করে তুই কি করছিস বলে ভেবেছিস, যেখানে তোর মতো অসৎ দুরাত্মাদের শাস্তি দেওয়ার জন্য আমি উপস্থিত রয়েছি। এই কথা বলে ভগবান অচ্যুত করতল দ্বারা তাঁর বাহু আস্ফোটন করে উচ্চ শব্দ দ্বারা অরিষ্টাসুরকে আরো ক্রুদ্ধ করে তুললেন। অতঃপর ভগবান শ্রীহরি এক সখার স্কন্ধে তাঁর সর্পদেহতুল্য বাহু ভুজ প্রসারিত করে অসুরটির দিকে মুখ করে দণ্ডায়মান হলেন। এইভাবে কুপিত হয়ে অরিষ্ট তার একটি খুর দিয়ে ভূমি বিদীর্ণ করে, উদ্যত পুচ্ছ দিয়ে মেঘরাশিকে ঘূর্ণিত করে ক্রুদ্ধভাবে কৃষ্ণের দিকে ধাবিত হল। অরিষ্ট তার শৃঙ্গ দুটির অগ্রভাগ সম্মুখে বিন্যস্ত করে, তার রক্তবর্ণ দুটি চোখ দিয়ে বক্রভাবে শ্রীকৃষ্ণের দিকে ভীতি-প্রদর্শনকারী দৃষ্টিপাত করে ইন্দ্র নিক্ষিপ্ত বজ্রের মতো পূর্ণবেগে কৃষ্ণের দিকে দৌড়ে এল। পরমেশ্বর ভগবান কৃষ্ণ অরিষ্টাসুরের শৃঙ্গদুটি ধারণ করে তাকে আঠারো পদক্ষেপ পশ্চাতে নিক্ষেপ করলেন, ঠিক যেমন একটি হাতী প্রতিপক্ষ হাতীর সঙ্গে লড়াইয়ের সময় করে থাকে। এইভাবে পরমেশ্বর ভগবান দ্বারা প্রতিনিবৃত্ত হয়ে বৃষভাসুর উত্থিত হয়ে নিঃশ্বাস নিতে নিতে ঘর্মাক্ত কলেবরে পুনরায় তাঁকে ক্রোধে জ্ঞানশূন্য হয়ে আক্রমণ করল। অরিষ্ট আক্রমণ করলে শ্রীকৃষ্ণ তার শৃঙ্গদ্বয় ধারণ করে তাকে ভূপাতিত করে পদাঘাত করলেন। কিন্তু তা ভূমিতে নিক্ষেপ করার মতো ভগবান তাকে প্রহার করলেন এবং সেজন্যই তিনি দানবের একটি শৃঙ্গ উৎপাটন করে, যতক্ষণ না সে ভূমিতে শায়িত হয়, তা দিয়ে তাকে আঘাত করছিলেন। রক্তবমন ও প্রচুর মলমূত্র ত্যাগ করে, বিক্ষিপ্ত মেরে পাগুলি ইতস্তত বিক্ষেপ করতে করতে অরিষ্টাসুর অত্যন্ত কষ্টকরভাবে মৃত্যুলোকে গমন করল। দেবতাগণ ভগবান কৃষ্ণের উপর পুষ্পবর্ষণ করে তাঁর স্তব করলেন। এইভাবে বৃষভাসুর অরিষ্টকে বধ করে গোপীগণের নয়নের উৎসব স্বরূপ শ্রীকৃষ্ণ, বলরামকে সঙ্গে নিয়ে গোষ্ঠে প্রবেশ করলেন।"

"অদ্ভুতকর্মা কৃষ্ণ দ্বারা অরিষ্টাসুর নিহত হলে নারদ মুনি রাজা কংসকে তা বলার জন্য গমন করলেন। দিব্যদর্শন সেই ভগবান নারদ রাজাকে উদ্দেশ্য করে বলতে লাগলেন—প্রকৃতপক্ষে যশোদার সন্তান ছিল একটি কন্যা আর কৃষ্ণ হচ্ছেন দেবকীর পুত্র। রামও রোহিণীর পুত্র। বসুদেব ভীত হয়ে তাঁর মিত্র নন্দ মহারাজের কাছে কৃষ্ণ ও বলরামকে সমর্পণ করেছিলেন আর এই দুই বালকই তোমার লোকেদের বধ করেছে। এই কথা শ্রবণ করে ভোজপতি ক্রুদ্ধ হয়ে উঠে তার ইন্দ্রিয়ের নিয়ন্ত্রণ হারিয়ে বসুদেবকে হত্যার জন্য একটি শাণিত তরবারি হাতে তুলে নিল। কিন্তু বসুদেবের দুই পুত্রই তার মৃত্যুর কারণ, একথা তাকে স্মরণ করিয়ে নারদ কংসকে নিবারিত করলেন। অতঃপর কংস বসুদেবকে সস্ত্রীক লৌহশৃঙ্খলে আবদ্ধ করেছিল।"

"নারদ প্রস্থান করলে, রাজা কংস কেশীকে আহ্বান করে তাকে নির্দেশ দিয়েছিল, 'যাও, বলরাম আর কৃষ্ণকে হত্যা কর।' ভোজরাজ অতঃপর মুষ্টিক, চাণূর, শল ও তোশল প্রমুখ তার মন্ত্রীগণ ও তার হস্তীপালকদের আহ্বান করল। রাজা তাদের উদ্দেশ্যে বলেছিল—প্রিয় বীর চাণূর ও মুষ্টিক, আমার কথা শোনো। আনকদুন্দুভির (বসুদেব) পুত্র বলরাম ও কৃষ্ণ নন্দের ব্রজে বাস করছে। ভবিষ্যদ্বাণী হয়েছে যে, এই দুটি বালক আমার মৃত্যুর কারণ হবে। তাদের যখন এখানে নিয়ে আসা হবে, তখনই মল্লক্রীড়ার ছলে তোমরা তাদের হত্যা করবে। চতুর্দিকে বিভিন্ন দর্শক মঞ্চ বিশিষ্ট একটি মল্লক্ষেত্র নির্মাণ কর এবং সকল পুরবাসী ও জনপদবাসীকে এই মুক্ত প্রতিযোগিতা দর্শন করার জন্য নিয়ে এস। তুমি, হস্তীপালক, হে ভদ্র, কুবলয়াপীড় হস্তীকে মল্লক্ষেত্রের প্রবেশ পথে রাখবে আর তার দ্বারা আমার দুই শত্রুকে হত্যা করাবে। যথাযথ বৈদিক নির্দেশ অনুসারে চতুর্দশী তিথিতে ধনুর্যজ্ঞ শুরু করা হোক। বরদাতা শিবের উদ্দেশ্যে উপযুক্ত পশু বলিদান করা হোক।"

"তার মন্ত্রীদের এরূপ নির্দেশ প্রদান করে কংস অতঃপর যদুশ্রেষ্ঠ অক্রূরকে আহ্বান করল। ব্যক্তিগত সুবিধা অর্জনে পারদর্শী কংস অক্রূরের হাত নিজ হাতে ধারণ করে তাকে বলতে লাগল—প্রিয় অক্রূর, দানপতি, মিত্রভাবশত আমার জন্য সাদরে কিছু কর। ভোজ ও বৃষ্ণিদের মধ্যে তোমার মতো আমাদের প্রতি দয়ালু আর কেউ নেই। সৌম্য অক্রূর, তুমি সর্বদা শান্তভাবে কর্তব্যপালন কর, আর তাই আমি তোমার উপর নির্ভর করছি, ঠিক যেভাবে শক্তিশালী ইন্দ্র তাঁর লক্ষ্য অর্জনের জন্য শ্রীবিষ্ণুর আশ্রয় গ্রহণ করে থাকেন। যেখানে আনকদুন্দুভির দুই পুত্র বাস করছে, সেই নন্দের গ্রামে তুমি গমন কর আর বিলম্ব না করে এই রথে করে তাদের নিয়ে এসো। বিষ্ণুর আশ্রিত দেবতাগণ এই দুই বালককে আমার মৃত্যুরূপে প্রেরণ করেছে। তাদের এখানে নিয়ে এস আর নন্দ ও অন্যান্য গোপগণও উপহারসহ এখানে আসুক। কৃষ্ণ ও বলরামকে এখানে আনবার পরে আমি বরং যমতুল্য আমার হাতী দ্বারা তাদের হত্যা করব আর দৈবাৎ যদি তারা তা থেকে নিষ্কৃতি পায়, তখন আমি বজ্রতুল্য আমার মল্লযোদ্ধাদের দ্বারা তাদের বধ করব। এই দুজন নিহত হলে আমি বসুদেবকে এবং বৃষ্ণি, ভোজ ও দশার্হ বংশজাত তাদের সকল শোকসন্তপ্ত বান্ধবদের বধ করব। আমার রাজ্যলোভী বৃদ্ধ পিতা উগ্রসেন, তার ভ্রাতা দেবক ও আমার অন্যান্য সকল শত্রুদেরও আমি হত্যা করব। হে মিত্র, অতঃপর এই পৃথিবী কণ্টকশূন্য হবে। আমার গুরুজন জরাসন্ধ ও প্রিয় সখা দ্বিবিদের মতোই শম্বর, নরক ও বাণ আমার দৃঢ় শুভাকাঙ্ক্ষী। দেবতাদের পক্ষ অবলম্বনকারী রাজাদের হত্যা করতে আমি এদের ব্যবহার করব আর তারপর আমি পৃথিবী শাসন করব। এখন তুমি আমার উদ্দেশ্য হৃদয়ঙ্গম করেছ, সত্বর যাও, ধনুর্যজ্ঞ ও যদুপুরীর ঐশ্বর্য দর্শন করার জন্য কৃষ্ণ ও বলরামকে নিয়ে এস।"

শ্রীঅক্রূর বললেন—"হে রাজন, আপনার দুর্ভাগ্য থেকে মুক্ত হবার কুশলী পন্থা আপনি রচনা করেছেন। তবুও, সিদ্ধি ও অসিদ্ধি বিষয়ে সমান ভাব রাখা উচিত, কারণ নিশ্চিতভাবে দৈবই মানুষের কার্যের ফল প্রদান করে থাকে। মানুষের আকাঙ্ক্ষাপূরণ দৈব প্রতিহত করা সত্ত্বেও সাধারণ মানুষ তার আকাঙ্ক্ষা অনুযায়ী কর্ম করতে দৃঢ়প্রতিজ্ঞ থাকে। তাই সে হর্ষ ও শোক উভয়েরই সম্মুখীন হয়। যদিও এটাই বাস্তব সত্য, তবু আমি আপনার নির্দেশ পালন করব।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"এই ভাবে অক্রূরকে নির্দেশ প্রদান করে রাজা কংস তার মন্ত্রীদের বিদায় দিয়ে গৃহে প্রবেশ করল অক্রূরও গৃহে ফিরে গেলেন।"

সপ্তত্রিংশ অধ্যায়

# কেশী ও ব্যোমাসুর বধ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"কংস কর্তৃক প্রেরিত কেশী দানব বৃহদাকার অশ্বরূপে ব্রজে উপস্থিত হল। মনের গতিতে ধাবিত হয়ে সে তার খুর দিয়ে পৃথিবীকে বিদীর্ণ করছিল। আকাশব্যাপী দেবতাগণের বিমান ও মেঘরাশিকে তার কেশর দ্বারা বিক্ষিপ্ত করে তার উচ্চ হ্রেষাধ্বনি দ্বারা উপস্থিত সবাইকে সে আতঙ্কিত করছিল।"

"পরমেশ্বর ভগবান যখন দেখলেন যে, কিভাবে ভয়াবহ হ্রেষাধ্বনি ও তার পুচ্ছ দ্বারা মেঘরাশিকে সঞ্চালিত করে দানব তাঁর নিজ গোকুলকে ভীত করে তুলেছে, তখন তিনি তার সম্মুখীন হওয়ার জন্য এগিয়ে এলেন। যুদ্ধ করার জন্য কেশী কৃষ্ণের অনুসন্ধান করছিল, তাই ভগবান যখন তার সম্মুখে দণ্ডায়মান হয়ে তাকে এগিয়ে আসার জন্য আহ্বান করলেন, তখন অশ্বটি সিংহের মতো গর্জন করে সাড়া দিল। তার সম্মুখে ভগবানকে দণ্ডায়মান দর্শন করে আকাশকে গলাধঃকরণের মতো মুখব্যাদান করে অত্যন্ত ক্রুদ্ধভাবে কেশী তাঁর দিকে ধাবিত হল। প্রচণ্ড গতিতে দুর্নিবার্য এবং অপরের কাছে পরাজয়ের অযোগ্য অশ্বাসুর তার সামনের পা দুটি দিয়ে কমলনয়ন ভগবানকে আঘাত করার চেষ্টা করল। কিন্তু শ্রীকৃষ্ণ কেশীর আঘাত এড়িয়ে গিয়ে, তুচ্ছভাবে তার হাত দিয়ে দানবের পা দুখানি ধরে চতুর্দিকে শূন্যে ঘূর্ণন করে শত ধনুক দূরত্বে হেলায় নিক্ষেপ করলেন, ঠিক যেমন গরুড় কোনও সাপকে নিক্ষেপ করে। অতঃপর ভগবান কৃষ্ণ সেখানে দাঁড়িয়ে থাকলেন। চেতনা ফিরে পেয়ে ক্রুদ্ধভাবে উত্থিত হয়ে মুখ ব্যাদান করে সে পুনরায় শ্রীকৃষ্ণকে আক্রমণের জন্য ধাবিত হল। কিন্তু ভগবান হাসতে হাসতে তাঁর বাম বাহু অশ্বের মুখের ভিতর প্রবেশ করালেন যেন অতি সহজেই একটি সর্প গর্তমধ্যে প্রবেশ করল। পরমেশ্বর ভগবানের বাহু স্পর্শ করা মাত্র কেশীর দন্তসমূহ তৎক্ষণাৎ পতিত হল যেন সেই বাহুটি দানবের কাছে তপ্ত লৌহের ন্যায় মনে হচ্ছিল। কেশীর দেহের মধ্যে পরমেশ্বর ভগবানের বাহু তখন উপেক্ষিত উদরস্ফীতি রোগের ন্যায় নিরতিশয়ভাবে বৃদ্ধি পেতে লাগল, শ্রীকৃষ্ণের ক্রমবর্ধমান বাহু সম্পূর্ণরূপে কেশীর শ্বাসরোধ করলে, সে ইতস্তত পদবিক্ষেপ করে, ঘর্মাক্ত কলেবরে, বিস্ফারিত নয়নে, পুরীষ ত্যাগ করতে করতে প্রাণহীন হয়ে ভূমিতে পতিত হল। মহাবাহু কৃষ্ণ তখন কেশীর দেহমধ্য হতে দীর্ঘ কর্কটিকা ফলের ন্যায় তাঁর বাহু আকর্ষণ করে নিলেন। অনায়াসে তাঁর শত্রুকে বধ করা সত্ত্বেও গর্বশূন্য হয়ে ভগবান উপর থেকে দেবতাদের পুষ্প-বৃষ্টিরূপ পূজা গ্রহণ করেছিলেন।"

"হে রাজন, অতঃপর ভগবদ্ভক্তশ্রেষ্ঠ দেবর্ষি নারদ মুনি অক্লিষ্টকর্মা শ্রীকৃষ্ণের কাছে আগমন করে একান্তে তাঁকে বলতে লাগলেন। হে কৃষ্ণ, কৃষ্ণ, অমেয় স্বরূপ, যোগেশ, জগন্নাথ! হে বাসুদেব, সর্বজীবাশ্রয়, যদুশ্রেষ্ঠ! হে প্রভু, আপনি কাষ্ঠমধ্যে গুপ্ত বহ্নির মতো হৃদয় অভ্যন্তরে অংশভাবে অসীম সর্বজীবের পরমাত্মা। আপনি সর্বসাক্ষী, মহাপুরুষ ও পরম নিয়ন্তা স্বরূপ। আপনি সর্ব আত্মার আশ্রয় এবং পরম নিয়ন্তারূপে কেবলমাত্র আপনার ইচ্ছার দ্বারাই আপনি আপনার আকাঙ্ক্ষা পূর্ণ করেন। আপনার মায়াশক্তি দ্বারা আদিতে আপনি জড়া প্রকৃতির গুণসমূহ সৃজন করেছেন এবং তাদের মাধ্যমেই আপনি এই ব্রহ্মাণ্ডের সৃষ্টি, পালন ও পরে বিনাশ সাধন করে থাকেন। নরপতিরূপে, দৈত্য, প্রমথ ও রাক্ষস রূপে বিরাজমান বিভিন্ন অসুরদের সংহার করে সাধুভক্তের রক্ষার জন্যই আপনি সেই একই স্রষ্টা এখন এই পৃথিবীতে অবতীর্ণ হয়েছেন। অশ্বরূপী অসুর এতটাই ভয়ঙ্কর ছিল যে, তার হ্রেষাধ্বনিতে ভীত হয়ে দেবতারা তাঁদের স্বর্গরাজ্য পরিত্যাগ করছিলেন। কিন্তু আমাদের সৌভাগ্যক্রমে আপনি তাকে বিনাশের ক্রীড়া উপভোগ করেছেন। আর দুদিনের মধ্যেই, হে সর্বশক্তিমান ভগবান, চাণূর, মুষ্টিক ও অন্যান্য মল্লগণকে সেই কুবলয়াপীড় হস্তী ও রাজা কংস সহ আপনার হাতে



নিহত হতে দেখব। এরপর আমি আপনাকে কালযবন, মুর, নরক এবং শঙ্খাসুরকে বধ করতে দেখব এবং আমি আপনাকে, ইন্দ্রকে পরাজিত করে পারিজাত বৃক্ষও হরণ করতে দর্শন করব। অতঃপর আমি দর্শন করব যে, বীরত্বরূপ শুল্কের বিনিময়ে বীর রাজাদের কন্যাগণকে আপনি বিবাহ করছেন। অতঃপর, আপনি দ্বারকায় রাজা নৃগকে অভিশাপ থেকে উদ্ধার করবেন এবং আপনার জন্য আরো এক পত্নী (জাম্ববতী) সহ স্যমন্তক মণি গ্রহণ করবেন। আপনার সেবক যমরাজের আলয় থেকে আপনি এক ব্রাহ্মণের মৃত পুত্রকে ফিরিয়ে আনবেন আর তারপর আপনি পৌণ্ড্রককে বধ করবেন, কাশী নগরী দগ্ধ করবেন, দন্তবক্রের বিনাশ করবেন ও [illegible] রাজসূয় যজ্ঞের সময় চেদি-রাজকে বধ করবেন। আপনার দ্বারকায় বাসের সময় অন্যান্য আরো কর্ম যা আপনি সম্পাদন করবেন সেই সঙ্গে এই সমস্ত বীরত্ব-লীলাসমূহও আমি দর্শন করব। দিব্য কবিগণের গানে এই সকল লীলা পৃথিবীতে কীর্তিত হয়ে থাকে। পরবর্তীকালে, ভূভার হরণের জন্য অর্জুনের সারথিরূপে সমস্ত অক্ষৌহিণী সেনা বিনাশক কালরূপী আপনাকে আমি দর্শন করব।"

"হে পরমেশ্বর ভগবান, আপনার আশ্রয়ের জন্য আমরা আপনার শরণ গ্রহণ করছি। আপনি বিশুদ্ধ নিত্যচৈতন্য পূর্ণ পরমানন্দ স্বরূপে সর্বদা অবস্থান করেন। যেহেতু আপনার ইচ্ছা অপ্রতিহত তাই সকল অভীষ্ট বিষয় প্রাপ্ত হন এবং আপনার চিৎ শক্তির প্রভাবে মায়াময় গুণপ্রবাহ থেকে আপনি নিতান্ত পৃথক অবস্থান করেন। আপনি পরম নিয়ন্তা, প্রভু, আপনাকে আমরা প্রণাম নিবেদন করি। আপনার নিজ শক্তি দ্বারা এই প্রপঞ্চের অগণিত পরিকল্পনা বিশেষ রচনা করেন। এখন আপনি মানবিক যুদ্ধবিগ্রহে অংশগ্রহণে মনস্থ করে যদু, বৃষ্ণি ও সাত্বতদের মধ্যে শ্রেষ্ঠতম বীররূপে আবির্ভূত হয়েছেন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"এইভাবে যদুপতি ভগবান কৃষ্ণের উদ্দেশ্যে স্তব নিবেদন করে নারদ অবনত হয়ে তাঁকে প্রণাম নিবেদন করলেন। অতঃপর ভক্তশ্রেষ্ঠ দেবর্ষি নারদ প্রত্যক্ষভাবে ভগবানকে দর্শন করার পরমানন্দ অনুভব করতে করতে, ভগবানের অনুমতিক্রমে প্রস্থান করলেন। কেশী দানবকে যুদ্ধে বধ করার পর পরমেশ্বর ভগবান তাঁর আনন্দিত গোপবালক সহচরগণের সঙ্গে গাভী ও অন্যান্য পশুদের পালন করতে লাগলেন। এইভাবে তিনি সকল বৃন্দাবনবাসীর জন্য সুখ আনয়ন করলেন।"

"একদিন গোপবালকেরা যখন পর্বতের উচ্চভাগে তাঁদের পশুদের চারণ করছিলেন, তখন চোর ও পশুপালকের ভূমিকায় অভিনয় করে তাঁরা 'চুরি করে লুকানো'-র খেলা খেলতে শুরু করলেন। হে রাজন, ঐ খেলায় কেউ চোর, কেউ মেষপালক এবং অন্যান্যরা মেষ রূপে অভিনয় করছিলেন। তাঁরা আনন্দে ও নির্ভয়ে তাঁদের খেলা খেলছিলেন। ব্যোম নামক ময় দানবের এক মহা মায়াবী পুত্র তখন গোপবালকের ছদ্মবেশে সেখানে অবতীর্ণ হল। চোর রূপে খেলায় যোগদান করার ভান করে সে মেষরূপে অভিনয়কারী অধিকাংশ গোপবালককে চুরি করতে লাগল। ধীরে ধীরে সেই মহাদানব আরও বহু গোপবালককে অপহরণ করে এক পর্বতের গুহায় নিক্ষেপ করে বৃহৎ প্রস্তরখণ্ড দিয়ে বন্ধ করে দিচ্ছিল। শেষ পর্যন্ত মেষ রূপে অভিনয়কারী মাত্র চার-পাঁচজন মাত্র বালক খেলায় অবশিষ্ট ছিলেন। সাধু ভক্তগণের আশ্রয় ভগবান শ্রীকৃষ্ণ, ব্যোমাসুর যা করছিল তা সম্পূর্ণরূপে অবগত হয়ে, যে সময়ে সে অন্য গোপবালককে নিয়ে যাচ্ছিল তখন, সিংহ যেমনিভাবে নেকড়ে বাঘকে ধারণ করে, তেমনিভাবে বলপূর্বক অসুরকে ধরলেন। দানব তখন তার বিশাল পর্বতসদৃশ বিরাট ও আসল নিজ রূপে পরিবর্তিত হল। কিন্তু নিজেকে মুক্ত করার চেষ্টা করলেও ভগবানের দৃঢ় মুষ্টির চাপে দুর্বল হয়ে পড়ে, সে তা করতে সমর্থ হল না। ভগবান অচ্যুত ব্যোমাসুরকে তাঁর বাহুমধ্যে দৃঢ়রূপে ধারণ করে ভূতলে নিক্ষেপ করলেন। অতঃপর দর্শনরত স্বর্গের দেবগণের সমক্ষে কৃষ্ণ তাকে, যজ্ঞের পশুকে যেভাবে বধ করা হয়, সেইভাবে বধ করলেন। কৃষ্ণ তখন গুহার প্রবেশপথের প্রস্তরখণ্ডের অবরোধ চূর্ণ করে আটক গোপবালকগণকে নিরাপদে নিঃসারিত করলেন। অতঃপর দেবতা ও গোপবালকগণ তাঁর মহিমা গান করলে তিনি তাঁর গোকুলে প্রত্যাবর্তন করলেন।"

অনুসরণ করে আপনার আরাধনা করেন এবং বহু রূপ ও নামের বিভিন্ন দেবতাদের বিশদভাবে যজ্ঞ সম্পাদন করেন। দিব্য জ্ঞান লাভের জন্য কেউ কেউ সকল জাগতিক কর্ম পরিত্যাগ করে শান্ত হয়ে জ্ঞান যজ্ঞ সম্পাদন করে জ্ঞান-বিগ্রহ স্বরূপ আপনাকে আরাধনা করেন। শুদ্ধ বুদ্ধিসম্পন্ন অন্যান্য ব্যক্তিগণ আপনার বৈদিক বৈষ্ণব শাস্ত্রীয় বিধিসমূহ অনুসরণ করেন। তাঁদের মনকে আপনার ভাবনায় মগ্ন করে তাঁরা বহু রূপে প্রকাশিত একই ভগবান, আপনাকে আরাধনা করেন। আরও অনেকেরা রয়েছেন, যাঁরা ভগবান শিব রূপে আপনার উপাসনা করেন। তাঁদের মধ্যে বিভেদ সৃষ্টির ফলেই তাঁরা শিব বর্ণিত ও বহু আচার্য দ্বারা বিভিন্নভাবে প্রদর্শিত পথ অনুসরণ করেন। হে প্রভু, কিন্তু এই সমস্ত মানুষেরা, যাঁরা আপনার থেকে অন্যত্র মনোনিবেশ করে অন্য দেবতাদের উপাসনা করেন, তাঁরাও প্রকৃতপক্ষে, সর্বদেবময় একমাত্র আপনারই উপাসনা করেন। পর্বত হতে উৎপন্ন নদী যেমন বৃষ্টির জলে পরিপূর্ণ হয়ে চতুর্দিক হতে সমুদ্রে প্রবাহিত হয়, তেমনই এই সমস্ত মার্গ অবশেষে, হে প্রভু, আপনাতে প্রবিষ্ট হয়। সত্ত্ব, রজঃ ও তমঃ, আপনার জড়া প্রকৃতির গুণাবলী ব্রহ্মা হতে শুরু করে স্থাবর প্রাণী পর্যন্ত সকল বদ্ধ জীবকে আবদ্ধ করে। আপনি সমস্ত জীবের পরমাত্মারূপে নির্লিপ্ত দৃষ্টিতে সকলের বুদ্ধির সাক্ষীস্বরূপ, আমি আপনাকে আমার প্রণাম নিবেদন করি। অবিদ্যার বেগপ্রসূত আপনার জড়-গুণ-প্রবাহ দেবতা, মানুষ ও প্রাণীরূপ দেহাভিমানীগণের মধ্যে প্রবাহিত হয়। অগ্নি আপনার মুখ, পৃথিবী আপনার চরণ, সূর্য আপনার চক্ষু এবং আকাশ আপনার নাভি। দিকসকল আপনার শ্রবণেন্দ্রিয় ও দেবশ্রেষ্ঠগণ আপনার বাহুদ্বয় এবং সমুদ্র আপনার উদর। স্বর্গ আপনার মস্তক, বায়ু আপনার প্রাণ ও বল। বৃক্ষ ও ওষধিসমূহ আপনার শরীরের রোমরাশি, মেঘ আপনার মস্তকের কেশরাশি এবং পর্বত আপনার, পরম পুরুষের অস্থি ও নখ। রাত্রি ও দিন আপনার চক্ষুর নিমেষ মাত্র, প্রজাপতি ব্রহ্মা আপনার প্রজনন-অঙ্গস্বরূপ ও বৃষ্টি আপনার বীর্য।"

"হে অব্যয় পুরুষ পরমেশ্বর ভগবান, বহুজীবসঙ্কুল নিখিল ভুবন সবই তাদের নিজ নিজ পালকগণ সহ আপনার মধ্যেই উৎপন্ন হয়। ঠিক যেমন জলচর জীবেরা সাগরে সন্তরণ করে বা ক্ষুদ্র কীটগুলি উদুম্বর ফলের মধ্যে বাস করে, তেমনই মন ও ইন্দ্রিয়সমূহের আধার স্বরূপ আপনারই মধ্যে এই সকল ভুবন সন্তরণশীল। আপনার লীলা উপভোগার্থে এই জগতে আপনি নিজেকে বিভিন্ন রূপে প্রকট করেন আর যাঁরা আনন্দে আপনার মহিমা কীর্তন করেন, এই সকল অবতাররূপ তাঁদের সমস্ত শোক মার্জন করেন। সৃষ্টির কারণ আপনি, প্রলয় সমুদ্রে সন্তরণশীল মৎস্যরূপী আপনাকে, আমি আমার প্রণাম নিবেদন করি। হয়গ্রীবরূপে মধু-কৈটভ বিনাশক, বৃহৎ কূর্মরূপে মন্দর পর্বতধারী এবং বরাহ অবতারে যিনি পৃথিবীকে সানন্দে উদ্ধার করেন, সেই আপনাকে আমি আমার প্রণাম নিবেদন করি। অদ্ভুতসিংহরূপী (নৃসিংহদেব) সাধু ভক্তগণের ভয় বিনাশকারী ও বামনরূপী ত্রিভুবনে পদবিন্যাসকারী আপনাকে প্রণাম নিবেদন করি। ভৃগুপতি রূপধারী ক্ষত্রিয়বনচ্ছেদী ও রাবণান্তকারী রঘুকুলশ্রেষ্ঠ শ্রীরামরূপী আপনাকে প্রণাম নিবেদন করি। হে প্রভু, বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধরূপী যাদবাধিপতি আপনাকে প্রণাম নিবেদন করি। দৈত্যদানব-মোহনকারী শুদ্ধ বুদ্ধরূপী ও ম্লেচ্ছতুল্য রাজাগণের বিনাশকারী কল্কিরূপী আপনাকে প্রণাম নিবেদন করি।"

"হে ভগবান, এই জগতে আপনার মায়া শক্তি দ্বারা মোহিত জীব 'আমি' ও 'আমার' রূপ মিথ্যা অভিমানে যুক্ত হয়ে কর্মমার্গে ভ্রমণ করতে বাধ্য হয়। হে প্রভো, আমিও এইভাবে বিভ্রান্ত হয়ে মূর্খের মতো আমার দেহ, সন্তান, গৃহ, পত্নী, অর্থ ও স্বজনবৃন্দকে সত্য বলে মনে করছি, যদিও তারা প্রকৃতপক্ষে স্বপ্নবৎ অসত্য। এইভাবে অনিত্যকে নিত্য, আমার দেহকে আমার আত্মা এবং দুঃখের উৎস-সমূহকে সুখের উৎসরূপে ভুল করে, আমি জাগতিক দ্বন্দ্বের মধ্যেই আনন্দ অনুভবের চেষ্টা করছি। এইভাবে তমোগুণে আচ্ছন্ন হয়ে আমার প্রকৃত প্রেমাস্পদরূপে আপনাকে হৃদয়ঙ্গম করতে পারিনি। মূর্খ যেমন জলোৎপন্ন তৃণ দ্বারা আচ্ছাদিত জলকে লক্ষ্য না করে মরীচিকার দিকে ধাবিত হয়, আমিও তেমনি আপনার কাছ থেকে অন্য দিকে ধাবিত হয়েছি। আমার বুদ্ধি এতটাই অক্ষম যে, জড়জাগতিক কামনা ও কর্ম



দ্বারা ক্ষোভিত এবং ক্রমাগত আমার বলবান ইন্দ্রিয়সমূহ দ্বারা আকৃষ্যমাণ আমার মনকে নিবৃত্ত করার শক্তি লাভ করতে আমি অসমর্থ। যদিও অসাধুজনেরা কখনই আপনার চরণ প্রাপ্ত হতে পারে না, তবুও এখন মনে করি যে আপনার চরণের শরণাগত হয়েছি, আপনার কৃপা বিনা এ কখনই সম্ভব নয় বলে আমি মনে করি। একমাত্র যখন জীবের জাগতিক জীবনের অবসান হয়, হে পদ্মনাভ, তখনই আপনার শুদ্ধ ভক্তের সেবার দ্বারা আপনার প্রতি রতি জন্মে। অনন্ত শক্তিমান পরম ব্রহ্মকে আমি প্রণাম নিবেদন করি। তিনি বিজ্ঞানময় বিগ্রহ, সকল চেতনার কারণস্বরূপ এবং জীবের প্রধান নিয়ন্তা। হে বাসুদেব, সকল জীবের আশ্রয় স্বরূপ, আপনাকে প্রণাম নিবেদন করি। হে হৃষীকেশ, আপনাকে পুনরায় আমার প্রণাম নিবেদন করি। হে প্রভো, আমি আপনার শরণাগত, দয়া করে আমাকে রক্ষা করুন।"

একচত্বারিংশ অধ্যায়

# কৃষ্ণ ও বলরামের মথুরায় প্রবেশ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"অক্রূর যখন স্তব নিবেদন করছিলেন পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ জলমধ্যে প্রকাশিত তাঁর দিব্য রূপ প্রত্যাহার করে নিলেন। ঠিক যেভাবে কোনও অভিনেতা তার অভিনয়ের পরিসমাপ্তি করে। অক্রূর সেই দৃশ্য অন্তর্হিত হলে জল থেকে উঠে সত্বর তাঁর বিবিধ অবশ্য কর্তব্য কর্ম সকল সমাপন করে আশ্চর্যান্বিত হয়ে রথে প্রত্যাবর্তন করলেন।"

শ্রীকৃষ্ণ অক্রূরকে জিজ্ঞাসা করলেন—"তুমি, আকাশ বা জলে তুমি অদ্ভুত কিছু দর্শন করেছ কি? তোমাকে দেখে আমাদের তেমনই মনে হচ্ছে।"

শ্রীঅক্রূর বললেন—"তুমি, আকাশ বা জলে যত অদ্ভুত বস্তুই থাক, তার সকলই আপনাতে বিরাজমান। যেহেতু সমস্ত কিছুই আপনার মধ্যে নিহিত রয়েছে, তাই আমি যখন আপনাকে দর্শন করি, তখন আমার আর দর্শনের কিছু বা অবশিষ্ট থাকে? হে পরমব্রহ্ম, তুমি, আকাশ ও জলের, সকল অদ্ভুত বস্তুই যাঁর মধ্যে বর্তমান, আমি এখন সেই আপনাকে দর্শন করছি, এই জগতে আর কি অদ্ভুত বস্তু আমি দর্শন করতে পারি? এই কথা বলে গান্দিনীপুত্র অক্রূর রথ চালনা শুরু করলেন। অপরাহ্নে শ্রীবলরাম ও শ্রীকৃষ্ণকে নিয়ে তিনি মথুরায় উপস্থিত হলেন। তাঁরা যে সকল পথ দিয়ে গমন করছিলেন, হে রাজন, সেখানেই গ্রামবাসীরা কাছে এসে অত্যন্ত আনন্দ সহকারে বসুদেবনন্দন দুজনকে দর্শন করছিল। প্রকৃতপক্ষে, গ্রামবাসীরা তাঁদের থেকে চোখ ফেরাতে পারছিল না। নন্দ মহারাজ ও অন্যান্য বৃন্দাবনবাসীগণ রথ পৌঁছানোর পূর্বেই মথুরায় এসে নগরীর উপকণ্ঠের একটি বাগানে কৃষ্ণ ও বলরামের অপেক্ষায় অবস্থান করছিলেন। নন্দ মহারাজ ও অন্যান্যদের সঙ্গে মিলিত হবার পর জগদীশ্বর, ভগবান কৃষ্ণ বিনীতভাবে অক্রূরের হাত তাঁর নিজের হাতে গ্রহণ করে হাসতে হাসতে বললেন 'আমাদের আগেই রথ নিয়ে তুমি নগরীতে প্রবেশ কর। অতঃপর গৃহে গমন কর। আমরা এখানে কিছুক্ষণ বিশ্রাম গ্রহণ করে নগর দর্শনে গমন করব।' "

শ্রীঅক্রূর বললেন—"হে প্রভু, আপনাদের দুজনকে ছাড়া আমি মথুরায় প্রবেশ করব না। হে নাথ, আমি আপনার ভক্ত আর যেহেতু আপনি ভক্তবৎসল তাই আমাকে পরিত্যাগ করা আপনার উচিত নয়। চলুন, আপনার জ্যেষ্ঠ ভ্রাতা, গোপগণ ও আপনার সুহৃদবর্গ সহ আমরা আমার গৃহে যাই। হে সুহৃত্তম, হে অধোক্ষজ,

## ত্রিচত্বারিংশ অধ্যায়

# কুবলয়াপীড় বধ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে পরন্তপ, কৃষ্ণ ও বলরাম সকল প্রয়োজনীয় শৌচ সম্পাদন করে, মল্লক্ষেত্রে দুন্দুভি নির্ঘোষ শ্রবণ করে, কী হচ্ছে তা দর্শন করার জন্য সেখানে গমন করলেন। শ্রীকৃষ্ণ মল্লভূমির প্রবেশদ্বারে উপস্থিত হয়ে দেখলেন যে, মাহুতের প্ররোচনায় কুবলয়াপীড় নামক হস্তী তাঁর পথ রুদ্ধ করছে। তাঁর পরিধেয় বস্ত্রকে দৃঢ়ভাবে বন্ধন করে এবং কুঞ্চিত অলকরাশিকে পশ্চাতে একত্রে আবদ্ধ করে শ্রীকৃষ্ণ মাহুতকে উদ্দেশ্য করে মেঘগম্ভীর বাক্যে বললেন—হে মাহুত, মাহুত, এখনই সরে যাও এবং আমাদের যেতে দাও। যদি তা না কর, আজই, আমি তোমাকে এবং তোমার হাতী, উভয়কেই যমালয়ে প্রেরণ করব। এইভাবে তিরস্কৃত হয়ে ক্রুদ্ধ মাহুত তার কালান্তক যমসদৃশ ক্রুদ্ধ হাতীকে শ্রীকৃষ্ণকে আক্রমণ করার জন্য পরিচালিত করল। সেই হস্তীরাজ কৃষ্ণের দিকে ধাবিত হয়ে ভয়ঙ্করভাবে তার শুঁড় দিয়ে তাঁকে গ্রহণ করল। কিন্তু কৃষ্ণ স্খলিত হয়ে তাকে আঘাত করে তার দৃষ্টির বাইরে তার পদগুলির মাঝে অন্তর্হিত হলেন। ভগবান কেশবকে দর্শনে অসমর্থ হয়ে ক্রুদ্ধ হাতীটি তার ঘ্রাণেন্দ্রিয় দ্বারা তাঁকে অন্বেষণ করতে লাগল। কুবলয়াপীড় ভগবানকে পুনরায় তার শুঁড় দিয়ে গ্রহণ করলে ভগবান নিজেকে বলপূর্বক মুক্ত করলেন। অতঃপর শ্রীকৃষ্ণ গরুড় যেমন সর্পকে আকর্ষণ করে তেমনি শক্তিশালী কুবলয়াপীড়কে তার পুচ্ছ ধরে পঞ্চবিংশতি ধনুক-দৈর্ঘ্য পরিমাণ পর্যন্ত টেনে নিয়ে গেলেন। ভগবান অচ্যুত যখন হস্তীটির পুচ্ছ গ্রহণ করলেন, তখন পশুটি তাঁকে ধরবার জন্য ডানদিকে ফিরলে শ্রীকৃষ্ণ তাকে বাম দিকে ঘোরালেন এবং যখন সে বাম দিকে ফিরল, কৃষ্ণ তাকে ডান দিকে ঘোরালেন। ঠিক যেমন কোন বালক কোন গোবৎসের পুচ্ছ ধরে তাকে আকর্ষণ করে নানাদিকে ফেরায়। কৃষ্ণ তখন হাতীটির মুখোমুখি হয়ে তাকে চাপড় মেরে ধাবিত হলেন। কুবলয়াপীড় ভগবানের পশ্চাতে ধাবিত হয়ে বার বার প্রতি পদক্ষেপে তাঁকে স্পর্শ করছিল, কিন্তু কৃষ্ণ কৌশলে তাকে দৌড়াতে দৌড়াতে ভূতলে নিপাতিত করলেন। কৃষ্ণও যেন ক্রীড়াচ্ছলে ভূমিতে পতিত হয়েই সঙ্গে সঙ্গে উঠে পড়লেন। কিন্তু ক্রোধোন্মত্ত হস্তী কৃষ্ণকে পতিত মনে করে তার দাঁত দিয়ে তাঁকে বিদ্ধ করতে চেষ্টা করল, কিন্তু তার পরিবর্তে সে ভূমিকে আঘাত করল। তার বিক্রম ব্যর্থ হওয়ায় সেই হস্তীরাজ কুবলয়াপীড় অসহিষ্ণু হয়ে উঠল। মাহুত দ্বারা পরিচালিত হয়ে সে পুনরায় কৃষ্ণের দিকে ক্রুদ্ধভাবে ধাবিত হল। ভগবান মধুসূদন আক্রমণোদ্যত হস্তীর সম্মুখীন হলেন। এক হাতে তার শুঁড় গ্রহণ করে কৃষ্ণ তাকে ভূপাতিত করলেন। অতঃপর ভগবান শ্রীহরি শক্তিশালী সিংহের মতো সেই হাতীটিকে আক্রমণ করে তার একটি দাঁত উৎপাটন করে সেটি দিয়েই সেই পশু ও তার পালককে বধ করলেন। মৃত হাতীটিকে পরিত্যাগ করে শ্রীকৃষ্ণ হাতীর দাঁতটি ধারণ করে মল্ল-স্থলে প্রবেশ করলেন। তাঁর স্কন্ধে হাতীর দাঁতটি স্থাপিত, হাতীর রক্ত ও স্বেদবিন্দু সমূহ তাঁর সমস্ত শরীরে ছড়ানো এবং তাঁর পদ্ম-সদৃশ মুখমণ্ডলে আপন উদ্গত স্বেদবিন্দু, এরূপ পরম সৌন্দর্যে ভগবান তখন শোভিত ছিলেন।"

"হে রাজন, শ্রীবলদেব ও শ্রীজনার্দন প্রত্যেকেই একটি গজদন্ত রূপ অস্ত্র হাতে কতিপয় গোপবালক পরিবেষ্টিত হয়ে মল্লক্রীড়া স্থলে প্রবেশ করলেন। মল্লক্রীড়া স্থানে শ্রীকৃষ্ণ যখন তাঁর অগ্রজ সহ প্রবেশ করলেন, তখন ভিন্ন ভিন্ন শ্রেণীর মানুষের কাছে তিনি ভিন্ন ভিন্ন ভাবে প্রকাশিত হলেন। মল্লযোদ্ধাগণ তাঁকে বজ্রের মতো, মথুরার জনসাধারণ তাঁকে নরশ্রেষ্ঠ রূপে, রমণীগণ তাঁকে মূর্তিমান কামরূপে, গোপগণ তাঁকে স্বজন রূপে, অধার্মিক রাজারা তাঁকে দণ্ডদাতা রূপে, তাঁর পিতা-মাতা তাঁকে তাঁদের সন্তান রূপে, ভোজরাজ কংসের কাছে মৃত্যু রূপে, অল্পবুদ্ধিসম্পন্ন মানুষদের কাছে ভগবানের বিরাট মূর্তি রূপে, যোগিগণের কাছে পরম তত্ত্বরূপে এবং বৃষ্ণিগণ তাঁদের পরম পূজ্য দেবতা রূপে তাঁকে দর্শন করল। হে রাজন, কুবলয়াপীড়কে মৃত এবং সেই দুই ভাইকে অপরাজেয় দর্শন করে কংস অত্যন্ত উদ্বিগ্ন হয়েছিল। বিচিত্র অলঙ্কার, মালা ও বসনে সজ্জিত হয়ে ঠিক যেন মনোহর বেশধারী অভিনেতার মতো মহাবাহু শ্রীকৃষ্ণ ও শ্রীবলরাম মল্লক্রীড়াস্থলে দীপ্তিমান রূপে শোভিত হলেন। প্রকৃতপক্ষে, তাঁদের প্রভায় দর্শক মাত্রেরই চিত্ত বিক্ষিপ্ত হয়েছিল। হে রাজন, নগরবাসী ও জনপদবাসীগণ দর্শক মঞ্চ হতে সেই দুই পরম-পুরুষকে অপলক নয়নে দর্শন করছিল। আনন্দোচ্ছ্বাসে বিস্ফারিত নয়নে ও উৎফুল্ল বদনে তারা তৃপ্তিহীন ভাবে ভগবানদ্বয়ের মুখপদ্ম পান করছিল। জনসাধারণ তাদের নয়ন দিয়ে যেন কৃষ্ণ ও বলরামকে পান করছিল, তাদের জিহ্বা দিয়ে তাঁদের লেহন করছিল, নাসিকা দিয়ে তাঁদের ঘ্রাণ গ্রহণ করছিল এবং দুই বাহু দিয়ে তাঁদের আলিঙ্গন করছিল। ভগবানদ্বয়ের রূপ, গুণ, মাধুর্য ও বীরত্ব সমূহ স্মরণ করে, তারা যা দর্শন করেছিল এবং তারা যা শ্রবণ করেছিল, সেইসব একে অপরকে বর্ণনা করছিল—এই দুই বালক নিশ্চয়ই ভগবান নারায়ণের অংশপ্রকাশ রূপে এই জগতে বসুদেবের গৃহে অবতীর্ণ হয়েছেন। ইনি (কৃষ্ণ) মাতা দেবকীর গর্ভে জন্ম গ্রহণ করেন এবং তাঁকে গোকুলে আনয়ন করা হয়, যেখানে এতাবৎকাল তিনি গুপ্তভাবে অবস্থান করে নন্দ-মহারাজের গৃহে বর্ধিত হচ্ছিলেন। তিনি পূতনা ও তৃণাবর্ত দানবকে সংহার করেছেন, যমলার্জুন বৃক্ষ দুটিকে ভূপাতিত করেছেন এবং শঙ্খচূড়, কেশী, ধেনুক ও অন্যান্য অসুরদের বধ করেছেন। তিনি দাবানল হতে গো ও গোপগণকে রক্ষা করেছেন এবং কালিয় নাগকে দমন করেছেন। তিনি সপ্তাহকাল এক হাতে পর্বত-প্রধানকে ধারণ করে ঝঞ্ঝা, বর্ষণ ও বজ্রপাত হতে গোকুলের অধিবাসীগণকে রক্ষা করে ইন্দ্রের অহংকার দূর করেছেন। গোপীগণ তাঁর স্নিগ্ধপূর্ণ হাস্য ও কটাক্ষযুক্ত মুখমণ্ডল অবলোকন করে অক্লেশে সকল সন্তাপ অতিক্রম করে পরমানন্দ প্রাপ্ত হন। বলা হয় যে, তাঁর পূর্ণ সুরক্ষাধীনে যদুবংশ অতি বিখ্যাত হবে এবং শ্রী, বল ও মহত্ত্ব লাভ করবে। তাঁর জ্যেষ্ঠ ভ্রাতা এই কমললোচন শ্রীবলরাম সকল অপ্রাকৃত ঐশ্বর্যের অধিকারী। তিনি প্রলম্ব, বৎস, বক প্রভৃতি অসুরকে বধ করেছেন।"

"জনসাধারণ যখন এইভাবে কথা বলছিল এবং বাদ্যযন্ত্রাদি বাজানো হচ্ছিল, তখন কৃষ্ণ ও বলরামকে উদ্দেশ্য করে মল্লযোদ্ধা চাণূর এই কথাগুলি বলতে লাগল—হে নন্দপুত্র, হে রাম, তোমরা দুজনে বীরগণ দ্বারা বাহুযুদ্ধে সুনিপুণ বলে সম্মানিত। তোমাদের শক্তির কথা শ্রবণ করে রাজা স্বয়ং তা দর্শন করতে চেয়ে এখানে তোমাদের আহ্বান করেছেন। প্রজাগণ, যারা তাদের মন, কর্ম ও বাক্যের দ্বারা রাজার আনন্দ বিধানের চেষ্টা করে, তারা নিশ্চিতরূপে মঙ্গল লাভ করে, কিন্তু যারা তা করতে ব্যর্থ, তারা বিপরীত ফল ভোগ করে। এটা সর্বজ্ঞাত যে, গোপবালকেরা সর্বদা আনন্দিত ভাবে তাদের গোবৎসে পালন করে এবং বিভিন্ন বনে যখন তাদের গরুরা চারণ করে, তখন বালকেরা ক্রীড়াচ্ছলে একে অপরের সঙ্গে মল্লযুদ্ধ করে। সুতরাং রাজা যা চাইছেন তা করা যাক। যেহেতু রাজাই সর্বভূত স্বরূপ, সেই হেতুই আমাদের প্রতি সন্তুষ্ট হবে। এই কথা শ্রবণ করে মল্লযুদ্ধে লড়তে ইচ্ছুক শ্রীকৃষ্ণ স্থান ও কালের উপযুক্ত বাক্যে উত্তর প্রদান করে প্রতিদ্বন্দ্বিতাকে স্বাগত জানালেন। বনবাসী হলেও আমরা ভোজ রাজারই প্রজা। আমরা অবশ্যই তার আকাঙ্ক্ষা সন্তুষ্ট করব, কারণ তা আমাদের জন্য পরম অনুগ্রহ স্বরূপ। আমরা বালক মাত্র এবং সমশক্তি সম্পন্নদের সঙ্গেই ক্রীড়া করা উচিত। মল্লযুদ্ধের ক্রীড়া ন্যায়সঙ্গত হওয়া উচিত যাতে মাননীয় দর্শকবৃন্দের অধর্ম স্পর্শ না করে।"

চাণূর বলল—"মহাবলশালী তুমি ও বলরাম শিশুও নও অথবা এমন কি কিশোরও নও। সহস্র হস্তীর বল সম্পন্ন এক হস্তীকে তুমি ক্রীড়াচ্ছলে বধ করেছ। অতএব তোমাদের দুজনেরই উচিত বলশালী যোদ্ধাদের সঙ্গে যুদ্ধ করা। হে বৃষ্ণিবংশজ, যদি তুমি আমার বিরুদ্ধে তোমার শক্তির প্রদর্শন কর এবং বলরাম মুষ্টিকের বিরুদ্ধে যুদ্ধ করে, সেখানে অবশ্যই কোন অধর্ম হবে না।"

## চতুশ্চত্বারিংশ অধ্যায়

# কংস বধ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"এইভাবে সম্বোধিত হয়ে শ্রীকৃষ্ণ প্রতিদ্বন্দ্বিতা গ্রহণ করার জন্য মন স্থির করলেন। তিনি চাণূরকে এবং শ্রীবলরাম মুষ্টিককে আহ্বান করলেন। পরস্পর পরস্পরের হস্ত ও পদদ্বয় দৃঢ়রূপে আবদ্ধ করে বিজয়াভিলাষে সবলে একে অপরকে আকর্ষণ করতে লাগলেন। তাঁরা সকলেই নিজ মুষ্টি দ্বারা অপরের মুষ্টিকে, নিজ জানু দ্বারা প্রতিপক্ষের জানুকে, মস্তকের বিরুদ্ধে মস্তক এবং বক্ষস্থলের দ্বারা বক্ষস্থলকে আঘাত করছিলেন। প্রত্যেক যোদ্ধাই তাঁর প্রতিপক্ষের বিরুদ্ধে পরিভ্রামণ, বিক্ষেপণ, পরিরম্ভণ, অবক্ষেপণ, উৎসর্পণ ও অপসর্পণ ক্রিয়া দ্বারা প্রতিদ্বন্দ্বিতা করছিলেন। জয়ী হওয়ার অত্যন্ত আগ্রহে তাঁরা, যোদ্ধারা বলপূর্বক উত্থাপন, উত্তোলন, চালন এবং স্থাপন দ্বারা তাঁদের নিজ নিজ দেহেরও ক্ষতি করছিলেন।"

"হে রাজন্, উপস্থিত সকল রমণীগণ, ঐ মল্লযুদ্ধকে সবল ও দুর্বলের অনৈতিক যুদ্ধ বিবেচনা করে অত্যন্ত উদ্বিগ্ন অনুভব করলেন। তাঁরা মল্লস্থলের চারদিকে দলবদ্ধভাবে সমবেত ছিলেন এবং একে অপরকে বলতে লাগলেন—আহা! কী মহা অধর্মের কর্ম এই রাজসভাসদেরা করছে! যেহেতু রাজা এই দুর্বল ও সবলের মধ্যে লড়াই দর্শন করছে, তাই তারাও তা দেখতে চাইছে। দুই পেশাদার মল্লযোদ্ধা, যাদের বজ্রসম কঠিন অঙ্গ এবং প্রকাণ্ড পর্বততুল্য দেহ, তাদের সঙ্গে এই দুই অপরিণত অত্যন্ত সুকোমল অঙ্গের বালকের কি তুলনা করা যেতে পারে? এই সমাবেশে ধর্ম নীতি নিশ্চয়ই ভঙ্গ করা হয়েছে। যেখানে অধর্ম বৃদ্ধিপ্রাপ্ত হচ্ছে, তেমন স্থানে কারও এক মুহূর্তও থাকা উচিত নয়। বিজ্ঞ ব্যক্তি যদি জানতে পারেন যে, সদস্যগণ সেখানে অনৈতিক কর্ম করছে, তবে তেমন সমাবেশে তিনি প্রবেশ করবেন না। আর যদি প্রবেশও করেন, যদি তিনি সত্য-ভাষণে ব্যর্থ হন, মিথ্যা কথা অথবা সেই সম্বন্ধে নিজের অজ্ঞতা প্রকাশ করেন, তবে তিনি অবশ্যই পাপ-ভাগী হন।

চারদিকে তাঁর শত্রুকবলিত কৃষ্ণের মুখপদ্মখানি দেখ! শ্রমসাধ্য যুদ্ধের দ্বারা সেই মুখমণ্ডল স্বেদ বিন্দুতে আচ্ছন্ন হয়েছে, যেন শিশিরে আচ্ছাদিত একটি পদ্ম। তোমরা কি মুষ্টিকের প্রতি ক্রোধবশত তাম্রাভাবাপন্ন নয়নযুগল সমন্বিত শোভাবর্ধনকারী বলরামের হাস্যময় মুখমণ্ডল ও তাঁর যুদ্ধমত্ততা দর্শন করছ না? ব্রজভূমি কত না ধন্য, কারণ সেখানে মানব দেহের ছদ্মবেশে আদিপুরুষ পরমেশ্বর ভগবান বিচরণ করেন, তাঁর বহু লীলাদির প্রকাশ করেন। সেখানে তিনি অপূর্ব বনমালায় শোভিত হন এবং তাঁর পাদপদ্ম দেবাদিদেব শিব ও দেবী রমাদ্বারা পূজিত হয়। সেখানে তিনি বলরাম সহযোগে গো-চারণ করতে করতে তাঁর বেণু-বাদন করেন।"

"আহা! ব্রজগোপিকারা কী তপস্যা করেছেন! শ্রী, ঐশ্বর্য ও যশসমূহের একমাত্র আধার, দুর্লভ, স্বতঃসিদ্ধ, অসমোর্ধ্ব সমস্ত সৌন্দর্যের সারস্বরূপ, এই শ্রীকৃষ্ণের মুখকমলের অমৃত তাঁরা তাঁদের নয়ন দ্বারা নিরন্তর পান করেন। নারীগণের মধ্যে ব্রজনারীগণ অত্যন্ত সৌভাগ্যসম্পন্না, কারণ তাঁরা সকল সময়েই কৃষ্ণানুরক্তচিত্তা হয়ে দুগ্ধ-দোহন, শস্য মাড়াই, মাখন মন্থন, জ্বালানির জন্য গোবর সংগ্রহ, দোলাদোলন, ক্রন্দনরত শিশুর যত্ন, মাঠে জলসেচন, গৃহমার্জন ইত্যাদি সর্বকর্মে আত্মনিয়ত থেকে অনবরত শ্রীকৃষ্ণের গান করে থাকেন। তাঁদের এই পরম কৃষ্ণভাবনা হেতু তাঁরা স্বতঃস্ফূর্তভাবেই সকল কাঙ্ক্ষিত বস্তু প্রাপ্ত হয়ে থাকেন। প্রভাতে তাঁর গাভীসহ ব্রজ হতে নির্গমন কালে এবং সূর্যাস্তে গৃহে প্রত্যাবর্তন সময়ে কৃষ্ণ যখন বেণুবাদন করেন, গোপীগণ তা শ্রবণ করে সত্বর তাঁকে দর্শন করার জন্য তাঁদের গৃহ হতে বের হয়ে আসেন। পথে বিচরণকালে তাঁদের প্রতি কৃষ্ণের সহাস্য কৃপাময় দৃষ্টিপাতযুক্ত মুখমণ্ডল দর্শন করতে সমর্থ এই গোপীগণ নিশ্চয়ই অনেক পুণ্যকর্ম সম্পাদন করেছিলেন।"

"হে ভরতকুলোত্তম, রমণীগণ এইভাবে বলতে



থাকলে যোগেশ্বর শ্রীকৃষ্ণ তাঁর শত্রুকে বধ করতে মনস্থির করলেন। তাঁদের পিতা-মাতা (দেবকী ও বসুদেব) রমণীগণের সভয় বাক্য শ্রবণ করে পুত্র স্নেহে শোকাতুর হয়ে উঠলেন। তাঁরা শোকার্ত হয়েছিলেন, কারণ তাঁদের পুত্রদ্বয়ের শক্তি সম্বন্ধে তাঁরা অবগত ছিলেন না। শ্রীবলরাম ও মুষ্টিকও সুনিপুণভাবে শ্রীকৃষ্ণ ও তাঁর প্রতিপক্ষের মতোই একইভাবে অসংখ্য মল্লযুদ্ধের কৌশল প্রদর্শন করে পরস্পর যুদ্ধ করেছিলেন। ভগবানের অঙ্গ প্রত্যঙ্গ বজ্রপাতের ন্যায় কঠোর প্রহারে চাণূরের শরীরের প্রতিটি অংশ যেন চূর্ণ হতে লাগল এবং ক্রমশ অধিকতর যন্ত্রণায় কাতর হয়ে সে ক্লান্ত হয়ে পড়ল। অতঃপর চাণূর ভয়ঙ্কর বাসুদেবকে শ্যেন পক্ষীর ন্যায় সবেগে আক্রমণ করে তার দুই মুষ্টি দিয়ে ভগবানের বক্ষঃস্থলে আঘাত করল। বলবান শক্তিশালী আঘাতেও ভগবান মালা দ্বারা আঘাত প্রাপ্ত হস্তীর ন্যায় অবিচলিত ভাবে চাণূরের বাহুদ্বয় ধারণ করে বেশ কয়েকবার চতুর্দিকে ঘুরপাক খাইয়ে সবেগে ভূতলে আছাড় দিয়ে ফেললেন। স্খলিত বস্ত্র, কেশ ও মাল্য সমন্বিত মল্লযোদ্ধা চাণূর ইন্দ্র-ধ্বজের ন্যায় ভূপতিত হয়ে প্রাণত্যাগ করল। তেমনই মুষ্টিকও শ্রীবলরামকে তার মুষ্টি দ্বারা আঘাত করার পর বধ হয়েছিল। শক্তিশালী ভগবানের করতল দ্বারা প্রচণ্ড আঘাত প্রাপ্ত হয়ে সেই দানব সর্ব শরীরে যন্ত্রণায় কম্পিত হয়ে রক্ত বমন করতে করতে প্রাণহীন হয়ে ঝঞ্ঝাহত বৃক্ষের ন্যায় ভূতলে পতিত হল।"

"হে রাজন্, এরপর যোদ্ধাশ্রেষ্ঠ বলরাম সম্মুখে সমাগত কূট নামক মল্লযোদ্ধাকে অবলীলাক্রমে অবজ্ঞা সহকারে তাঁর বাম মুষ্টির দ্বারা বধ করেছিলেন। অতঃপর কৃষ্ণ যোদ্ধা শলকে তার মস্তকে তাঁর পদাগ্রভাগ দ্বারা আঘাত করে বিখণ্ডিত করলেন। ভগবান একইভাবে তোশলকেও আঘাত করলে উভয় মল্লযোদ্ধাই প্রাণহীন হয়ে পতিত হল। চাণূর, মুষ্টিক, কূট, শল এবং তোশল নিহত হলে অবশিষ্ট মল্লযোদ্ধারা সকলেই তাদের জীবন রক্ষার্থে পলায়ন করল। অতঃপর কৃষ্ণ ও বলরাম সমবয়স্ক গোপবালক সখাদের আহ্বান করে তাঁদের সঙ্গে মিলিত হয়ে নৃত্য ও ক্রীড়া করলেন, আর তখন তাঁদের নূপুর ধ্বনিত বাদ্যযন্ত্রের মতো ধ্বনিত হচ্ছিল। কংস ব্যতীত অন্য সকলেই কৃষ্ণ ও বলরামের এই অপূর্ব কর্ম

দর্শন করে আনন্দিত হয়েছিলেন। সর্বোত্তম ব্রাহ্মণ ও সাধু মহাত্মাগণ 'সাধু! সাধু!' বলে চিৎকার করেছিলেন।"

"ভোজরাজ তাঁর সকল শ্রেষ্ঠ মল্লযোদ্ধারা হত অথবা পলায়িত হয়েছে দর্শন করে, তার আনন্দের জন্য বাদ্যরত সঙ্গীতাদি বন্ধ করার নির্দেশ প্রদান করে এই কথাগুলি বলতে লাগল। বসুদেবের দুই দুর্বৃত্ত পুত্রকে নগরী থেকে বহিষ্কার কর। গোপগণের সম্পত্তি বাজেয়াপ্ত কর এবং দুর্মতি নন্দকে গ্রেফতার কর। ঐ দুর্বুদ্ধিসম্পন্ন দুর্জন বসুদেবকে হত্যা কর। আর শত্রুর পক্ষাবলম্বী আমার পিতা উগ্রসেনকেও তার অনুগামীসহ হত্যা কর। কংস এইভাবে বাক্য প্রলাপ করতে থাকলে অচ্যুত ভগবান কৃষ্ণ অত্যন্ত ক্রুদ্ধ হয়ে দ্রুত এবং সহজেই উচ্চ রাজমঞ্চোপরে লাফ দিয়ে আরোহণ করলেন। মূর্তিমান মৃত্যুরূপে শ্রীকৃষ্ণকে অগ্রসর হতে দেখে, বুদ্ধিমান কংস তার আসন থেকে উঠে তার তরবারি ও ঢাল গ্রহণ করল। তরবারি হাতে কংস আকাশে উড়ন্ত শ্যেন পক্ষীর ন্যায় দ্রুত একদিক থেকে অন্যদিকে ভ্রমণ করতে থাকলে দুঃসহ উগ্র তেজস্বী ভগবান কৃষ্ণ তার্ক্ষ্যপুত্র (গরুড়) যেভাবে সর্পকে ধারণ করে সেইভাবে বলপূর্বক সেই অসুরকে ধারণ করলেন। তার মুকুট ফেলে দিয়ে কেশ আকর্ষণ করে ভগবান পদ্মনাভ তাকে উচ্চ মঞ্চ থেকে মল্লক্রীড়া মঞ্চে নিক্ষেপ করলেন। অতঃপর স্বতন্ত্রপুরুষ, নিখিল ব্রহ্মাণ্ডের ধারক স্বয়ং তার উপরে পতিত হলেন। যেভাবে এক সিংহ মৃত-হস্তীকে আকর্ষণ করে, উপস্থিত প্রত্যেক দর্শকের সমক্ষে ভগবানও কংসের মৃতদেহকে সেইভাবে ভূতলে আকর্ষণ করলেন। হে রাজন্, মঞ্চস্থিত সকল মানুষের তখন তুমুল উচ্চৈঃস্বরে হা হা রব করে উঠল। ভগবান তাকে বধ করবেন এই আশঙ্কায় কংস সর্বদা বিব্রত থাকত। তাই পান, ভোজন, ভ্রমণ, স্বপ্ন বা কেবলমাত্র শ্বাসগ্রহণ সময়েও রাজা নিরন্তর চক্রধারী ভগবানকে তার সম্মুখে দর্শন করত। আর এইভাবে কংস ভগবানের রূপবৎ প্রাপ্ত লাভের দুর্লভ আশীর্বাদ অর্জন করেছিল। কঙ্ক ও ন্যগ্রোধকের নেতৃত্বে কংসের আট কনিষ্ঠ ভ্রাতা তখন অত্যন্ত ক্রুদ্ধ হয়ে তাদের ভ্রাতার মৃত্যুর প্রতিশোধ গ্রহণের জন্য ভগবানদ্বয়কে আক্রমণ করল। ভগবানদ্বয়ের প্রতি অতিবেগে সমাগত, আঘাতোদ্যত তাদের, রোহিণীনন্দন তাঁর গদা দ্বারা, ঠিক

যেমন কোন সিংহ সহজেই অন্যান্য প্রাণীকে হত্যা করে, সেইভাবে বধ করলেন। তখন আকাশে দুন্দুভি ধ্বনিত হল, ভগবানের অংশপ্রকাশ ব্রহ্মা, শিব ও অন্যান্য দেবতাগণ আনন্দে তাঁর উপর পুষ্প বর্ষণ করতে করতে তাঁর স্তুতি কীর্তন করছিলেন এবং তাঁদের পত্নীগণ নৃত্য করছিলেন।"

"হে রাজন, তখন কংস ও তার ভ্রাতৃবর্গের পত্নীগণ তাদের শুভাকাঙ্ক্ষী স্বামীদের মৃত্যুতে অত্যন্ত শোকার্ত হয়ে অশ্রুপূর্ণ নয়নে তাদের মস্তকে আঘাত করতে করতে সেখানে আগমন করল। বীরের অন্তিম শয্যায় শায়িত তাদের স্বামীদের আলিঙ্গন করে স্ত্রীগণ অনবরত অশ্রু বিসর্জন সহকারে উচ্চৈঃস্বরে বিলাপ করতে লাগল—হায়, হে প্রভু, হে প্রিয়, হে ধর্মজ্ঞ, হে করুণানাথ, তুমি নিহত হওয়ায়, আমরাও গৃহ ও সন্তানাদি সহ একত্রে নিহত হলাম। হে পুরুষশ্রেষ্ঠ, আমাদের মতো এই নগরীও তার পতির বিরহে উৎসব-মঙ্গল-শূন্যরূপে শোভাহীন হয়েছে। হে প্রিয়, তুমি নিরপরাধ প্রাণীদের উপর গুরুতর অত্যাচার করেছ বলেই আজ তোমার এই দশা হল। জগতের অনিষ্টকারীর কিভাবে সুখ লাভ হতে পারে? শ্রীকৃষ্ণই এই জগতের সকল জীবের উৎপত্তি ও লয়ের কারণ এবং তিনিই সকলের পালক। যে তাঁকে অবজ্ঞা করে, সে কখনই মঙ্গল লাভ করতে পারে না।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"রাজপত্নীগণকে সান্ত্বনা প্রদান করে নিখিল লোকপালক ভগবান শ্রীকৃষ্ণ শাস্ত্রোক্ত অন্ত্যেষ্টিক্রিয়া সম্পাদনের আয়োজন করলেন। অতঃপর কৃষ্ণ ও বলরাম তাঁদের মাতা ও পিতাকে বন্ধনমুক্ত করে তাঁদের চরণে মস্তক স্পর্শ করে প্রণাম নিবেদন করলেন। তাঁদের প্রণতি নিবেদনকারী দুই পুত্র কৃষ্ণ ও বলরামকে এখন জগদীশ্বর জেনে আশঙ্কিত হয়ে দেবকী ও বসুদেব করজোড়ে দণ্ডায়মান রইলেন। শঙ্কিত হয়ে আলিঙ্গন করতে পারলেন না।"

পঞ্চচত্বারিংশ অধ্যায়

# শ্রীকৃষ্ণ তাঁর গুরুপুত্রকে উদ্ধার করলেন

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"তাঁর চিন্ময় ঐশ্বর্য সম্বন্ধে তাঁর পিতা-মাতা সচেতন হয়েছেন বুঝতে পেরে পরম পুরুষোত্তম ভগবান ভাবলেন, এটি হতে দেওয়া উচিত নয়। তাই তাঁর ভক্তদের মোহিত করে তাঁর যে যোগমায়া তিনি তাঁরই বিস্তার করলেন। সাত্বতশ্রেষ্ঠ ভগবান শ্রীকৃষ্ণ তাঁর জ্যেষ্ঠ ভ্রাতার সঙ্গে একত্রে তাঁর পিতা-মাতার কাছে গেলেন। বিনম্রভাবে মাথা নিচু করে তাঁদের 'হে মাতা', 'হে পিতা' বলে সশ্রদ্ধ সম্ভাষণের মাধ্যমে কৃষ্ণ বলতে লাগলেন—হে পিতা, আপনি ও মাতা দেবকী সকল সময়েই আপনাদের দুই পুত্র, আমাদের জন্য উদ্বিগ্ন থাকতেন আর তাই কখনও আমাদের বাল্য, পৌগণ্ড ও কৈশোর উপভোগ করতে পারেননি। অদৃষ্টবশে শিশু যাদের পিতা-মাতার গৃহে বাস উপভোগ করে, দৈব বিড়ম্বনার ফলে আমরা আপনার সঙ্গে বাস করতে না পেরে সেই আদর ও সুখ উপভোগ করতে পারিনি। জীবনের সকল উদ্দেশ্য সাধক এই দেহটিকে পিতা-মাতাই জন্ম দেন ও লালন করেন। তাই, শত-বর্ষ পরমায়ু পর্যন্ত তাঁদের সেবা করলেও মানুষ তাঁদের ঋণ শোধ করতে পারে না। সমর্থ হয়েও যে পুত্র দেহ ও ধন দ্বারা তার পিতা-মাতার জীবিকা প্রদান করে না, তার মৃত্যুর পর পরলোকে যমদূতেরা তার নিজ মাংস ভক্ষণ করায়। যে সমর্থ মানুষ তার বৃদ্ধ পিতা-মাতা, সাধ্বী স্ত্রী, শিশু সন্তান বা গুরুদেবকে পালন করে না, অথবা ব্রাহ্মণ ও আশ্রিতজনকে অবজ্ঞা করে, সে জীবিত হলেও মৃতবৎ বিবেচিত হয়। আমাদের মন কংসের ভয়ে সর্বদা উদ্বিগ্ন থাকার জন্য আপনাদের যথাযোগ্যভাবে সম্মান প্রদর্শন করতে আমরা অসমর্থ ছিলাম আর এইভাবে আমাদের এই সমস্ত দিনগুলি বৃথাই নষ্ট করেছি। হে পিতা, হে মাতা, আপনাদের শুশ্রূষা করতে না পারার জন্য দয়া করে আমাদের ক্ষমা করুন। আমরা পরাধীন হয়ে রয়েছি এবং দুরাত্মা কংসের দ্বারা অতিশয় উৎপীড়িত।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"এইভাবে নিজ অন্তরঙ্গা শক্তি দ্বারা মনুষ্যরূপে আবির্ভূত, বিশ্ব-পরমাত্মা, ভগবান শ্রীহরির কথায় মোহিত তাঁর পিতা-মাতা আনন্দে তাঁকে কোলে তুলে নিয়ে আলিঙ্গন করলেন। ভগবানের উপর অশ্রুধারা বর্ষণ করতে করতে স্নেহপাশে আবদ্ধ তাঁর পিতা-মাতা কথা বলতে পারলেন না। হে রাজন, বাষ্পরুদ্ধ কণ্ঠে তাঁরা বিমোহিত হয়েছিলেন। দেবকীনন্দনরূপে আবির্ভূত পরমেশ্বর ভগবান এইভাবে তাঁর পিতা-মাতাকে আশ্বস্ত করে তাঁর মাতামহ উগ্রসেনকে যদুগণের রাজা করলেন।"

ভগবান তাঁকে বললেন—"হে মহারাজ, আমরা আপনার প্রজা, তাই আমাদের আদেশ করুন। প্রকৃতপক্ষে, যযাতির অভিশাপের ফলে কোন যদুই রাজ সিংহাসনে উপবেশন করতে পারেন না। আপনার পার্ষদগণের মধ্যে আপনার ব্যক্তিগত সেবক রূপে আমি উপস্থিত থাকলে, সকল দেবতা ও অন্যান্য মহান ব্যক্তিরাও অবনত মস্তকে আগমন করে আপনাকে উপহার প্রদান করবে। নরপতিগণের কথা আর বলার কি আছে?" ভগবান অতঃপর কংসভয়ে পলায়নকারী তাঁর নিকট জ্ঞাতি ও অন্যান্য আত্মীয়বর্গকে বিভিন্ন স্থান থেকে ফিরিয়ে আনলেন। প্রবাস পীড়িত যদু, বৃষ্ণি, অন্ধক, মধু, দাশার্হ, কুকুর ও অন্যান্য বংশজগণকে সসম্মানে গ্রহণ করে আশ্বস্ত করলেন। বহুমূল্যবান উপহার প্রদান করে তাঁদের প্রীতি উৎপাদন করে বিশ্বকর্তা ভগবান কৃষ্ণ তাঁদের নিজ নিজ গৃহে পুনর্বাসিত করলেন। শ্রীকৃষ্ণ ও শ্রীসংকর্ষণের বাহু দ্বারা পরিরক্ষিত এইসকল বংশের সদস্যেরা অনুভব করলেন যে, তাঁদের আকাঙ্ক্ষাগুলি পূর্ণ হয়েছে। এইভাবে তাঁদের পরিবার সহ গৃহে বাস করার সময়ে তাঁরা পূর্ণসুখ উপভোগ করলেন। কৃষ্ণ ও বলরামের উপস্থিতির ফলে তাঁরা কখনও জাগতিক সন্তাপ দ্বারা পীড়িত হননি। প্রতিদিনই এই সকল প্রেমময়ী ভক্তগণ মুকুন্দের সুন্দর কৃপাময় নয়ন এবং হাস্য শোভিত চির আনন্দময় মুখপদ্ম দর্শন করতেন। নগরীর বৃদ্ধ অধিবাসীরাও তাঁদের দু'চোখ ভরে অবিরত ভগবান মুকুন্দের মুখপদ্ম সুধা পান করে বল ও ওজঃশালী তরুণতার লাভ করেছিলেন। এরপর, হে রাজেন্দ্র পরীক্ষিৎ, দেবকীনন্দন ভগবান শ্রীকৃষ্ণ, শ্রীবলরামের সঙ্গে নন্দ মহারাজের কাছে গেলেন। ভগবানদ্বয় তাঁকে আলিঙ্গন করে, তাঁর উদ্দেশে বললেন—হে পিতঃ, আপনি ও জননী অগাধ স্নেহ দিয়ে আমাদের অনেক যত্নে লালন পালন করেছেন। বাস্তবিকই মাতা-পিতা তাঁদের নিজ জীবনের চেয়েও তাঁদের সন্তানকে বেশি ভালবাসেন। তখন পোষণে অসমর্থ হয়ে আত্মীয়দের দ্বারা পরিত্যক্ত শিশুকে যাঁরা নিজের সন্তানের মতো প্রতিপালন করেন, তাঁরাই প্রকৃত পিতা-মাতা। হে পিতঃ, এখন আপনাদের সকলের ব্রজে ফিরে যাওয়া উচিত। আপনার সুহৃদবর্গের কিছু সুখ বিধান করার পর যত শীঘ্র সম্ভব আমাদের বিচ্ছেদে উদ্বিগ্ন আমাদের আত্মীয়বর্গ, আপনাদের দর্শন করতে আমরা আসব। এইভাবে নন্দ মহারাজ ও ব্রজের অন্যান্য মানুষদের সান্ত্বনা প্রদান করে পরমেশ্বর ভগবান অচ্যুত তাঁদের বস্ত্র, অলঙ্কার, গৃহস্থলী বাসনপত্রাদি উপহার প্রদানের মাধ্যমে সম্মানিত করলেন। কৃষ্ণের বাক্যসমূহ শ্রবণ করে নন্দ মহারাজ স্নেহে অভিভূত হয়ে উঠলেন আর ভগবানদ্বয়কে আলিঙ্গন করার সময় তাঁর নেত্রদ্বয় অশ্রুপূর্ণ হয়ে উঠল। অতঃপর গোপগণ সহ তিনি ব্রজে প্রত্যাবর্তন করলেন।"

"হে রাজন, তখন শূরসেনের পুত্র বসুদেব, একজন পুরোহিত ও অন্যান্য ব্রাহ্মণদের দ্বারা তাঁর দুই পুত্রের উপনয়ন সংস্কার সম্পাদনের আয়োজন করলেন। সেই সকল ব্রাহ্মণদের, সুন্দর অলঙ্কার এবং সুন্দর বস্ত্রাদিতে বিভূষিত বৎসসহ গাভীদের দান ও পূজা করার মাধ্যমে বসুদেব তাঁদের সম্মান প্রদর্শন করলেন। এই সমস্ত গাভীরা সোনার কণ্ঠহার এবং রেশমী বস্ত্র পরিধান করেছিল। কৃষ্ণ ও বলরামের জন্ম উপলক্ষে মহামতি বসুদেব মনে মনে যে গাভীদের প্রদান করেছিলেন, কংস সেই সমস্ত গাভী অন্যায়ভাবে হরণ করেছিল। সেই

ভগবান শিবকে সন্তুষ্ট করার জন্য যথেষ্ট, আমার সামর্থ্যের অবজ্ঞা করবেন না। হে প্রভু, যদি যুদ্ধে স্বয়ং মৃত্যুকেও আমার পরাজিত করতে হয়, তবু আমি আপনার পুত্রকে ফিরিয়ে আনব। হে শত্রুসন্তাপক, এইভাবে অর্জুনের কাছে আশ্বাস পেয়ে, নিজ বিক্রম বিষয়ে অর্জুনের ঘোষণা শ্রবণে সন্তুষ্ট হয়ে, ব্রাহ্মণ গৃহে গমন করলেন। যখন আবার সৎ সেই ব্রাহ্মণের পত্নীর পুনরায় সন্তান প্রসবের সময় হল, ব্রাহ্মণ অত্যন্ত উদ্বিগ্ন চিত্তে অর্জুনের কাছে গমন করে প্রার্থনা করলেন, 'দয়া করে আমার সন্তানকে মৃত্যুর হাত থেকে রক্ষা কর।' তখন অর্জুন আচমন করে ভগবান মহেশ্বরকে প্রণাম নিবেদন করে তাঁর দিব্য অস্ত্রের মন্ত্রাবলী স্মরণ করে তাঁর গাণ্ডীব ধনুকে জ্যা সংযোগ করলেন। অর্জুন বিভিন্ন ক্ষেপণাস্ত্রযুক্ত বাণ নিক্ষেপ করে সূতিকা-গৃহকে বেড়া দিয়ে ঘিরে ফেললেন। পুঙ্খানুপুঙ্খ শরের নিম্নমুখ, ঊর্ধ্বমুখ ও পার্শ্বিকসমূহ আচ্ছাদিত করে তিনি একটি সুরক্ষিত খাঁচা নির্মাণ করলেন। ব্রাহ্মণ পত্নী অতঃপর জন্ম দান করলেন কিন্তু নবজাত শিশুটি কিছুক্ষণ ক্রন্দন করার পর সহসা সে সশরীরে আকাশে অন্তর্হিত হল। ব্রাহ্মণ তখন শ্রীকৃষ্ণের সম্মুখে অর্জুনকে ভর্ৎসনা করলেন, 'আমার মূর্খতা দর্শন করুন, আমি এক ক্লীবের দম্ভোক্তিতে বিশ্বাস করেছিলাম। যখন প্রদ্যুম্ন, অনিরুদ্ধ, রাম কিংবা কেশব কেউই একজনকে রক্ষা করতে পারেন না, তখন অন্য কে তাকে রক্ষা করতে সমর্থ হতে পারেন? সেই মিথ্যাবাদী অর্জুনকে ধিক্। তার সেই ধনুকের দম্ভোক্তিকে ধিক্! সে এতই মূর্খ যে, মোহবশত সে ভাবছিল—দৈব যাকে নিয়ে গেছে, তাকে সে ফিরিয়ে আনতে পারবে।' বিজ্ঞ ব্রাহ্মণ যখন তাঁর উপর অপমান পুঞ্জীভূত করছিলেন, তখন অর্জুন ভগবান যমরাজের নিবাস দিব্য সংযমনী নগরীতে তৎক্ষণাৎ যাওয়ার জন্য এক অতীন্দ্রিয় বিদ্যার প্রয়োগ করলেন। ব্রাহ্মণের পুত্রকে সেখানে দেখতে না পেয়ে অর্জুন অগ্নি, নির্ঋতি, সোম, বায়ু ও বরুণের নগরী গুলিতেও গিয়েছিলেন। উদ্যত অস্ত্র নিয়ে পাতাল থেকে স্বর্গ পর্যন্ত ব্রহ্মাণ্ডের সকল গ্রহলোক জুড়ে তিনি অনুসন্ধান করলেন। শেষ পর্যন্ত ব্রাহ্মণের পুত্রকে কোথাও না পেয়ে, অর্জুন তাঁর প্রতিজ্ঞা রক্ষায় ব্যর্থ হয়ে, পবিত্র অগ্নিতে প্রবেশ করার সিদ্ধান্ত গ্রহণ করলেন। কিন্তু তিনি যখন তা করতে যাবেন, তখন শ্রীকৃষ্ণ তাঁকে নিবৃত্ত করে বললেন—আমি তোমাকে ব্রাহ্মণের পুত্রদের প্রদর্শন করাব, তাই তুমি এইভাবে নিজেকে অবজ্ঞা কোরো না। যারা এখন আমাদের সমালোচনা করছে, শীঘ্রই তারাই আমাদের নিষ্কলঙ্ক যশ প্রতিষ্ঠা করবে। অর্জুনকে এইভাবে উপদেশ প্রদান করে পরমেশ্বর ভগবান অর্জুন সহ তাঁর দিব্য রথে আরোহণ করে, তাঁরা একত্রে পশ্চিম দিকে যাত্রা করলেন। ভগবানের রথ ব্রহ্মাণ্ডের সপ্ত সাগর ও সাতটি প্রধান পর্বত সহ সপ্ত দ্বীপকে অতিক্রম করলেন। তারপর তা লোকালোকের সীমানা অতিক্রম করে ঘোর অন্ধকারের বিশাল ক্ষেত্রে প্রবেশ করলেন। সেই অন্ধকারে শৈব্য, সুগ্রীব, মেঘপুষ্প ও বলাহক নামক রথের অশ্বগুলি পথভ্রষ্ট হল। তাদের এই অবস্থা দেখে, হে ভরতকুলশ্রেষ্ঠ, যোগেশ্বরেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ তাঁর সহস্র সূর্যসম উজ্জ্বল সুদর্শন চক্রকে রথের সম্মুখভাগে প্রেরণ করলেন। শ্রীভগবানের সুদর্শন চক্র তাঁর প্রজ্বলিত জ্যোতি দ্বারা অন্ধকার ভেদ করতে লাগল। মনের গতিবেগের মতোই সে সৃষ্টির আদি বস্তু থেকে প্রকাশিত সেই গভীর, ভয়ঙ্কর অন্ধকারকে ভেদ করতে লাগল, যেন শ্রীরামচন্দ্রের ধনুক থেকে নিক্ষেপিত তাঁর তীব্র শর শত্রু সৈন্যদের ভেদ করছিল।"

"সুদর্শন চক্রকে অনুসরণ করে রথ অন্ধকারের অতীত অনন্ত দিব্য আলোকময় সর্বব্যাপ্ত ব্রহ্মজ্যোতিতে উপস্থিত হল। এই অত্যুজ্জ্বল জ্যোতি দর্শন করা মাত্র অর্জুনের চক্ষু আহত হল, তাই তিনি চোখ বন্ধ করলেন। সেখান থেকে তাঁরা প্রবল বায়ু বেগে সঞ্চালিত মহাতরঙ্গশালী জলমধ্যে প্রবেশ করলেন। সেই সাগরমধ্যে অর্জুন তাঁর ইতিপূর্বে দর্শন করা যে কোন কিছুর চেয়েও অধিকতর উত্তম দ্যুতি বিশিষ্ট এক অদ্ভুত প্রাসাদ দর্শন করলেন। দীপ্তিময় মণিমাণিক্য খচিত সহস্র শোভন স্তম্ভ দ্বারা তার সৌন্দর্য বিকশিত হচ্ছিল। সেই প্রাসাদের মধ্যে ছিলেন সহস্র ফণাযুক্ত বিশাল অনন্ত শেষ নাগ। তাঁর সহস্র ফণায় অবস্থিত মণিসমূহ ও তাঁর দ্বিসহস্র ভয়ঙ্কর নয়নের প্রতিফলন থেকে প্রকাশিত দ্যুতি দ্বারা তিনি উজ্জ্বলরূপে বিরাজ করছিলেন। তাঁকে শুভ্র কৈলাস পর্বতের মতো মনে হচ্ছিল এবং তাঁর কণ্ঠ ও জিহ্বা ছিল ঘন নীল বর্ণের। অর্জুন তখন সর্পশয্যার সুখাসনে উপবিষ্ট সর্বব্যাপ্ত ও সর্বশক্তিমান পরমেশ্বর



ভগবান মহা-বিষ্ণুকে দর্শন করলেন। তাঁর দীপ্তি ছিল বর্ষার ঘন মেঘের মতো, তিনি পীত বসন পরিধান করেছিলেন, তাঁর প্রসন্ন বদন, আয়ত নয়ন ছিল অত্যন্ত আকর্ষণীয় এবং তিনি সুদীর্ঘ অষ্টবাহু সমন্বিত ছিলেন। তাঁর অলংকৃত কেশ-গুচ্ছে তাঁর মুকুট ও কুণ্ডলের সুশোভিত মহামূল্যবান রত্নরাজির প্রভা প্রতিফলিত হচ্ছিল। তিনি কৌস্তুভ মণি, শ্রীবৎস চিহ্ন ও বনফুলের মালা পরিধান করেছিলেন। সুনন্দ ও নন্দ প্রমুখ তাঁর নিজ পার্ষদগণ, মূর্তিমান তাঁর চক্র ও অন্যান্য অস্ত্রসমূহ, পুষ্টি, শ্রী, কীর্তি ও অজা নামক তাঁর শক্তিসকল এবং তাঁর অন্যান্য বিভিন্ন অতীন্দ্রিয় শক্তিসমূহ সেই পরমেশ্বর, তাঁর সেবা করছিলেন। এই অনন্তরূপী নিজেকে শ্রীকৃষ্ণ প্রণাম নিবেদন করলেন এবং অর্জুনও ভগবান মহা-বিষ্ণুর দর্শনে বিস্মিত হয়ে তাঁকে প্রণাম করলেন। তারপর জগতের সকল রক্ষকগণেরও ঈশ্বর সর্বশক্তিমান মহাবিষ্ণু সম্মুখে করজোড়ে দণ্ডায়মান তাঁদের উদ্দেশে তিনি হাসলেন এবং গভীর কণ্ঠে বললেন—আমি ব্রাহ্মণ পুত্রদের এখানে এনেছি, কারণ ধর্ম রক্ষার্থে পৃথিবীতে অবতীর্ণ আমার অংশপ্রকাশ তোমাদের দুজনকে আমি দর্শন করতে চেয়েছিলাম। পৃথিবীর ভার স্বরূপ অসুরদের হত্যা করা মাত্র সত্বর এখানে আমার কাছে ফিরে এস। যদিও তোমাদের সকল আকাঙ্ক্ষা সর্বতোভাবে পূর্ণ হয়েছে, হে সর্বলোকোত্তমদ্বয়, সাধারণ মানুষের কল্যাণের জন্য ধর্মাচরণের দৃষ্টান্ত স্থাপনের উদ্দেশ্যে নর ও নারায়ণ ঋষি রূপে তোমরা আচরণ কর।"

"সর্বলোকেশ্বর পরমেশ্বর ভগবানের নির্দেশ এইভাবে গ্রহণ করে শ্রীকৃষ্ণ ও অর্জুন 'ওম্' কীর্তন দ্বারা সম্মতি প্রদানের মাধ্যমে সর্বশক্তিমান ভগবান মহা-বিষ্ণুকে প্রণাম নিবেদন করলেন। ব্রাহ্মণের পুত্রগণকে তাঁদের সঙ্গে গ্রহণ করে তাঁরা যে পথ ধরে আগমন করেছিলেন সেই পথ ধরে অত্যন্ত আনন্দের সঙ্গে দ্বারকায় প্রত্যাবর্তন করলেন। সেখানে তাঁরা ব্রাহ্মণের পুত্রদের ঠিক যেরকম শিশু দেহে তারা হারিয়ে গিয়েছিল, সেই রকম অবস্থায় ব্রাহ্মণকে প্রদান করলেন।"

"ভগবান বিষ্ণুর ধাম দর্শন করে অর্জুন সম্পূর্ণ বিস্মিত ছিলেন। তিনি সিদ্ধান্তে উপনীত হলেন যে, যা কিছু অসাধারণ শক্তি কোনও মানুষ প্রদর্শন করতে পারে, তা কেবল শ্রীকৃষ্ণেরই করুণার প্রকাশ মাত্র। ভগবান শ্রীকৃষ্ণ এমন অন্যান্য বহু বীরত্বব্যঞ্জক লীলা এই জগতে প্রদর্শন করেছেন। তিনি আপাতভাবে সাধারণ মনুষ্য জীবনের সুখ উপভোগ করেছেন এবং তিনি মহাশক্তিশালী যজ্ঞসমূহ সম্পাদন করেছেন। ভগবান তাঁর শ্রেষ্ঠত্ব প্রদর্শন করে যথাসময়ে ব্রাহ্মণগণ ও তাঁর অন্যান্য প্রজাবর্গের উপর, ঠিক যেমন ইন্দ্র বারি বর্ষণ করেন, সেভাবে সকল আকাঙ্ক্ষিত বস্তু বর্ষণ করেন। এখন সেই তিনি বহু দুষ্ট রাজাদের হত্যা করেছেন এবং অর্জুনের মতো ভক্তদের অন্যান্যদের হত্যা করার জন্য নিযুক্ত করেছেন, আর সহজেই যুধিষ্ঠিরের মতো পুণ্যবান ব্যক্তিগণের দ্বারা ধর্ম সম্পাদন নিশ্চিত করেছেন।"

## নবতিতম অধ্যায়

# ভগবান শ্রীকৃষ্ণের মহিমাসমূহের সংক্ষিপ্তসার

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"লক্ষ্মীপতি সকল ঐশ্বর্যে সমৃদ্ধ, শ্রেষ্ঠ বৃষ্ণিগণ ও ভক্তদের উত্তম বেশসম্পন্ন পত্নীদের দ্বারা বিদ্যমান, তাঁর রাজধানী নগরী দ্বারকায় সুখে বাস করছিলেন। এই সকল প্রস্ফুটিত যৌবনা সুন্দরী রমণীরা যখন নগরীর প্রাসাদের উপর ছাদে বল ও অন্যান্য খেলনা নিয়ে খেলা করতেন, তখন তাদের

বিদ্যুতের দ্যুতির মতো উজ্জ্বল মনে হত। নগরীর প্রধান পথ সর্বদা মদস্রাবী হাতী, অশ্বারোহী সৈন্য, সুসজ্জিত পদাতিক সেনা ও স্বর্ণঘারা উজ্জ্বলরূপে সুসজ্জিত রথারোহী সৈন্যদ্বারা আকীর্ণ থাকত। কুসুমিত বৃক্ষরাজি যুক্ত নগরীর সৌন্দর্য বর্ধনকারী বহু উদ্যান ও উপবন ছিল, যেখানে মৌমাছি ও পাখিরা সমবেত হয়ে চতুর্দিকে তাদের গানে মুখর করে তুলত। শ্রীকৃষ্ণ ছিলেন তাঁর ষোল হাজার পত্নীর একমাত্র প্রিয়তম। নিজেকে ষোল হাজার বিগ্রহ রূপে বিস্তার করে তিনি তাঁর প্রত্যেক পত্নীর সঙ্গে তাদের নিজ নিজ সম্পদে সমৃদ্ধ পুরীতে আনন্দ উপভোগ করতেন। এই সকল প্রাসাদ অঙ্গনে ছিল প্রস্ফুটিত উৎপল, কহ্লার, কুমুদ ও অম্ভোজ পদ্মসমূহের সৌরভে সুরভিত এবং কূজনরত পাখী কুলে পূর্ণ হ্রদ। সর্বশক্তিমান ভগবান সেই সকল হ্রদে ও বিভিন্ন নদীতে প্রবেশ করে জলক্রীড়া উপভোগ করতেন এবং তাঁর পত্নীরা যখন তাঁকে আলিঙ্গন করতেন, তখন তাঁর দেহ তাদের স্তনের কুঙ্কুম দ্বারা লিপ্ত হত। গন্ধর্বগণ যখন আনন্দের সঙ্গে মৃদঙ্গ, পণব ও আনক বাদ্য সহ তাঁর গুণগান করত এবং সূত, মাগধ ও বন্দি নামক পেশাদার কবিগণ বীণা বাদন সহ তাঁর উদ্দেশ্যে কবিতা আবৃত্তি করত। শ্রীকৃষ্ণ তাঁর পত্নীদের সঙ্গে জলে ক্রীড়া করতেন। হাসতে হাসতে তাঁর রাণীরা পিচকারি দিয়ে তাঁর গায়ে জল সিঞ্চন করতেন এবং তিনিও তাঁদের প্রতি প্রতিসিঞ্চন করতেন। যক্ষরাজ যেভাবে যক্ষীদের সঙ্গে ক্রীড়া করেন, শ্রীকৃষ্ণ ঠিক সেইভাবে তাঁর রাণীদের সঙ্গে ক্রীড়া করতেন। রাণীদের সিক্ত বসনের অন্তরাল থেকে তাঁদের উরু ও স্তন স্পষ্ট হয়ে উঠত। তাঁরা যখন তাঁদের প্রিয়তমকে জল সিঞ্চন করতেন, তাঁদের বৃহৎ কবরীতে আবদ্ধ ফুলগুলি স্খলিত হত এবং তাঁর পিচকারিটি অপহরণের জন্য তাঁরা তাঁকে আলিঙ্গন করলে তাঁর স্পর্শে তাঁদের কামভাব বর্ধিত হওয়ায় তাঁদের মুখমণ্ডল হাসিতে উজ্জ্বল হত। এইভাবে ভগবান শ্রীকৃষ্ণের রাণীরা দীপ্তিমান সৌন্দর্যে উদ্ভাসিত হতেন। ভগবান শ্রীকৃষ্ণের ফুলমালা তাঁদের স্তনের কুঙ্কুমে লিপ্ত হয়ে উঠত এবং তাঁর কুন্তলরাশি ক্রীড়াভিনিবেশের হেতু অবিন্যস্ত হয়ে পড়ত। হস্তিরাজ যেমন তাঁর হস্তিনী দলের সঙ্গে আনন্দ উপভোগ করে, তেমনিভাবে শ্রীভগবান স্বয়ং তাঁর যুবতী পত্নীদের প্রতি জল সিঞ্চন করে এবং তাঁরাও শ্রীভগবানের দিকে জলসিঞ্চন করে আনন্দ উপভোগ করতেন। পরে, শ্রীকৃষ্ণ ও তাঁর পত্নীরা তাঁদের জলক্রীড়ার কালীন পরিধেয় অলঙ্কার ও বস্ত্রসমূহ, গান করে ও বাদ্যযন্ত্র বাজিয়ে যারা জীবিকা নির্বাহ করেন, সেইসব নট ও নটীদের প্রদান করতেন। এইভাবে শ্রীকৃষ্ণ তাঁর রাণীদের সঙ্গে ক্রীড়া করে তাঁর ইশারা, কথোপকথন, দৃষ্টিপাত এবং হাস্য পরিহাসযুক্ত ক্রীড়া ও আলিঙ্গনের দ্বারা সামগ্রিকভাবে তাঁদের চিত্তকে মোহিত করতেন। কৃষ্ণগতচিত্ত রাণীরা ভাববিহ্বলতায় হতবুদ্ধি হয়ে যেতেন। তখন, তাঁদের পদ্মলোচন প্রভুকে চিন্তা করতে করতে তাঁরা উন্মত্তের মতো কথা বলতেন। আমি তাঁদের সেই সকল কথা বর্ণনা করছি, দয়া করে শ্রবণ করুন।"

রাণীরা বললেন—"হে কুররী পাখি, তুমি বিলাপ করছ। এখন রাত্রিকাল এবং পৃথিবীর কোনও এক গুপ্ত স্থানে ভগবান নিদ্রা যাচ্ছেন। কিন্তু হে সখি, নিদ্রায় অসমর্থ হয়ে তুমি জেগে আছ। কমলনয়ন ভগবানের উদার, লীলাময় হাস্যযুক্ত দৃষ্টিপাতের দ্বারা আমাদের মতো, তোমার হৃদয়ও কি বিদ্ধ হয়েছে? দুঃখী চক্রবাকী, তোমার চোখ বন্ধ করার পরও তুমি সারা রাত্রি ধরে তোমার অদর্শিত পতির জন্য করুণভাবে ক্রন্দন করছ। অথবা এটা কি ঠিক যে তুমি আমাদের মতো অচ্যুতের দাসী হয়েছ এবং তাঁর পাদ-স্পর্শে ধন্য ফুল মালাকে তোমার খোঁপায় পরিধান করার জন্য লালায়িত হয়েছ? হে সাগর, তুমি সর্বদা রাত্রে না ঘুমিয়ে গর্জন করছ। তুমি কি অনিদ্রায় ভুগছ? অথবা আমাদের মতো, মুকুন্দ তোমারও চিহ্ন সকল অপহরণ করেছে কি এবং তুমি তাদের পুনরুদ্ধারের বিষয়ে নিরাশ কি? হে চন্দ্র, ভয়ঙ্কর ক্ষয়রোগে আক্রান্ত হয়ে তুমি এতটাই ক্ষীণ হয়েছ যে, তোমার কিরণ দ্বারা অন্ধকার দূর করতে পারছ না। অথবা আমাদের মতো কোন এক সময় তোমার প্রতি মুকুন্দকৃত উৎসাহজনক মন্তব্যসমূহ তুমি স্মরণ করতে পারছ না বলে আমাদের কাছে তুমি স্তব্ধবাক রূপে প্রতীয়মান হচ্ছ কি? হে মলয় পবন, তোমাকে অসন্তুষ্ট করার জন্য আমরা কি এমন করেছি যে, গোবিন্দের কটাক্ষ দৃষ্টিপাত দ্বারা ইতিমধ্যে বিদীর্ণ আমাদের হৃদয়ে



তুমি কামকে প্রেরণ করছ? হে শ্রীমান মেঘ, তুমি নিঃসন্দেহে শ্রীবৎস চিহ্নধারী যাদব প্রধানের অতি প্রিয়। আমাদের মতো তুমি প্রেম দ্বারা তাঁর প্রতি আবদ্ধ হয়ে তাঁকে স্মরণ করছ। তোমার হৃদয় আমাদের হৃদয়ের মতো অত্যন্ত উৎকণ্ঠায় পীড়িত এবং পুনঃ পুনঃ তাঁকে স্মরণ করতে করতে তুমি অশ্রুধারা বর্ষণ করছ। কৃষ্ণ সঙ্গ এমনই দুঃখ নিয়ে আসে। হে মধুর কণ্ঠী কোকিল, মৃতসঞ্জীবনী স্বরে তুমি সেই একই শব্দ ধ্বনিত করছ যা আমরা একসময় পরম রমণীয় বক্তা, আমাদের প্রিয়তমের কাছ থেকে শ্রবণ করেছিলাম। দয়া করে বল, তোমাকে সন্তুষ্ট করার জন্য আজ আমি কি করতে পারি। হে উদার পর্বত, তুমি সচলও নও এবং কথাও বলছ না। তুমি নিশ্চয়ই মহান গুরুত্বপূর্ণ কিছু বিষয়ে গভীরভাবে চিন্তা করছ। অথবা, তুমি কি আমাদের মতো বসুদেবের প্রিয় পুত্রের পদদ্বয় তোমার স্তনে ধারণ করতে আকাঙ্ক্ষা করছ? হে সাগরপত্নী নদীগণ, তোমাদের হ্রদ এখন শুষ্ক হয়েছে। হায়, তোমরা জল শূন্যরূপে কৃশ হয়েছ এবং তোমাদের পদ্মের সম্পদ অদৃশ্য হয়েছে। তা হলে কি তোমরা আমাদেরই মতো, যে আমরা আমাদের হৃদয় প্রবঞ্চনাকারী, মধুপতি, আমাদের প্রিয়তম স্বামীর প্রেমময় দৃষ্টিপাতের অভাবে কৃশ হয়ে যাচ্ছি? হে হংস, স্বাগতম। এখানে উপবেশন কর এবং কিছু দুধ পান কর। দূর বলো আমাদের প্রিয়জনের কিছু সংবাদ প্রদান কর। আমরা জানি তুমি তাঁর দূত। সেই অজেয় ঈশ্বর ভাল আছেন তো এবং আমাদের সেই অস্থিরমতি সখা দীর্ঘদিন পূর্বে আমাদের বলা তাঁর কথাগুলি এখনও স্মরণ করেন কি? আমরা কেন তাঁর কাছে যাব এবং তাঁর পূজা করব? ওহে ক্ষুদ্র প্রভুর সেবক, যাও, লক্ষ্মীদেবী ব্যতীত তাঁকে এখানে এসে আমাদের আকাঙ্ক্ষা পূরণ করতে বল। লক্ষ্মীদেবীই কি তাঁর প্রতি একনিষ্ঠচিত্ত একমাত্র রমণী?"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"এইভাবে যোগেশ্বরেশ্বর শ্রীকৃষ্ণের জন্য প্রেমময়ী ভাব দ্বারা আচরণ করে এবং কথা বলে তাঁর প্রিয়তমা পত্নীরা জীবনের পরম গতি প্রাপ্ত হয়েছিলেন। অসংখ্য সঙ্গীত অসংখ্যভাবে শ্রীভগবানকে স্তুতি করেছে, যাঁর কথা শ্রবণ করা মাত্র সকল রমণীদের হৃদয় বলপূর্বক আকর্ষিত হয়। অতএব যে রমণীরা তাঁকে প্রত্যক্ষভাবে দর্শন করেন তাদের আর কি কথা? যে সকল রমণীরা শুদ্ধ পরমানন্দময় প্রেমের সঙ্গে সেই জগদ্‌গুরুকে উপযুক্তভাবে সেবা করেছেন, তাদের সেই পরম তপশ্চর্যার বর্ণনা করা কারও পক্ষে কিভাবে সম্ভব হতে পারে? তাঁকে তাঁরা স্বামীভাবে তাঁর পদদ্বয় মর্দনের মতো অন্তরঙ্গ সেবা করেছিলেন। এভাবে বেদে উল্লেখিত কর্তব্যের সূত্রসমূহ পর্যবেক্ষণ করে সাধু ভক্তদের পতি শ্রীকৃষ্ণ কিভাবে কেউ গৃহে অবস্থান করেও ধর্মের উদ্দেশ্যসমূহ, আর্থনৈতিক উন্নয়ন ও সংযত কাম অর্জন করতে পারে, তা বারবার প্রদর্শন করেছেন। ধার্মিক গৃহস্থ জীবনের পরম মান পূর্ণ করে শ্রীকৃষ্ণ ষোল হাজার এক শতাধিক পত্নীকে প্রতিপালন করেছিলেন। এই সকল রত্নসদৃশ রমণীদের মধ্যে রুক্মিণী প্রমুখ আটজন ছিলেন প্রধান। হে রাজন, আমি ইতিপূর্বে তাঁর পুত্রগণসহ পর্যায়ক্রমে তাদের বর্ণনা প্রদান করেছি। যাঁর প্রচেষ্টা কখনও ব্যর্থ হয় না সেই ভগবান শ্রীকৃষ্ণ তাঁর বহু পত্নীর প্রত্যেকের গর্ভে দশটি করে পুত্রের জন্ম দিয়েছিলেন। এইসকল পুত্রগণের মধ্যে সকলেই ছিলেন অনন্ত বিক্রমের অধিকারী, তার মধ্যে আঠারোজন ছিলেন মহাকীর্তিশালী মহারথ। এখন আমার কাছ থেকে তাঁদের নাম শ্রবণ করুন। তাঁরা হলেন প্রদ্যুম্ন, অনিরুদ্ধ, দীপ্তিমান, ভানু, সাম্ব, মধু, বৃহদ্ভানু, চিত্রভানু, বৃক, অরুণ, পুষ্কর, বেদবাহু, শ্রুতদেব, সুনন্দন, চিত্রবাহু, বিরূপ, কবি ও ন্যগ্রোধ।"

"হে রাজেন্দ্র, মধুরিপু শ্রীকৃষ্ণের এই সকল পুত্রদের মধ্যে অন্যতম ছিলেন রুক্মিণীর পুত্র প্রদ্যুম্ন। তিনি ছিলেন ঠিক তাঁর পিতার মতো। মহারথের প্রদ্যুম্ন রুক্মীর কন্যাকে (রুক্মবতী) বিবাহ করেছিলেন, যিনি দশ সহস্র হস্তীর ন্যায় বলশালী অনিরুদ্ধকে জন্মদান করেন। রুক্মীর দৌহিত্র অনিরুদ্ধ রুক্মীর পৌত্রী রোচনাকে বিবাহ করেছিলেন। তাঁর থেকে বজ্রের জন্ম হল, যিনি যদুগণের মধ্যে মুষলের পর জীবিত অল্প কয়েকজনের মধ্যে একজন ছিলেন। বজ্র থেকে প্রতিবাহুর জন্ম হয়েছিল, যাঁর পুত্র ছিলেন সুবাহু। সুবাহুর পুত্র শান্তসেন, যাঁর থেকে শতসেনের জন্ম হয়েছিল। এই বংশে কোন দরিদ্র বা অল্প সন্তানযুক্ত, অল্পায়ু, দুর্বল এবং ব্রাহ্মণ্য সংস্কৃতির প্রতি উদাসীন একজন কেউই জন্মগ্রহণ করেন নি।"

# যদুবংশের প্রতি অভিশাপ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"যাদবগণ পরিবৃত হয়ে, শ্রীবলরামের সহযোগিতায় ভগবান শ্রীকৃষ্ণ বহু দৈত্য বধ করেছিলেন। তারপরে, পৃথিবীর ভার আরও লাঘবের উদ্দেশ্যে, কুরু ও পাণ্ডবদের মধ্যে অকস্মাৎ যে প্রবল হিংস্র কলহের উৎপত্তি ঘটে, তা থেকে শ্রীভগবান কুরুক্ষেত্রে মহাযুদ্ধের আয়োজন করেন। দুর্যোধন প্রভৃতি শত্রুদের কপট দ্যূতক্রীড়া, বিবিধ অবহেলা তিরস্কার, দ্রৌপদীর কেশ আকর্ষণ, এবং অন্যান্য নানাপ্রকার নিষ্ঠুর দুর্ব্যবহারে পাণ্ডুপুত্রেরা বিশেষভাবে ক্রুদ্ধ হয়েছিলেন বলেই পরমেশ্বর ভগবান পাণ্ডুপুত্রদের নিমিত্ত করে তাঁর অভিলাষ কার্যকরী করতে উদ্যত হন। কুরুক্ষেত্রের যুদ্ধকে উপলক্ষ্য করেই, ভগবান শ্রীকৃষ্ণ যে সমস্ত রাজারা পৃথিবীর ভার অসহনীয় সৃষ্টি করেছিল, তাদের সকলকে সৈন্যসামন্ত দিয়ে কুরুক্ষেত্রের মাঝে পরস্পরবিরোধী শক্তিস্বরূপ উপস্থিত করেন, এবং শ্রীভগবান যখন সেই যুদ্ধকে উপলক্ষ্য করে তাদের বিনাশ করালেন, তখন পৃথিবী ভারমুক্ত হল। যে সমস্ত রাজারা তাদের সৈন্যসামন্ত নিয়ে এই পৃথিবীর ভারস্বরূপ হয়ে উঠেছিল, তাদের নিশ্চিহ্ন করার উদ্দেশ্যে, পরম পুরুষোত্তম ভগবান তাঁর নিজ বাহুবলে সুরক্ষিত যদুবংশকে উপযোগ করেছিলেন। তখন অপ্রমেয়স্বরূপ ভগবান শ্রীকৃষ্ণ চিন্তা করেন, 'অনেকে হয়তো বলছে যে, এখন পৃথিবী ভারমুক্ত হয়েছে, কিন্তু দুর্ধর্ষ যাদবকুল এখনও রয়ে গেছে বলেই, আমার মতে, এখনও তা সম্পূর্ণ নিরাপদ হয়নি। নিরন্তর আমার প্রতি পরিপূর্ণভাবে আত্মসমর্পিত এবং তাঁদের বীর্য ঐশ্বর্য বৈভবাদির ফলে উদ্ধত এই যদুবংশের সদস্যদের বাইরের কোনও শক্তি পরাভূত করতে কখনই পারবে না। তবে যদি এই বংশের মধ্যে কলহ-বিবাদ সৃষ্টি করে দিই, তা হলে বাঁশবনের মধ্যে বাঁশগুলির পরস্পর সংঘর্ষণের ফলে যেমন আগুন সৃষ্টি হয়, তেমনই তাদের অন্তর্কলহ ঠিক সেইভাবে যদুবংশ ধ্বংস করাতে পারবে, এবং তখনই আমার যথার্থ উদ্দেশ্য সাধিত হবে আর আমি নিজধামে ফিরে যাব।' "

"হে পরীক্ষিৎ মহারাজ, পরম নিয়ন্তা সত্যসংকল্প শ্রীভগবান যখন এইভাবে মনস্থির করলেন, তখন তিনি কোনও এক ব্রাহ্মণমণ্ডলীর অভিশাপের ছলনায় তাঁর নিজ যাদবকুল বিলুপ্ত করেছিলেন। পরম পুরুষোত্তম ভগবান শ্রীকৃষ্ণ নিখিল বিশ্বের সকল সৌন্দর্যের আধারস্বরূপ। যা কিছু মনোহর, তা সবই তাঁর থেকেই উৎসারিত হয়, এবং তাঁর অবয়ব এমনই সুন্দর যে, অন্য সকল বিষয় থেকে তা দৃষ্টি আকর্ষণ করার ফলে সব কিছুই তাঁর সৌন্দর্যের তুলনায় হতশ্রী হয়ে যায়। ভগবান শ্রীকৃষ্ণ যখন মর্ত্যলোকে বিরাজমান ছিলেন, তখন তিনি সকল মানুষেরই দৃষ্টি আকর্ষণ করেন। যখন শ্রীকৃষ্ণ কথা বলতেন, তখন তাঁর স্মরণপুষ্ট সকল মানুষেরই মন তাতে আকৃষ্ট হত। ভগবান শ্রীকৃষ্ণের পদচিহ্ন দর্শন করে তাঁর প্রতি তারা প্রভাবিত বোধ করত, এবং তার ফলে তাঁর অনুগামী হয়ে শ্রীভগবানের উদ্দেশ্যে তাদের সকল ক্রিয়াকর্মগুলি সমর্পণ করতে অভিলাষী হত। এইভাবেই শ্রীকৃষ্ণ অনায়াসেই তাঁর পুণ্যকীর্তি বিস্তারের মাধ্যমে অতি মনোরম এবং অপরিহার্য বৈদিক কাব্যধারা সৃষ্টি করে বিশ্বব্যাপী হয়েছিলেন। ভগবান শ্রীকৃষ্ণ বিবেচনা করেছিলেন যে, ভবিষ্যৎ প্রজন্মের বদ্ধজীবকুল ঐ সকল মাহাত্ম্য শুধুমাত্র শ্রবণ এবং কীর্তনের মাধ্যমেই অজ্ঞানতার অন্ধকারময় সংসার সমুদ্র উত্তীর্ণ হতে পারবে। এই আয়োজনে সন্তুষ্ট হয়ে, তাঁর অভীষ্ট গমনে তিনি চলে যান।"

মহারাজ পরীক্ষিৎ জানতে চেয়েছিলেন—"হে মুনিবর! ব্রাহ্মণভক্ত, বদান্য, বৃদ্ধজনসেবারত, কৃষ্ণগতচিত্ত যাদবদের উপরেও ব্রহ্মশাপ কি জন্য সংঘটিত হয়েছিল, তা অনুগ্রহ করে বর্ণনা করুন। এই অভিশাপের উদ্দেশ্য কী ছিল? হে দ্বিজবর, এই অভিশাপ কী রকম হয়েছিল? আর, জীবনের একই লক্ষ্যে উপনীত হওয়ার জন্য যাদবেরা একত্রিত হওয়া সত্ত্বেও কিভাবে ঐ রকমের মতভেদ সৃষ্টি হতে পেরেছিল? কৃপা করে আমাকে এই সব বিষয়ে বলুন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"শ্রীভগবান নিখিলবিশ্বের সমস্ত কিছু সুন্দর বিষয়বস্তুর সমাবেশাশ্রিত তাঁর রমণীয় দেহবিগ্রহ ধারণ করে পৃথিবীতে অতীব শ্রেষ্ঠ সুমঙ্গলময় ক্রিয়াকর্ম নিষ্ঠাভরে সম্পন্ন করে থাকা সত্ত্বেও এবং তাঁর সকল অভিলাষ পূরণ হলেও, তাঁর ধামে অবস্থানকালে এবং জীবনধারা উপভোগ করতে থাকলেও, শ্রীভগবান, যাঁর মহিমা স্বতঃ উদ্ভাসিত, এবার তাঁর কর্তব্যকর্ম তখনও কিছুটা অবশিষ্ট আছে বিবেচনা করে তাঁর নিজবংশ সংহারের সংকল্প করেন।"

"বিশ্বামিত্র, অসিত, কণ্ব, দুর্বাসা, ভৃগু, অঙ্গিরা, কশ্যপ, বামদেব, অত্রি এবং বশিষ্ঠ, একদা শ্রীনারদমুনি এবং অন্যান্যদের সহযোগিতায়, কল্যাণকারী কিছু যজ্ঞকর্মাদি অনুষ্ঠান করেন, কারণ এগুলির মাধ্যমে কল্যাণ লাভ হয় এবং পুণ্যফল অর্জন করা যায়। পরে, ঐগুলি কলিযুগের পাপাদি হরণ করে সার্থক জীবনধারা সৃষ্টির উদ্দেশ্যে পরিগণিত হত। ঋষিবর্গ যথাযথভাবে বিবিধ শাস্ত্রীয় ক্রিয়াকর্ম অনুসারে যদুবংশের প্রধান বসুদেব তথা শ্রীকৃষ্ণের জনকের কল্যাণার্থে যজ্ঞাদি সম্পন্ন করেন। ভগবান শ্রীকৃষ্ণ বসুদেবের গৃহে অবস্থানের পরে ঐ সকল যজ্ঞানুষ্ঠানাদির শেষে মুনিবর্গ বিদায় গ্রহণ করে তাঁরা পিণ্ডারকতীর্থে গমন করেন। সেই পুণ্যভূমিতে, যদুবংশের কুমার বালকেরা জাম্ববতীর পুত্র সাম্বকে স্ত্রীবেশে সজ্জিত করে নিয়ে এসেছিল। সেখানে সমবেত মহান ঋষিবর্গের সামনে ক্রীড়াচ্ছলে উপস্থিত হয়ে উদ্ধতস্বভাব হলেও বালকেরা মুনিবর্গের পাদস্পর্শ করে কপট বিনয় সহকারে জিজ্ঞাসা করেছিল, "হে পণ্ডিত ব্রাহ্মণগণ, এই সুনীলনয়না গর্ভবতী নারী আপনাদের কিছু প্রশ্ন করতে চান। তিনি স্বয়ং জিজ্ঞাসা করতে লজ্জিত হচ্ছেন। তিনি আসন্নপ্রসবা এবং পুত্রসন্তান লাভে বিশেষভাবে ইচ্ছুক। যেহেতু আপনারা সকলেই অব্যর্থ দৃষ্টিসম্পন্ন মহামুনি, তাই কৃপা করে বলুন—ইনি পুত্র বা কন্যা কী প্রসব করবেন।"



"হে মহারাজ, এইভাবে ছলনার মাধ্যমে উপহাস-বাক্যে কুপিত হয়ে মুনিবর্গ বললেন, "ওরে নির্বোধেরা! এই রমণী তোমাদের জন্য একটি লোহার মুষল প্রসব করবে, আর সেটাই তোমাদের সম্পূর্ণ বংশটিকে ধ্বংস করে দেবে।" ঋষিবর্গের অভিশাপ শুনে, ভীতসন্ত্রস্ত বালকগুলি তাড়াতাড়ি সাম্বের উদরের আবরণ উন্মোচন করল, এবং বাস্তবিকই তারা সেইখানে একটি লোহার মুষল দেখতে পেল। যদুবংশের কুমারগণ বলল, "হায়, আমরা কী করলাম! আমরা কী হতভাগ্য! আমাদের পরিবার-পরিজন আমাদের কী বলবে?" এইভাবে বলতে বলতে অত্যন্ত বিচলিত হয়ে, তারা মুষলটিকে নিয়ে বাড়ি ফিরে গেল। সম্পূর্ণ ম্লানমুখে যদুবালকেরা মুষলটিকে রাজসভায় নিয়ে এসেছিল, এবং সমস্ত যাদবদের সামনে তারা রাজা উগ্রসেনকে বলল—কী ঘটনা ঘটেছিল।"

"হে মহারাজ পরীক্ষিৎ, দ্বারকাবাসীরা যখন অব্যর্থ ব্রাহ্মণদের কথা শুনল এবং মুষলটি দেখতে পেল, তখন তারা ভয়ে সন্ত্রস্ত এবং বিস্মিত হয়ে উঠল। যদুবংশের রাজা আহুক (উগ্রসেন) স্বয়ং সেই মুষলটিকে চূর্ণ-বিচূর্ণ করে সমস্ত লৌহখণ্ডগুলি সমেত সমুদ্রের জলে ছুঁড়ে ফেলে দিলেন। কোনও একটি মাছ তখন সমুদ্রে নিক্ষিপ্ত লোহার খণ্ডটিকে গ্রাস করেছিল এবং লোহার চূর্ণগুলি সমুদ্র তরঙ্গে নিক্ষিপ্ত হয়ে তীরে এসে এরকা নামে এক প্রকার সরপতগুচ্ছ কাঠির ঝোপ সৃষ্টি করল। মৎস্যজীবীদের জালে অন্যান্য মাছের সঙ্গে সমুদ্রের মধ্যে সেই মাছটি ধরা পড়েছিল। মাছটির পেটের মধ্যে যে লোহার খণ্ডটি ছিল, সেটি নিয়ে জরা নামে একজন ব্যাধ তার বাণের অগ্রভাগে তীরের ফলার মতো আটকিয়ে নিয়ে ছিল। পরমেশ্বর ভগবান এই সমস্ত ঘটনাবলীর বৃত্তান্ত এবং তাৎপর্য সম্পূর্ণভাবে অবগত হওয়া সত্ত্বেও, তিনি ব্রহ্মশাপ নিবারণ করতে সমর্থ হলেও, কিছু করতে চাইলেন না। বরং, শ্রীভগবান তাঁর মহাকালরূপী অভিপ্রকাশের মাধ্যমে সানন্দে ঐ সমস্ত ঘটনাবলী অনুমোদন করেছিলেন।"

## দ্বিতীয় অধ্যায়

# নিমি মহারাজের সাথে নবযোগেন্দ্রের সাক্ষাৎ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন, "হে কুরুশ্রেষ্ঠ, ভগবান শ্রীকৃষ্ণের দর্শনলাভের লালসা নিয়ে শ্রীনারদমুনি নিরন্তর শ্রীগোবিন্দের বাহুর দ্বারা সুরক্ষিত দ্বারকাপুরীতে নিরন্তর বাস করতেন।" হে রাজন্! জড় জগতে জীবনের প্রতি পদক্ষেপেই বদ্ধ জীবগণ মৃত্যুর সম্মুখীন হচ্ছে। তাই, মহান মুক্তপ্রাণ শুদ্ধাত্মা ব্যক্তিদেরও উপাস্য ভগবান শ্রীমুকুন্দের পাদারবিন্দে কোন্ প্রাণী আরাধনা না করে থাকতে পারে? একদা দেবর্ষি নারদ বসুদেবের বাড়িতে এসেছিলেন। শ্রীনারদ মুনিকে যথাযথভাবে শ্রদ্ধা-অর্চনা জানিয়ে, তাঁকে সুখে উপবেশন করিয়ে, বিনীতভাবে প্রণাম নিবেদনের পর বসুদেব তাঁকে জিজ্ঞাসা করেছিলেন—হে প্রভু, সন্তানদের কাছে পিতার পরিদর্শনের মতো আপনার এই পরিদর্শন সকল জীবের কল্যাণের নিমিত্ত। ভগবান উত্তমশ্লোকের মার্গগামী উত্তম ভক্তগণের সঙ্গে সঙ্গে দুঃখী কৃপণগণকেও আপনি বিশেষরূপে সহায়তা প্রদান করেন। দেবতাদের আচরণে প্রাণীদের জীবনে সুখ-দুঃখ উভয়ই ঘটে থাকে, কিন্তু আপনার মতো মহর্ষিদের কার্যকলাপের ফলে সকল জীবেরই সুখ উৎপাদন হয়, কারণ আপনারা চির অচ্যুত শ্রীভগবানকেই আপনাদের একমাত্র আশ্রয়স্বরূপ স্বীকার করেছেন। মানুষ যেভাবে দেবতাদের আরাধনা করে, দেবতারাও সেইভাবে অনুরূপ ফল প্রদান করে থাকেন। মানুষের ছায়ার মতোই, দেবগণও কর্মের তারতম্য অনুসারে কৃপা করেন, কিন্তু সাধুগণ সর্বত্রবিহারী সকল ক্ষেত্রেই পতিত দীনজনের প্রতি কৃপাময় থাকেন। হে ব্রাহ্মণ, যদিও শুধুমাত্র আপনাকে দর্শন করেই আমি কৃতার্থ হয়েছি, তা সত্ত্বেও পরম পুরুষোত্তম শ্রীভগবানের প্রীতি বিধানের উদ্দেশ্যে যে সকল কর্তব্যকর্ম আছে, সেইগুলি সম্পর্কে আপনার কাছ থেকে শ্রবণ করতে ইচ্ছা করি। যে কোনও মর্ত্যজীব শ্রদ্ধা-বিশ্বাস সহকারে ঐ সকল বিষয়ে শ্রবণ করলে সকল প্রকার ভয় হতে পরিত্রাণ লাভ করে। এই পৃথিবীতে আমার বিগত এক জন্মে আমি পরমেশ্বর ভগবান শ্রীঅনন্তদেবের আরাধনা করেছিলাম, কারণ তিনি একমাত্র মুক্তি প্রদান করতে পারেন, তবে যেহেতু আমি একটি সন্তান লাভের আকাঙ্ক্ষা করেছিলাম, তাই মুক্তি লাভের জন্য তাঁকে আরাধনা করতে পারিনি। এভাবে শ্রীভগবানের মায়ায় আমি বিভ্রান্ত হয়েছিলাম। হে পরম প্রিয় সুব্রতধারী, আপনার প্রতিজ্ঞা পালনে আপনি সর্বদাই অবিচল থাকেন। কৃপা করে সুস্পষ্টভাবে আপনি আমাকে পরামর্শ প্রদান করুন যাতে নানাবিধ বিপদসঙ্কুল এবং বিবিধ প্রকার ভয়াবহ জাগতিক পরিবেশ থেকে আপনার কৃপায় আমি মুক্তি লাভ করে অনায়াসে অপলক সকলাতে বিভ্রান্ত না হই।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজা, বিশেষভাবে বুদ্ধিমান বসুদেবের প্রশ্নগুলি শুনে দেবর্ষি নারদ খুশি হয়েছিলেন। কারণ সেই প্রশ্নগুলির মধ্যে পরম পুরুষোত্তম শ্রীভগবানের দিব্য গুণাবলীর বর্ণনা আভাসিত হয়েছিল, সেইগুলির মধ্যমে ভগবান শ্রীকৃষ্ণের প্রসঙ্গ শ্রীনারদমুনির স্মরণে এসেছিল। তাই শ্রীনারদমুনি তখন বসুদেবকে এইভাবে উত্তর দিয়েছিলেন—হে সাত্বত শ্রেষ্ঠ, পরমেশ্বর ভগবানের উদ্দেশ্যে জীবের নিত্য কর্তব্য বিষয়ে আপনি যথার্থ প্রশ্নই করেছেন। শ্রীভগবানের উদ্দেশ্যে সেই ভক্তিসেবা নিবেদনের মূল্য এতই গভীর যে, তা অনুশীলনের ফলে সমগ্র বিশ্বব্রহ্মাণ্ড পবিত্র হয়ে উঠতে পারে। পরমেশ্বর ভগবানের উদ্দেশ্যে নিবেদিত শুদ্ধ ভক্তিমূলক সেবা অনুষ্ঠান এমনই আধ্যাত্মিক গুণসম্পন্ন যে, ঐ ধরনের অপ্রাকৃত পারমার্থিক সেবাধর্মের বিষয়ে শুধুমাত্র শ্রবণের মাধ্যমেই, সেই বিষয়ে আগ্রহ প্রকাশের মাধ্যমে, সেই প্রসঙ্গে মনোনিবেশের মাধ্যমে, সেই সকল কথাবলী শ্রদ্ধা ও বিশ্বাস সহকারে স্বীকারের মাধ্যমে, কিংবা অন্যাসকলের ভগবদ্ভক্তির কথা প্রশংসার মাধ্যমে, এমন কি যারা দেবতাদের ঘৃণা করে, তারা এবং অন্য সমস্ত জীবও অচিরে শুদ্ধতা অর্জন করতে পারে। আজ আপনি পরমানন্দময় পুরুষোত্তম শ্রীভগবানের কথা আমাকে স্মরণ করিয়ে দিয়েছেন। পরমেশ্বর ভগবান এমনই শুভময় কল্যাণপ্রদ যে, তাঁর প্রসঙ্গ যে কেউ শ্রবণ এবং যশোকীর্তনের মাধ্যমে পরিপূর্ণভাবে পুণ্যপবিত্র হয়ে ওঠে। ভগবদ্ভক্তির ব্যাখ্যা করার উদ্দেশ্যে মুনি-ঋষিরা মহাত্মা বিদেহরাজ জনক এবং ঋষভপুত্রগণের মধ্যে যে কথোপকথনের প্রাচীন ইতিহাস বর্ণনা করেছেন, তা আপনি শ্রবণ করুন।"

"স্বায়ম্ভুব মনুর এক পুত্রের নাম মহারাজ প্রিয়ব্রত, এবং প্রিয়ব্রতের পুত্রদের মধ্যে ছিলেন আগ্নীধ্র। আগ্নীধ্রের পুত্র ছিলেন নাভি, যাঁর পুত্র ঋষভদেব নামে পরিচিত ছিলেন। পরমেশ্বর ভগবান বাসুদেবের অংশপ্রকাশরূপে শ্রীঋষভদেবকে গণ্য করা হয়ে থাকে। যে সব শাস্ত্র ধর্মসম্মত বিধিনিয়মাদি সকল জীবের মুক্তির পথ সুগম করে থাকে, সেই শাস্ত্রবিধিগুলি এই জগতে প্রচারের উদ্দেশ্যেই তিনি আবির্ভূত হয়েছিলেন। তাঁর শত পুত্র ছিল, তাঁরা সকলেই বৈদিক শাস্ত্রে যথার্থ জ্ঞানবান ছিলেন। ঋষভদেবের শতপুত্রের মধ্যে সর্বজ্যেষ্ঠ ভরত শ্রীনারায়ণের একান্ত ভক্ত ছিলেন। ভরতের নাম বশ অনুসারেই এখন এই গ্রহের প্রসিদ্ধি হয়েছে ভারতবর্ষ নামে। রাজা ভরত এই জড় জগতের সকল প্রকার ভোগসুখই অস্থায়ী এবং অনর্থক বিবেচনা করেন। তাঁর স্ত্রী-পুত্র-পরিবারসহ এই সংসারের সব কিছু পরিত্যাগ করে, তিনি কঠোর কৃচ্ছ্রতা সহকারে তপস্যার মাধ্যমে ভগবান শ্রীহরির আরাধনা করতে থাকেন এবং তিন জন্মের পরে তত্ত্বাবস্থায় প্রাপ্ত হন। ঋষভদেবের অপর নয়জন পুত্র ভারতবর্ষের নয়টি দ্বীপের অধিপতি হয়েছিলেন, এবং তাঁরা এই পৃথিবী গ্রহটি সম্পূর্ণ শাসনাধিকার ভোগ করতেন। একাশী জন পুত্র দ্বিজ ব্রাহ্মণ হয়েছিলেন এবং বৈদিক যাগযজ্ঞের কর্মকাণ্ড অনুষ্ঠানে সাহায্য সহযোগিতা করতেন। ঋষভদেবের অবশিষ্ট নয়জন পুত্র মহাপুণ্যবান, এবং পরম তত্ত্ববিষয়ক জ্ঞান বিস্তারে তৎপর ছিলেন। তাঁরা দিগম্বর হয়ে নির্ভয়ে ভ্রমণ করতেন এবং পারমার্থিক বিজ্ঞানে অতীব সুপণ্ডিত ছিলেন। তাঁদের নাম ছিল কবি, হবি, অন্তরীক্ষ, প্রবুদ্ধ, পিপ্পলায়ন, আবির্হোত্র, দ্রুমিল, চমস এবং করভাজন। এই মুনিগণ সমগ্র বিশ্বব্রহ্মাণ্ডকে তার সর্বপ্রকার স্থূল ও সূক্ষ্মাত্মক সামগ্রী সমেত পরম পুরুষোত্তম ভগবানেরই স্বরূপ-বিকাশ এবং নিজ সত্তা থেকে অভিন্ন উপলব্ধি করে, পৃথিবী পর্যটন করতেন। নব যোগেন্দ্রগণ মুক্ত পুরুষ ছিলেন, তাই তাঁরা অবাধে কোথাও আসক্ত না হয়ে সুর, সিদ্ধ, সাধ্য, গন্ধর্ব, যক্ষ, কিন্নর, নাগ, মুনি, চারণ, ভূতাধিপতি, বিদ্যাধর, দ্বিজ এবং গাভীদের জন্য নির্দিষ্ট গ্রহলোকগুলিতে স্বেচ্ছামতো পরিভ্রমণ করতেন। একদা তাঁরা ইচ্ছামতো ভ্রমণ করতে করতে এই ভারতবর্ষে (পূর্বে 'অজনাভ' নামে পরিচিত) যে স্থানে মহাত্মা মহারাজ নিমি যজ্ঞ সম্পাদন করছিলেন, সেখানে উপস্থিত হন।"

"হে রাজন্, তখন সূর্যের মতো অতি তেজস্বী ঐ সকল মহাভাগবতদের দর্শন করে, যজমান, ব্রাহ্মণেরা, এমন কি যজ্ঞের অগ্নিও সসম্ভ্রমে উঠে দাঁড়িয়ে ছিলেন। বিদেহরাজ [নিমি] জানতেন যে, ঐ নয়জন ঋষি পরম পুরুষোত্তম ভগবানের মহান ভক্তগণ। তাই, তাঁদের আগমনে পরম প্রীতিসহকারে তিনি তাঁদের যথাযথভাবে আসন প্রদান করেন এবং পরম পুরুষোত্তম ভগবানকে যেভাবে মানুষ পূজা করে থাকে, সেইভাবেই যথাযথ পদ্ধতি অনুসারে তাঁদের পূজা-অর্চনা করলেন। মহারাজ নিমি অপ্রাকৃত দিব্য আনন্দে উৎফুল্ল হয়ে নতশিরে বিনয়াবনত হয়ে ঐ নয়জন মুনিকে প্রশ্ন করতে আগ্রহী হলেন। এই নয়জন মহাত্মা তাঁদের দেহকান্তি নিয়ে শোভমান হয়েছিলেন এবং সনৎকুমার প্রভৃতি ব্রহ্মার পুত্রদেরই মতো প্রতিভাত ছিলেন।"

বিদেহরাজ নিমি বললেন—"মধু-দানবের বিনাশকারী প্রখ্যাত পরম পুরুষোত্তম ভগবানের সাক্ষাৎ পার্ষদরূপে নিশ্চয়ই আমি আপনাদের চিনতে পেরেছি। অবশ্যই, শ্রীবিষ্ণুর শুদ্ধ ভক্তগণ এইভাবে সমগ্র ব্রহ্মাণ্ডে আপন স্বার্থচিন্তা অভ্যন্তরে সকল বদ্ধ জীবকুলের বিশুদ্ধি সম্পাদনের উদ্দেশ্যে পর্যটন করে থাকেন। বদ্ধ জীবগণের পক্ষে মানব দেহ লাভ করা অতীব কঠিন, এবং তা যে কোনও মুহূর্তে হারিয়ে যেতে পারে। কিন্তু আমি মনে করি যে, মানব জীবন লাভ করেছে যারা, তাদের পক্ষে ভগবান শ্রীবৈকুণ্ঠের প্রিয়তম শুদ্ধ বৈষ্ণবভক্তগণের সাহচর্যও অতিশয় দুর্লভ। অতএব, হে পূর্ণ নিষ্পাপ মহাপুরুষগণ, আমি প্রশ্ন করছি—কৃপা করে পরম মঙ্গল বিষয়ে আমাকে কিছু বলুন। বাস্তবিকই, জন্ম এবং মৃত্যুর এই জগতের

মাঝে ক্ষণার্ধকালের জন্যও কোন শুদ্ধ ভগবদ্ভক্তের সংসঙ্গ লাভ করা গেলে, যে কোনও মানুষের জীবনেই তা সর্বনিধি লাভ স্বরূপ আনন্দজনক হয়। এই সকল বিষয় যথাযথভাবে শ্রবণের জন্য যদি আমাকে আপনারা যোগ্য বিবেচনা করেন, তা হলে কৃপা করে আমাকে বলুন পরমেশ্বর ভগবানের ভক্তিমূলক সেবাকর্মে কিভাবে আত্মনিয়োগ করতে হয়। পরমেশ্বর ভগবানের উদ্দেশ্যে প্রেমভক্তিমূলক সেবা নিবেদনে যখন কোনও জীব উদ্যোগী হয়, তখন অচিরেই শ্রীভগবান প্রীতিলাভ করেন, এবং তার বিনিময়ে শরণাগত জীবকে নিজ স্বরূপ পর্যন্ত প্রদান করে থাকেন।"

শ্রীনারদ মুনি বললেন—"হে বসুদেব, যখন মহারাজ নিমি এইভাবে নবজন যোগেন্দ্র ঋষিবর্গের কাছে ভগবদ্ভক্তি সেবা সম্পর্কে অবগত হতে চেয়েছিলেন, তখন মহাপ্রভাবশালী মুনিগণ প্রীতিসহকারে রাজাকে অভিনন্দিত করলেন এবং যজ্ঞে সমবেত সজ্জনমণ্ডলী ও ব্রাহ্মণ ঋত্বিকগণকে বলতে লাগলেন।"

শ্রীকবি বললেন—"হে রাজন! এই জগৎ-সংসারে দেহাদি অসৎ বিষয়ে নিরন্তর আত্মবুদ্ধি স্বরূপ বিভ্রান্তির জন্যই মানুষের কল্যাণার্থে আমি মনে করি যে, মানুষ শুধুমাত্র অচ্যুত অক্ষয় পরম পুরুষোত্তম ভগবানের পাদপদ্মের আরাধনা করলেই সর্বপ্রকার ভয় ভীতির কবল থেকে যথার্থ মুক্তি অর্জন করতে পারে। এই ধরনের ভগবদ্ভক্তি সেবা অনুশীলনের মাধ্যমেই সকল ভয় সম্পূর্ণ দূর হয়। পরমেশ্বর ভগবান স্বয়ং যে সকল পদ্ধতি নিরূপণ করেছেন, তা অনুসরণ করলে অজ্ঞ জনও পরমেশ্বর ভগবানকে অনায়াসে উপলব্ধি করতে পারে। পরমেশ্বর ভগবান যে পদ্ধতি নির্দেশ করেছেন, তাকে ভাগবত-ধর্ম অর্থাৎ, পরম পুরুষোত্তম ভগবানকে প্রেমভক্তি নিবেদনের উপায় স্বরূপ স্বীকার করতে হয়।"

"হে রাজা, পরম পুরুষোত্তম ভগবানের উদ্দেশ্যে ভক্তিমূলক সেবা নিবেদনের পদ্ধতির মাধ্যমে যে-মানুষ আশ্রয় নেয়, এই পৃথিবীতে সে কখনই তার পথভ্রষ্টপথে বিভ্রান্ত হবে না। এমন কি, চোখ বন্ধ করে পথ চললেও তার কখনই পদস্খলন হবে না। বদ্ধ জীবনযাত্রার মাঝে নিজ নিজ বিশেষ প্রকৃতি অনুযায়ী, মানুষ তার দেহ, মন, বাক্য, ইন্দ্রিয়, বুদ্ধি বা শুদ্ধ চেতনার দ্বারা যা কিছু করে, তা সবই "ভগবান শ্রীনারায়ণের প্রীতি সাধনের উদ্দেশ্যে করছি", এই ভাবনায় উৎসর্গ করা উচিত। শ্রীভগবানের বহিরঙ্গা মায়াবলে আচ্ছন্ন হয়ে যখন জীব দেহাত্মবুদ্ধির ফলে জড় জাগতিক দেহটিকে স্বরূপ সিদ্ধান্তে বিভ্রান্ত হয়ে পড়ে, তখন ভয় জাগে। যখন এইভাবে পরমেশ্বর ভগবানের সাথে সম্পর্ক-সম্বন্ধ বিষয়ে বিমুখ হয়, তখন শ্রীভগবানের সেবকরূপে তার স্বরূপসত্তাও বিস্মৃত হয়। মায়া মাঝে অভিহিত বিভ্রান্তির প্রভাবেই এমন বিপর্যয়মূলক ভয়ানক পরিস্থিতির সৃষ্টি হয়। সুতরাং, বিবেকবুদ্ধিসম্পন্ন মানুষ মাত্রেই শ্রীগুরুদেবকে আরাধ্য-দেবতা এবং একান্ত প্রিয়তম জেনে অনন্য ভক্তিসহকারে শ্রীভগবানের আরাধনা করবেন। জড়জগতে দ্বৈতভাব যদিও শেষ পর্যন্ত থাকে না, তা সত্ত্বেও বদ্ধ জীব তার নিজের সঙ্কীর্ণ বুদ্ধিবৃত্তির প্রভাবে সেই দ্বৈত সত্তাকেই প্রকৃত সত্য বলে মনে করে। ভগবান শ্রীকৃষ্ণের সত্তা থেকে পৃথক বলে প্রতিভাত এই জগতটির কল্পনাশ্রিত অস্তিত্বকে স্বপ্নদর্শন এবং কাল্পনিক অভিলাষাদির সঙ্গে তুলনা করা যেতে পারে। বদ্ধ জীব যখন রাতে কোনও অবাঞ্ছিত কিংবা ভয়ঙ্কর স্বপ্ন দেখতে থাকে, কিংবা যখন সে দিবাস্বপ্ন দেখতে থাকে যে, কোন্ বিষয়টি সে পেতে চায় অথবা বর্জন করতে চায়, তখন সে এমন একটি বাস্তবতা সৃষ্টি করতে থাকে, যেটি তার নিজের কল্পনার বাইরে একেবারেই অস্তিত্বহীন। মনের প্রবণতাই এমন যে, ইন্দ্রিয় পরিতৃপ্তির অনুকূলে নানা বিষয় গ্রহণ কিংবা বর্জনের চিন্তা চলতে থাকে। সুতরাং মন যাতে শ্রীকৃষ্ণবিহীন কোনও কিছু চিন্তা ভাবনা দর্শনের মোহমায়া থেকে নিরাসক্ত হতে পারে, বুদ্ধিমান মানুষ সেইভাবেই মনকে নিয়ন্ত্রণ করবে এবং যখন মন এইভাবে নিয়ন্ত্রিত হয়, তখন মানুষ যথার্থ ভয়শূন্যতার আনন্দ আস্বাদন করতে পারে। স্থিরবুদ্ধি নির্ভীক মানুষ স্ত্রী-পুত্র-পরিবার-পরিজন এবং দেশ-জাতি স্বরূপ সমস্ত জড় জাগতিক আসক্তি বর্জন করে রথাঙ্গপাণি শ্রীভগবানের পবিত্র নাম শ্রবণ কীর্তনে নিয়োজিত হয়ে অনাসক্ত এবং অকুণ্ঠভাবে সর্বত্র বিচরণ করবেন। পবিত্র কৃষ্ণনাম সুমঙ্গলময়, কারণ বদ্ধ জীবকুলের মুক্তির উদ্দেশ্যে এই জগতে তিনি জন্ম-কর্ম ও বিবিধ লীলা বিলাস যেভাবে প্রকটিত করেন, তা সবই নাম কীর্তনের মাধ্যমে বর্ণনা



করা হয়ে থাকে। এইভাবেই সারা পৃথিবীতে ভগবানের পবিত্র নাম কীর্তন প্রচার করা হচ্ছে। পরমেশ্বর ভগবানের পবিত্র নাম কীর্তনের ফলে মানুষ ভগবৎ প্রেমের পর্যায়ে উন্নীত হয়। তখন মানুষ ভগবদ্ভক্ত হয়ে উঠে, শ্রীভগবানের নিত্যসেবক রূপে প্রতিষ্ঠালাভ হয়, এবং ক্রমশ পরম পুরুষোত্তম ভগবানের বিশেষ নাম ও রূপের চিন্তা অনুশীলনে বিশেষভাবে আকৃষ্ট হয়ে ওঠে। এইভাবে তার হৃদয় যতই প্রেমের ভাবোচ্ছ্বাসে বিগলিত হতে থাকে, ততই উন্মাদের মতো উচ্চহাস্য কিংবা ক্রন্দন তথা চিৎকার করে শ্রীভগবানকে স্মরণ করতে থাকে। কখনও বা ঐভাবে বিভোর হয়ে পাগলের মতো মানুষ লোকনিন্দায় অবিচল থেকে নৃত্যগীত করতে থাকে। ভগবদ্ভক্ত কোনও কিছুকেই পরম পুরুষোত্তম ভগবান শ্রীকৃষ্ণ থেকে ভিন্ন মনে করেন না। আকাশ, বায়ু, অগ্নি, জল, ভূমি, চন্দ্র-সূর্যাদি জ্যোতিষ্কমণ্ডলী, সকল প্রাণী, দিঙ্‌মণ্ডল, বৃক্ষগুল্মাদি, নদী এবং সমুদ্রাদি—যা কিছুই ভক্ত দেখতে পান, তা সবই শ্রীকৃষ্ণের অবয়ব-প্রকাশ বলেই বিবেচনা করা উচিত। এইভাবে সৃষ্টির মাঝে যা কিছু বিদ্যমান তা লক্ষ্য করে সেগুলিকে পরমেশ্বর ভগবান শ্রীহরির শরীররূপে স্বীকার করে, শ্রীভগবানের সমস্ত শরীর প্রকাশকে তাঁর অন্তরের ভক্তিশ্রদ্ধা নিবেদন করাই ভগবদ্ভক্তের কর্তব্য। ভোজনকারী মানুষের প্রত্যেক গ্রাসের সঙ্গেই যেমন তুষ্টি, উদরপূরণ এবং ক্ষুধানিবৃত্তি একই সাথে সাধিত হতে থাকে, তেমনই পরম পুরুষোত্তম ভগবানের শরণাগত মানুষও ভাবৎ-ভজনায় সময়ে একই সঙ্গে প্রেমলক্ষণযুক্ত ভক্তি, প্রেমাস্পদ ভগবানের স্বরূপ উপলব্ধির স্ফূর্তি এবং অন্যান্য নিকৃষ্ট বিষয়াদি থেকে নিরাসক্তি বৈরাগ্যের ভাব উপলব্ধি করতে থাকে। হে রাজন্, পরমেশ্বর অচ্যুত অক্ষয় শ্রীভগবানের চরণকমল যে ভক্ত নিত্য প্রয়াসে আরাধনা করতে থাকে, তার ফলেই তিনি নিরন্তর ভক্তিভাব, অনাসক্তি এবং পরমেশ্বর ভগবানের তত্ত্বজ্ঞান অর্জন করেন। এইভাবে ভজনশীল ভগবদ্ভক্ত পরম দিব্য শান্তি লাভ করতে পারেন।"

মহারাজ নিমি বললেন—"পরমেশ্বর ভগবানের ভক্তবৃন্দের সম্পর্কে বিশদভাবে এখন আমাকে কৃপা করে সব বলুন। কিভাবে আমি উত্তম ভক্ত, মধ্যম ভক্ত এবং কনিষ্ঠ ভক্তবৃন্দের মধ্যে পার্থক্য নির্ণয় করতে পারি, সেই সকল স্বাভাবিক লক্ষণাদি বিষয়ে আমাকে বলুন। বৈষ্ণবগণের বিশেষ ধরনের ধর্মাচরণাদি কি প্রকার হয় এবং তিনি কিভাবে বাক্যালাপ করে থাকেন? বিশেষত, পরম পুরুষোত্তম ভগবানের কাছে কিভাবে বৈষ্ণবেরা প্রিয়জন হয়ে ওঠেন, সেই লক্ষণাদি এবং বৈশিষ্ট্যগুলি আমাকে বর্ণনা করুন।"

শ্রীহবি মুনি বললেন—"অতি উত্তম শ্রেণীর ভক্ত সকল বস্তুর মধ্যেই সকল আত্মার পরমাত্মাস্বরূপ পরম পুরুষোত্তম ভগবান শ্রীকৃষ্ণের অবস্থান দর্শন করতে পারেন। তার ফলে, তিনি সব কিছুকেই পরমেশ্বর ভগবানের সম্পর্কযুক্ত বলে বিচার করেন এবং উপলব্ধি করেন যে, যা কিছু বর্তমান, সবই শ্রীভগবানেরই মধ্যে বিরাজিত রয়েছে। যিনি পরম পুরুষোত্তম ভগবানের উদ্দেশ্যে প্রেম নিবেদন করে থাকেন, সকল ভগবদ্ভক্তের প্রতি মৈত্রীভাবাপন্ন হন, নিরীহ প্রকৃতির অজ্ঞজনকে কৃপা প্রদর্শন করেন এবং পরম পুরুষোত্তম ভগবানের বিদ্বেষী সকলকে উপেক্ষা করেন, তাঁকে মধ্যম অধিকারী ভাগবত ব্যক্তিরূপে মধ্যম তথা দ্বিতীয় পর্যায়ের ভক্ত বলা হয়ে থাকে। যে ভক্ত শ্রদ্ধা সহকারে মন্দিরে শ্রীঅর্চাবিগ্রহের পূজায় নিয়োজিত থাকেন, কিন্তু অন্যান্য ভক্তমণ্ডলী কিংবা জনসাধারণের প্রতি যথাযথ আচরণ করেন না, তাঁকে প্রাকৃত ভক্ত তথা নিম্নাধিকারী বিবেচনা করা হয়ে থাকে। ইন্দ্রিয়গ্রাহ্য সকল বিষয়ে মনোযোগ দিলেও, যিনি এই সমগ্র জগতটিকে ভগবান শ্রীবিষ্ণুর মায়াশক্তির অভিপ্রকাশরূপে দর্শন করে থাকেন, তিনি কোনও কিছুতেই ক্ষেদ বা হর্ষযুক্ত হন না। তিনি অবশ্যই ভক্ত সমাজে উত্তম ভাগবত ব্যক্তি। জড় জগতের মাঝে মানুষের দেহ নিয়তই জন্ম এবং জরাব্যাধির নিয়মাধীন হয়ে চলে। তেমনই, প্রাণশক্তিও ক্ষুধা ও তৃষ্ণায় ক্লিষ্ট হয়, মন নিয়ত উদ্বিগ্ন হয়, দুর্লভ বিষয়াদি অর্জনে বুদ্ধি আকাঙ্ক্ষা পোষণ করতে থাকে, এবং সমস্ত ইন্দ্রিয়াদি জড়া প্রকৃতির মাঝে অবিরাম সংগ্রামের মধ্যে দিয়ে অবশেষে হতোদ্যম হয়ে পড়ে। যে মানুষ জড়জাগতিক অস্তিত্বের অনিবার্য দুঃখকষ্টে বিভ্রান্ত না হয়, এবং শুধুমাত্র পরম পুরুষোত্তম ভগবানের শ্রীচরণকমল স্মরণের মাধ্যমে ঐ সবকিছু থেকে নিস্পৃহ থাকে, তাকেই ভাগবতপ্রধান, অর্থাৎ শ্রেষ্ঠ ভগবদ্ভক্ত বলে মান্য করা উচিত। যিনি

পরমেশ্বর ভগবান শ্রীবাসুদেবের একান্ত আশ্রয় গ্রহণ করেছেন, তিনি জড়জাগতিক কামনা-বাসনাদির উপর নির্ভরশীল সকলপ্রকার ফলাশ্রয়ী ক্রিয়াকর্মের প্রবণতা থেকে মুক্ত থাকেন। বস্তুত, শ্রীভগবানের পাদপদ্মে যিনি আশ্রয় গ্রহণ করেন, জড়জাগতিক আকাঙ্ক্ষা থেকেও মুক্তিলাভ করে থাকেন। যৌনতৃপ্তিভিত্তিক জীবনযাপন, সামাজিক মান-মর্যাদা এবং অর্থ লাভের কোনও পরিকল্পনাও তাঁর মনে জাগে না। তাই, তাঁকে ভাগবতোত্তম, অর্থাৎ সর্বোচ্চ পর্যায়ের শুদ্ধ ভগবদ্ভক্ত রূপে বিবেচনা করা হয়ে থাকে। সম্ভ্রান্ত পরিবারগোষ্ঠীতে জন্মলাভ এবং পবিত্র শুদ্ধ ধর্মাচরণের ফলে মানুষের মনে অবশ্যই গর্ববোধ সৃষ্টি হয়ে থাকে। তেমনই, যদি কারও পিতা-মাতা বর্ণাশ্রম সমাজ ব্যবস্থার মধ্যে অতীব উচ্চস্তরের সম্মানিত ব্যক্তিবর্গ হওয়ার ফলে সমাজে বিশেষ মর্যাদা লাভ করে থাকে, তা হলে তার পক্ষে বিশেষ অহমিকা সৃষ্টি হওয়াই স্বাভাবিক। তবে এই ধরনের বিশেষ জড়জাগতিক বৈশিষ্ট্য থাকা সত্ত্বেও যদি কেউ বিন্দুমাত্র অহমিকা বোধ না করে, তা হলে তাকে পরম পুরুষোত্তম ভগবানের পরম প্রীতিভাজন রূপে মান্য করতে হবে। যে সমস্ত স্বার্থচিন্তার মাধ্যমে মানুষ মনে করে "এটা আমার সম্পত্তি, আর ওটা তার", সেই সমস্ত ভাবনা যখন কোনও ভগবদ্ভক্ত বর্জন করেন, এবং যখন তিনি তাঁর নিজের পার্থিব দেহটির সুখ স্বাচ্ছন্দ্য-বিধান বিধানের ব্যাপারে আর আগ্রহী হন না কিংবা অন্যেরও স্বাচ্ছন্দ্যের বিষয়ে বিমুখ থাকেন না, তখন তিনি পরিপূর্ণ শান্তিময় এবং সুখময় হয়ে ওঠেন। তখন তিনি নিজেকে পরম পুরুষোত্তম ভগবানেরই অবিচ্ছেদ্য বিভিন্নাংশরূপে অন্য সকল জীবেরই সমান মর্যাদাসম্পন্ন মনে করেন এমনই তৃপ্তিময় বৈষ্ণবকে ভগবদ্ভক্তির পরম উৎকর্ষতার নিদর্শন বলে বিবেচনা করা হয়ে থাকে। পরম পুরুষোত্তম ভগবানকে নিজেদের জীবনসর্বস্বরূপ জ্ঞান করে ব্রহ্মা এবং শিব প্রমুখ মহান দেবতাগণও সেই পরমেশ্বর ভগবানের চরণকমল অভিলাষ করে থাকেন। সেই চরণকমল কোনও শুদ্ধ ভগবদ্ভক্ত কোনও অবস্থায় কখনই বিস্মৃত হতে পারে না। সমগ্র বিশ্বব্রহ্মাণ্ডের ঐশ্বর্য অধিকার এবং উপভোগের আশীর্বাদ লাভেরও বিনিময়ে কোনও ভগবদ্ভক্ত শ্রীভগবানের চরণকমলাশ্রয় ত্যাগ করবে না। তেমন ভগবদ্ভক্তই শ্রেষ্ঠ বৈষ্ণবরূপে গণ্য হয়ে থাকেন। পরমেশ্বর ভগবানের আরাধনা যিনি করেন, তাঁর হৃদয়মাঝে জড় জাগতিক সন্তাপ কিভাবে থাকতে পারে কেমন করে? শ্রীভগবানের পাদপদ্ম অগণিত মহাবিক্রমপূর্ণ কার্য সমাধা করেছেন, এবং তাঁর শ্রীচরণপদ্মের সুন্দর নখগুলি মহার্ঘ মণিরত্নময়। ঐ নখাগ্র থেকে বিচ্ছুরিত জ্যোতি যেন সুশীতল চন্দ্রালোকেরই মতো, শুদ্ধভক্তের হৃদয়-সন্তাপ অচিরেই দূর করে, যেমন চন্দ্রের সুশীতল কিরণে সূর্যের প্রচণ্ড তাপযন্ত্রণা প্রশমিত হয়। পরম পুরুষোত্তম ভগবান বদ্ধ জীবগণের প্রতি এমনই কৃপাময় যে, তাঁর পবিত্র নাম উচ্চারণের মাধ্যমে যদি তাঁকে অনিচ্ছায় কিংবা অসাবধানতার আহ্বান করা হয়, তা হলে তাদের অন্তরের অগণিত পাপময় কর্মফল বিনাশে তিনি উদ্যোগী হন। সুতরাং, যখনই কোনও ভগবদ্ভক্ত শ্রীভগবানের চরণকমলাশ্রয় স্বীকার করেন এবং যথার্থ প্রেমভক্তিসহকারে পবিত্র কৃষ্ণনাম কীর্তন করেন, তখন পরম পুরুষোত্তম ভগবান কখনই তেমন ভক্তজনের হৃদয়াসন পরিত্যাগ করে চলে যেতে পারেন না। এইভাবে অনায়াসে যিনি তাঁর হৃদয়মাঝে পরমেশ্বর ভগবানকে ধারণ করে রেখেছেন, তাঁকেই ভাগবতপ্রধান, তথা শ্রীভগবানের মহত্তম ভক্তরূপে স্বীকার করা হয়ে থাকে।"

## তৃতীয় অধ্যায়

# মায়ার কবল থেকে মুক্তি লাভ

নিমিরাজ বললেন—"প্রবল মায়াশক্তির অধিকর্তা যোগীদেরও বিভ্রান্ত করে পরম পুরুষোত্তম ভগবানের যে মায়া, সেই বিষয়ে এখন আমরা কিছু জ্ঞান লাভ করতে অভিলাষী হয়েছি। হে মুনিবৃন্দ, সেই বিষয়ে আমাদের কৃপা করে কিছু বলুন। পরম পুরুষোত্তম ভগবানের মহিমা বিষয়ে আপনার অমৃতবাণী আমি যদিও পান করছি, তবু আমার তৃষ্ণা এখনও তৃপ্তিলাভ করেনি। শ্রীভগবান এবং তাঁর ভক্তগণের সম্পর্কিত ঐ ধরনের অমৃতময় কিরণী আমার মতো যারা জড়জাগতিক সৃষ্টির ক্লেশজনিত দুঃখ-দুর্দশায় জর্জরিত, সেই সকল বদ্ধ জীবদের যথার্থ ঔষধি স্বরূপ।"

শ্রীঅন্তরীক্ষ বললেন—"হে মহাবলশালী রাজা, পার্থিব উপাদানগুলিকে সক্রিয় করার মাধ্যমে, সকল সৃষ্টির পরমাত্মা সমস্ত জীবকে উচ্চ এবং নীচ প্রজাতিগুলিতে প্রেরণ করেছেন, যাতে ঐ বদ্ধ জীবগণ তাদের অভিপ্রায় অনুসারে ইন্দ্রিয় উপভোগ অথবা পরম মুক্তিলাভের অনুশীলন করতে পারে। এইভাবে সৃষ্ট জীবের পার্থিব শরীরগুলির মধ্যে পরমাত্মা প্রবেশ করেন, তাতে মন এবং ইন্দ্রিয়াদি সক্রিয় করেন, এবং ইন্দ্রিয় তৃপ্তি উপভোগের জন্য জড়জাগতিক প্রকৃতি ত্রিবিধ গুণবৈশিষ্ট্যের প্রতি বদ্ধ জীবকে অগ্রসর হওয়ার কারণ সৃষ্টি করে থাকেন। পরমাত্মার দ্বারা উজ্জীবিত পার্থিব ইন্দ্রিয়াদির সাহায্যে পার্থিব শরীরের প্রভু হয়ে জীব জড়া প্রকৃতির ত্রিগুণ সমন্বিত ইন্দ্রিয়াদির সাহায্যে ইন্দ্রিয়-উপভোগ্য বস্তুগুলি ভোগ করবার চেষ্টায় প্রবৃত্ত হয়ে থাকে। এইভাবে প্রকৃতির সৃষ্ট পার্থিব শরীরটিকে সে জন্মরহিত নিত্য স্বরূপ ভ্রান্তি বোধ করে এবং শ্রীভগবানের মায়াশক্তির কবলে আবদ্ধ হয়ে থাকে। উত্তরোত্তর পার্থিব আশা-আকাঙ্ক্ষার বশবর্তী হয়ে, শরীরধারী জীব সকল ধরনের ফলাশ্রয়ী কাজকর্মে তার সক্রিয় ইন্দ্রিয়গুলি নিয়োজিত করে, তখন সে সুখ এবং দুঃখ বলতে যা বোঝায়, তেমন অনুভূতি নিয়ে সারা জগতে বিচরণ করতে করতে তার পার্থিব ক্রিয়াকর্মের ফল ভোগ করতে থাকে। এইভাবেই বদ্ধ জীব বারে বারে জন্ম এবং মৃত্যুর অভিজ্ঞতা লাভ করতে বাধ্য হয়। তার নিজেরই কর্মফলের কবলে আবদ্ধ হয়ে, সে বাধ্য হয়ে এক অশুভ পরিস্থিতি থেকে অন্য এক অশুভ পরিবেশের মধ্যে অসহায় অবস্থায় পরিভ্রমণ করতে থাকে—সৃষ্টির মুহূর্ত থেকে বিশ্ব প্রলয়ের সময় পর্যন্ত দুর্দশা ভোগ সে করতেই থাকে। পার্থিব উপাদানগুলির বিনাশ সমাসন্ন হলে, পরম পুরুষোত্তম ভগবান তাঁর অনাদি অনন্ত মহাকালের গর্ভে সর্বপ্রকার অভিব্যক্ত সৃষ্টি রূপই স্থূল এবং সূক্ষ্ম বৈশিষ্ট্যাদিসহ প্রত্যাহৃত করে থাকেন এবং সমগ্র বিশ্বব্রহ্মাণ্ড তখন অব্যক্ত অবস্থায় বিলীন হয়ে যায়। যখন বিশ্বব্রহ্মাণ্ডের প্রলয়কাল উপস্থিত হয়, তখন পৃথিবীতে একশতবর্ষব্যাপী অনাবৃষ্টির প্রকোপ হয়। একশত বর্ষ সূর্যের তাপ ক্রমশ বৃদ্ধি পেতে থাকে, এবং তার অধিবর তাপে ত্রিভুবন দগ্ধ হতে শুরু করে। পাতাল লোক থেকে শুরু করে, সেই আগুন ভগবান শ্রীসঙ্কর্ষণের মুখ থেকে উদ্গীরণ হতে থাকে। ঊর্ধ্বমুখী সেই অগ্নিশিখা প্রবলবেগে বায়ুতাড়িত হয়ে সর্বদিকে দগ্ধ প্রবাহ বিস্তার করতে থাকে। সম্বর্তক নামে প্রলয়ঙ্কর মেঘরাশি একশত বর্ষব্যাপী বৃষ্টি ধারা বর্ষণ করতে থাকে। হাতির শুঁড়ের মতো সুদীর্ঘ এক-একটি বৃষ্টিবিন্দুর ভয়াবহ প্রবল ধারায় সমগ্র বিশ্বব্রহ্মাণ্ড জলমগ্ন হয়ে যায়।"

"হে নিমিরাজ, তখন বিশ্বব্রহ্মাণ্ডরূপের অন্তরাত্মা শ্রীবৈরাজ ব্রহ্মা তাঁর ব্রহ্মাণ্ডরূপী শরীর ত্যাগ করেন, এবং আগুনের ইন্ধন নিঃশেষিত হওয়ার ফলে যেমন হয়, সেইভাবেই তিনি সূক্ষ্ম অব্যক্ত 'প্রধান' প্রকৃতির মাঝে অনুপ্রবেশ করে থাকেন। বায়ুর দ্বারা ক্ষিতির সুগন্ধি গুণ অপহৃত হলে, তা জলে পরিণত হয়, এবং সেই বায়ুর দ্বারা জলের রসাস্বাদন অপহৃত হলে, তা অগ্নিতে পরিণত হয়। অন্ধকারের দ্বারা অগ্নির স্বরূপ অপহৃত হলে তা বায়ুতে পরিণত হয়। মহাশূন্যের প্রভাবে বায়ু যখন তার স্পর্শানুভূতি হারিয়ে ফেলে, তখন তা মহাশূন্যে বিলীন হয়ে যায়। যখন মহাশূন্যের যথার্থ গুণাবলী পরমাত্মা

অপহরণ করে নেন, তখন মহাকালের প্রভাবে সেই মহাশূন্য তামস অহঙ্কারে পরিণত হয়।"

"হে মহারাজ, তমোগুণের প্রভাবে উৎপন্ন মিথ্যা অহম্ বোধের মাঝে সকল প্রকার পার্থিব অনুভূতি এবং বুদ্ধিবৃত্তি বিলীন হয়ে যায়; এবং দেবতাদের সঙ্গে সমস্ত সত্ত্বগুণের মিথ্যা অহম্ বোধের মাঝে বিলীন হয়ে যায়। তারপরে সমগ্র মিথ্যা অহম্ বোধ তার সমস্ত বৈশিষ্ট্যাদি সমেত মহৎ-তত্ত্বের মাঝে বিলুপ্ত হয়। এখন আমি পরম পুরুষোত্তম শ্রীভগবানের মায়াশক্তির বর্ণনা করছি। জড় প্রকৃতির তিন প্রকার গুণ সমন্বিত মায়ার এই প্রকার প্রভাব শ্রীভগবানের দ্বারাই তাঁর জড় জাগতিক বিশ্বব্রহ্মাণ্ডের সৃষ্টি, স্থিতি এবং প্রলয় লীলা সম্পন্ন করার উদ্দেশ্যে তেজোসম্পন্ন করা হয়ে থাকে। এখন, আপনি আরও বেশি কী শুনতে অভিলাষ করেন?"

নিমিরাজ বললেন—"হে মহর্ষি, যারা আত্মসংযমী নয়, তাদের পক্ষে সর্বদাই অনতিক্রম্য পরমেশ্বর ভগবানের যে মায়াশক্তি, তা কিভাবে যেকোনও নির্বোধ জড়বাদী মানুষও অনায়াসে অতিক্রম করতে পারে, কৃপা করে তা বলুন।"

শ্রীপ্রবুদ্ধ বললেন—"মানুষের সমাজে নারী ও পুরুষেরা ভূমিকা অনুসারেই বদ্ধ জীবরূপ মিথুন সম্পর্কে আবদ্ধ হয়ে থাকে। তাই তারা অনবরতই জাগতিক প্রচেষ্টার মাধ্যমে তাদের দুঃখ-অশান্তি দূর করতে চায় এবং তাদের সুখ অফুরন্ত করতে ইচ্ছা করে। কিন্তু মানুষের লক্ষ্য করা উচিত যে, অনিবার্যভাবেই তারা ঠিক বিপরীত ফলই লাভ করে থাকে। পক্ষান্তরে, অনিবার্য কারণেই তাদের সুখ অন্তর্হিত হয়, এবং তারা যতই বড় হতে থাকে, ততই তাদের জাগতিক অবস্থা বেড়ে চলে। ধনসম্পদ নিত্য দুঃখের কারণ, সেই সম্পদ আহরণ করা খুব কঠিন, এবং তা আত্মবিনাশ ঘটায়। মানুষ তার ধনসম্পদ থেকে কী সুখ যথার্থভাবে পায়? তেমনই, মানুষ তার কষ্টোপার্জিত অর্থ দিয়ে যে সমস্ত ঘরবাড়ি, সন্তানাদি, আত্মীয়স্বজন এবং গৃহপালিত পশুপাখিদের প্রতিপালন করে, তা থেকে কেমন করে চরম তথা চিরস্থায়ী সুখ ভোগ করতে পারে? যাগযজ্ঞ-ক্রিয়াকর্মাদির ফলে পরজন্মে কেউ যদি স্বর্গলাভও করে, তবুও সেখানে চিরস্থায়ী সুখশান্তি সে পেতে পারে না। এমনকি স্বর্গলোকেও যে সকল জীব বাস করে, তারাও জাগতিক শত্রু-বিদ্বেষের মাঝে এবং বরিষ্ঠদের প্রতি ঈর্ষার পরিণামে বিচলিত বোধ করে। আর যেহেতু তাদের পুণ্যফল ক্ষয় হতে থাকে, তখন স্বর্গবাসের সুযোগ হ্রাস পায় এবং তার ফলে স্বর্গবাসীরা তাদের স্বর্গীয় জীবন ধারা নষ্ট হয়ে যাওয়ার আতঙ্কে উৎকণ্ঠিত হয়ে থাকে। তাই সাধারণ নাগরিকদের কাছে প্রশংসিত রাজাদের মতোই তারা নিত্য শত্রুভাবাপন্ন রাজাদের কাছে নিগৃহীত হয় এবং তার ফলে তারা কখনই শান্তি পায় না।"

"সুতরাং যথার্থ সুখশান্তি এবং কল্যাণ আহরণে আগ্রহী যে কোনও মানুষকেই সদ্গুরুর আশ্রয় অবশ্যই গ্রহণ করতে হবে এবং দীক্ষাগ্রহণের মাধ্যমে তাঁর কাছে আত্মনিবেদন করা প্রয়োজন। সদ্গুরুর যোগ্যতা হল এই যে, গভীরভাবে অনুধ্যানের মাধ্যমে তিনি শাস্ত্রাদির সিদ্ধান্তগুলি উপলব্ধি করেছেন এবং অন্য সকলকেও এই সকল সিদ্ধান্তগুলি সম্পর্কে দৃঢ়বিশ্বাসী করে তুলতে সক্ষম। এমন মহাপুরুষগণ যাঁরা পরমেশ্বর ভগবানের আশ্রয় গ্রহণ করেছেন এবং সকল জাগতিক বিচার-বিবেচনা বর্জন করেছেন, তাঁদেরই যথার্থ পারমার্থিক সদ্গুরুরূপে বিবেচনা করা উচিত। পারমার্থিক সদ্গুরুকে আপন জীবনের পরম আশ্রয় এবং আরাধ্য শ্রীবিগ্রহ স্বরূপ স্বীকার করার মাধ্যমে, তাঁর কাছ থেকে শুদ্ধ ভগবদ্ভক্তি সেবা অনুশীলনের পদ্ধতি প্রক্রিয়াদি শিক্ষা লাভ করাই শিষ্যের কর্তব্য। পরম পুরুষোত্তম ভগবান শ্রীহরি সকল জীবাত্মার পরমাত্মাস্বরূপ তাঁর শুদ্ধ ভক্তমণ্ডলীর মাঝে নিজেকে বিকশিত করতে আগ্রহী হয়ে থাকেন। অতএব, কোনও প্রকার ছলচাতুর্য বর্জন করে শ্রীভগবানের সেবার উদ্দেশ্যে পারমার্থিক সদ্গুরুর কাছ থেকে পদ্ধতি প্রক্রিয়াদি শিক্ষালাভ করাই শিষ্যের কর্তব্য এবং সেইভাবে নিষ্ঠাভরে পরম আনুকূল্য সহকারে ভগবদ্ভক্তি সেবা চর্চা করলে পরমেশ্বর ভগবান প্রীতি লাভ করেন এবং তখন তিনি নিষ্ঠাবান শিষ্যের কাছে ধরা দেন। নিষ্ঠাবান শিষ্য সমস্ত পার্থিব বিষয় থেকে মনঃসংযোগ ছিন্ন করতে অবশ্যই শিখবে এবং তার পারমার্থিক গুরুদেব আর অন্যান্য শুদ্ধভাবাপন্ন ভক্তদের সঙ্গ অনুশীলন করতে দৃঢ়ভাবে সচেষ্ট হবে। তার চেয়ে নিম্নতর মর্যাদাসম্পন্ন সকলের প্রতি তাকে কৃপাময় হতে



হবে, সমমর্যাদাসম্পন্ন সকলের প্রতি সখ্যতা গড়ে তুলতে হবে এবং উচ্চতর পারমার্থিক মর্যাদাসম্পন্ন সকলের প্রতি বিনম্র সেবা মনোভাবাপন্ন হওয়া উচিত। এইভাবেই সকল জীবের সঙ্গে যথাযথভাবে আচরণ করতে তার শেখা উচিত। পারমার্থিক গুরুর সেবার উদ্দেশ্যে শিষ্যকে অবশ্যই শীত তাপ, সুখ-দুঃখের মতো জাগতিক দ্বিধা-দ্বন্দ্বের পরিবেশের মাঝে শুচিতা, তপশ্চর্যা, ধৈর্য-তিতিক্ষা, বেদ অধ্যয়ন, সরলতা, ব্রহ্মচর্য, অহিংসা, এবং সমভাব চর্চা করতে হবে। নিজেকে নিত্যস্বরূপ বিশিষ্ট চিন্ময় আত্মারূপে বিবেচনা করে সর্বদা চিন্ময় আত্মার এবং পরম পুরুষোত্তম ভগবানকে সর্ববিষয়ের অধিকর্তারূপে নিয়ন্তারূপে স্বীকার করে ধ্যানমগ্ন হওয়ার অনুশীলন করা উচিত। ধ্যানচর্চা বৃদ্ধির উদ্দেশ্যে, নির্জন স্থানে বসবাস করা উচিত এবং নিজগৃহ তথা গৃহস্থালীর ক্রিয়াকর্মে অনাবশ্যক আসক্তি বর্জন করতে হবে। অনিত্য জড়দেহী পার্থিব শরীরটিকে সাজপোশাকে ভূষিত করা পরিত্যাগ করে, মানুষের উচিত জনশূন্য স্থান থেকে পরিত্যক্ত বস্ত্রখণ্ড এনে তাই দিয়েই নিজের শরীর আচ্ছাদন করা কিংবা গাছের ছাল দিয়ে দেহ আবৃত রাখা। এইভাবেই যে কোনও পার্থিব অবস্থার মাঝে সন্তুষ্ট থাকবার শিক্ষা লাভ করা মানুষের উচিত।"

"পরম পুরুষোত্তম শ্রীভগবানের মহিমা-বর্ণনা যে সকল শাস্ত্রাদির মধ্যে বর্ণিত হয়েছে, সেইগুলি অনুসরণের মাধ্যমে জীবনে সকল সার্থকতা অর্জন করা যাবে, সেই বিষয়ে গভীর বিশ্বাস মানুষের থাকা উচিত। সেই সঙ্গে অন্যান্য শাস্ত্রাদির নিন্দাবাদ পরিহার করতেও হবে। মানুষকে তার সকল কাজকর্মই কায়মনোবাক্যে সংযত করতে হবে, সদা সত্য কথা বলতে হবে এবং দেহ ও মন সম্পূর্ণ নিয়ন্ত্রিত রাখতে হবে। শ্রীভগবানের পরমাশ্চর্য চিন্ময় অপ্রাকৃত লীলাবিস্তার সম্পর্কিত কাহিনী সকলেরই শোনা, কীর্তন করা এবং ধ্যান চিন্তা করা উচিত। পরম পুরুষোত্তম ভগবানের আবির্ভাব, লীলাবিস্তার, ক্রিয়াকলাপ, গুণবৈশিষ্ট্যাদি এবং দিব্য পবিত্র নাম মহিমার আলোচনায় বিশেষভাবে মনোনিবেশ করা উচিত। সেইভাবে অনুপ্রেরণা লাভ করবার মাধ্যমে, মানুষ তার দৈনন্দিন সকল কাজকর্ম শ্রীভগবানেরই প্রীতিসাধনের উদ্দেশ্যে উৎসর্গ করবে। কেবলমাত্র শ্রীভগবানেরই সন্তুষ্টি বিধানের জন্য মানুষ সকল প্রকার পূজা-অর্চনা, দান-ধ্যান, যাগযজ্ঞ এবং ব্রত-প্রায়শ্চিত্ত সবই নিবেদন করবে। ঠিক তেমনই, পরম পুরুষোত্তম শ্রীভগবানেরই শুধুমাত্র মাহাত্ম্য প্রচারের জন্য যথাযথ মন্ত্রাদি উচ্চারণ করবে। আর মানুষের সমস্ত ধর্মাচরণ সংক্রান্ত ক্রিয়াকর্ম শ্রীভগবানের উদ্দেশ্যে নিবেদনের জন্য সাধন করবে। মানুষ যা কিছু সুখকর কিংবা উপভোগ্য মনে করবে, তা অবশ্যই অনতিবিলম্বে পরমেশ্বর ভগবানকে নিবেদন করবে, এবং পরম পুরুষোত্তম শ্রীভগবানের পাদপদ্মে এমনকি তার স্ত্রী-পুত্র-গৃহ-সম্পদ এবং প্রাণবায়ুও সমর্পণ করে চলবে। যিনি তাঁর চরম স্বার্থ সিদ্ধি করতে অভিলাষী, তাঁকে অবশ্যই এমন মানুষের সাথে সখ্যতা গড়ে তুলতে হবে, যে সব মানুষ শ্রীকৃষ্ণকেই তাঁদের জীবনের প্রভু রূপে স্বীকার করেছেন। তাছাড়াও মানুষকে সকল জীবের প্রতি সেবার মনোভাব গড়ে তুলতে হবে। বিশেষ করে যারা মানব জীবন লাভ করেছে আর তাদেরও মধ্যে যারা ধর্মাচরণের নীতি গ্রহণ করেছে, তাদের বিশেষভাবে সাহায্য-সহযোগিতা করতে প্রয়াসী হওয়া মানুষমাত্রেরই উচিত। ধার্মিক মানুষদের মধ্যেও বিশেষত পরম পুরুষোত্তম ভগবান শ্রীকৃষ্ণের শুদ্ধভক্তদের প্রতি সেবা নিবেদন করা প্রত্যেক মানুষেরই উচিত। শ্রীভগবানের মহিমা কীর্তনের উদ্দেশ্যে ভগবদ্ভক্তদের সাথে মিলিত হয়ে কিভাবে তাদের সঙ্গলাভ করতে হয়, তা মানুষ মাত্রেরই শেখা উচিত। এই ধরনের সঙ্গলাভ প্রক্রিয়া বিশেষভাবে শুদ্ধতা সৃষ্টি করতে পারে। এইভাবে ভগবদ্ভক্তগণ তাঁদের মধ্যে প্রেমময় সখ্যতা গড়ে তুলতে থাকলে, তাঁরা পারস্পরিক সুখ এবং সন্তোষ বোধ করতে থাকেন। আর এইভাবেই পরস্পরকে উদ্বুদ্ধ করার মাধ্যমে তাঁরা দুঃখ-দুর্দশার কারণ স্বরূপ জাগতিক ইন্দ্রিয় উপভোগের অভ্যাস বর্জন করতে সক্ষম হন। ভগবদ্ভক্তগণ সদাসর্বদাই নিজেদের মধ্যে পরমেশ্বর ভগবানের মহিমা আলোচনা করে থাকেন। এইভাবেই তাঁরা নিয়ত শ্রীভগবানকে স্মরণ করেন এবং পরস্পরকে তাঁর গুণাবলী ও লীলামাহাত্ম্য স্মরণ করিয়ে দেন। এইভাবেই, ভক্তিযোগ অনুশীলনের প্রতি তাঁদের নিষ্ঠার ফলে, ভক্তগণ পরমেশ্বর ভগবানকে সন্তুষ্ট করতে পারেন এবং তার ফলে, শ্রীভগবান তাঁদের জীবন থেকে

ঘনিষ্ঠ বন্ধুদের? নিশ্চিতভাবে দেহের অধিকারী নির্ধারণ না করেই, মানুষ এই দেহটির প্রতি তীব্রভাবে আসক্ত হয়ে পড়ে। ভৌতিক দেহটি হচ্ছে একটি নিম্নগতি সম্পন্ন, কলুষিত ভৌতিক রূপ মাত্র, তবুও যখন কোন পুরুষ মানুষ, কোন রমণীর মুখমণ্ডলের দিকে দেখতে থাকে, তখন সে ভাবে, "মেয়েটি দেখতে কত সুন্দর। তার নাকটি বড়ই মনোহর, আর দেখ কত সুন্দর তার মৃদু হাসি!" যে সমস্ত মানুষ চর্ম, মাংস, রক্ত, স্নায়ু, চর্বি, মজ্জা, অস্থি, বিষ্ঠা, মূত্র এবং পূঁজ সমন্বিত জড়দেহকে ভোগ করতে চেষ্টা করে তাদের মধ্যে আর সাধারণ কৃমিকীটের মধ্যে পার্থক্য কোথায়?"

"দেহের যথার্থ স্বভাব তাত্ত্বিকভাবে উপলব্ধি করলেও, আমাদের কখনও স্ত্রীলোক অথবা স্ত্রৈণদের সঙ্গে মেলা উচিত নয়। মোটের ওপর, ইন্দ্রিয়ের সঙ্গে ইন্দ্রিয়ভোগ্য বস্তুর সংযোগ হলে মন অনিবার্যভাবে ক্ষোভিত হয়। অদৃষ্ট বা অশ্রুত কোন কিছুর দ্বারা মন যেহেতু বিচলিত হয় না, তাই যে ব্যক্তি তাঁর জড় ইন্দ্রিয়গুলিকে সংযত করেন, তাঁর মন আপনা থেকেই জড়কার্যকলাপ থেকে বিরত হয়ে শান্ত হবে। অতএব ইন্দ্রিয়গুলিকে কখনও অবাধে স্ত্রীলোক অথবা স্ত্রৈণদের সাথে ঘনিষ্ঠ হতে দেওয়া উচিত নয়। জ্ঞানী ব্যক্তিরাও তাঁদের মনের ষড়রিপুকে বিশ্বাস করতে পারেন না, তবে আমার মতো মূর্খলোকদের আর কি কথা।"

পরমেশ্বর ভগবান বললেন—"এইভাবে গানটি গেয়ে দেব এবং মনুষ্যগণের মধ্যে বিখ্যাত মহারাজ পুরূরবা, তার উর্বশীলোককে লাভের পরিত্যাগ করে। দিব্যজ্ঞানের দ্বারা তার মোহ বিধৌত হলে সে তাঁর হৃদয়স্থ পরমাত্মা রূপে আমাকে উপলব্ধি করে অবশেষে শান্তি লাভ করে। অতএব বুদ্ধিমান মনুষ্যের উচিত সমস্ত প্রকার অসৎ সঙ্গ পরিহার করে শুদ্ধ ভক্তদের সঙ্গ লাভ করা, যাতে তাঁদের বাক্যের দ্বারা তার মনের অত্যধিক আসক্তি ছিন্ন হয়। আমার ভক্তগণ আমার প্রতি মনোনিবেশ করে জাগতিক কোন কিছুর উপর নির্ভর করে না। তারা সর্বদা শান্ত, সমদর্শী, আর তারা মমত্ববুদ্ধি, মিথ্যা অহংকার, দ্বন্দ্ব এবং লোভ থেকে মুক্ত।"

"হে মহাভাগ্যবান উদ্ধব, আমার এইরূপ শুদ্ধ ভক্তদের সম্মেলনে সর্বদা আমার বিষয়ে আলোচনা হয়, যারা আমার মহিমা শ্রবণ-কীর্তনে অংশগ্রহণ করে, তারা নিঃসন্দেহে সমস্ত পাপ থেকে মুক্ত হয়। যে কেউ আমার বিষয়ে আন্তরিকতা এবং বিশ্বাস সহকারে শ্রবণ ও কীর্তন করলে, সে শ্রদ্ধা সহকারে আমার প্রতি নিবেদিত প্রাণ হয়ে আমার প্রতি ভক্তিযোগ প্রাপ্ত হয়। সর্ব আনন্দ মূর্তি, অনন্ত গুণসম্পন্ন, পরম অবিমিশ্র সত্য, আমার প্রতি ভক্তিযোগ প্রাপ্ত হলে, আদর্শ ভক্তের জন্য লাভ করার আর কী বাকী রইল? যজ্ঞের অগ্নির নিকট উপনীত ব্যক্তির যেমন শীত, ভয় এবং অন্ধকার বিদূরীত হয়, তেমনই যাঁরা ভগবদ্ভক্তদের সেবায় রত হন তাঁদের জড়তা, ভয় এবং অজ্ঞতা বিধ্বস্ত হয়। জাগতিক জীবনের ভয়ঙ্কর সমুদ্রে যারা বারবার পতিত এবং উত্থিত হচ্ছে তাদের সর্বশেষ আশ্রয় হচ্ছে পরমব্রহ্মনিষ্ঠ, শান্ত ভগবৎ ভক্তগণ। এইরূপ ভক্তগণ ডুবন্ত মানুষদের উদ্ধার করতে আসা একখানি শক্তিশালী নৌকার মতো। অন্নই যেমন সমস্ত জীবের প্রাণ, আমিই যেমন আর্তদের জন্য অন্তিম আশ্রয়, এবং ধর্মই যেমন পরলোকগামীগণের সম্পদ, ঠিক তেমনই আমার ভক্তরা হচ্ছেন দুঃখজনক জীবনে পতিত হওয়ার ভয়ে ভীত ব্যক্তিদের জন্য একমাত্র আশ্রয়। আমার ভক্তগণ দিব্য চক্ষু প্রদান করে, আর সূর্য আকাশে উদিত হলেই কেবল বাহ্য দৃশ্য দর্শন করায়। আমার ভক্তগণ হচ্ছে সকলের উপাস্য বিগ্রহ এবং প্রকৃত স্বজন, তারাই সকলের আত্মস্বরূপ, এবং সর্বোপরি আমা থেকে অভিন্ন। এইভাবে উর্বশী লোকের অবস্থান করার বাসনার প্রতি নিস্পৃহ হয়ে মহারাজ পুরূরবা সমস্ত জড়সঙ্গ পরিত্যাগ করে সম্পূর্ণরূপে আত্মতুষ্ট হয়ে সমস্ত পৃথিবী ভ্রমণ করতে শুরু করেন।"

  



সপ্তবিংশতি অধ্যায়

# শ্রীবিগ্রহ অর্চন বিষয়ে ভগবান শ্রীকৃষ্ণের উপদেশ

শ্রীউদ্ধব বললেন—"হে প্রভু, হে ভক্তগণের ঈশ্বর, আপনি আমার নিকট আপনার শ্রীবিগ্রহ অর্চনের অনুমোদিত পদ্ধতি অনুগ্রহ পূর্বক বর্ণনা করুন। যাঁরা শ্রীবিগ্রহ আরাধনা করেন, তাঁদের কী যোগ্যতা থাকা উচিত, কিসের উপর ভিত্তি করে এইরূপ আরাধনা করা হয় এবং এই আরাধনার বিশেষ পদ্ধতি কী? সমস্ত মহর্ষিগণ বারবার ঘোষণা করেছেন যে, এইরূপ আরাধনা মনুষ্য জীবনের পরম কল্যাণ সাধন করে। এটিই হচ্ছে শ্রীনারদমুনি, মহর্ষি ব্যাসদেব এবং আমার গুরুদেব শ্রীবৃহস্পতির অভিমত। হে মহাবদান্য প্রভু, শ্রীবিগ্রহ আরাধনার পদ্ধতি বিষয়ক উপদেশ প্রথমে আপনার মুখপদ্ম থেকে নিসৃত হয়েছে। তারপর তা মহাপ্রভু ব্রহ্মা, তৃত আদি তাঁর পুত্রগণকে এবং মহাদেব তাঁর সহধর্মিণী পার্বতীকে বলেন। এই পদ্ধতি সমাজের সমস্ত বর্ণ এবং আশ্রমের মানুষের জন্য স্বীকৃত এবং উপযুক্ত। সুতরাং আমি মনে করি আপনার শ্রীবিগ্রহের আরাধনা হচ্ছে স্ত্রী এবং শূদ্রগণসহ সকলের জন্য পরম কল্যাণপ্রদ পারমার্থিক অনুশীলন। হে পদ্মনেত্র, হে সমস্ত ব্রহ্মাণ্ডের ঈশ্বরগণের ঈশ্বর, আপনার ভক্তসেবকগণের নিকট অনুগ্রহপূর্বক এই কর্মবন্ধন থেকে মুক্তির উপায় বর্ণনা করুন।"

পরমেশ্বর ভগবান বললেন—"প্রিয় উদ্ধব, শ্রীবিগ্রহ অর্চনের জন্য অসংখ্য বিধানের কোনও অন্ত নেই, তাই আমি তোমার নিকট এই বিষয়ে পর্যায়ক্রমে সংক্ষেপে বর্ণনা করব। বৈদিক, তান্ত্রিক ও মিশ্র—এই ত্রিবিধ পদ্ধতির মধ্যে একটি বেছে নিয়ে, যথাসহকারে প্রত্যেকেরই আমার আরাধনা করা উচিত, যাতে সেই যজ্ঞ আমি গ্রহণ করি। দ্বিজত্ব প্রাপ্ত ব্যক্তি যথার্থ বৈদিক বিধান অনুসারে ভক্তিযুক্ত হয়ে ঠিক কীভাবে আমার আরাধনা করবে, সে বিষয়ে আমি এখন বর্ণনা করব, তুমি শ্রদ্ধা সহকারে তা অনুগ্রহ করে শ্রবণ কর।"

"ব্রাহ্মণের উচিত নিষ্কপটে প্রেম ও ভক্তিযুক্তভাবে উপযুক্ত উপকরণের মাধ্যমে ভূমিতে, অগ্নিতে, সূর্যে, জলে অথবা উপাসকের নিজ হৃদয়ে উদিত আমার শ্রীবিগ্রহকে ইষ্টদেব রূপে আরাধনা করা। প্রথমে তার দন্তমার্জন এবং স্নান করার মাধ্যমে দেহ শুদ্ধি করা উচিত। তারপর সে তার দেহে বৈদিক এবং তান্ত্রিক মন্ত্রাদি উচ্চারণ করে, মৃত্তিকা লেপন করে, তার দেহকে দ্বিতীয় বার শুদ্ধ করবে। মনকে আমাতে নিবিষ্ট করে ত্রিসন্ধ্যা গায়ত্রী মন্ত্র জপাদি করে বিভিন্ন অনুমোদিত কর্তব্যের দ্বারা তার উচিত আমার আরাধনা করা। এরূপ আরাধনা বেদবিহিত এবং তা সকাম কর্মের প্রতিক্রিয়া নিরসন করে। শিলা, কাষ্ঠ, ধাতু, ভূমি, আলেখ্য, বালুকা, মন এবং মণি এই অষ্টপ্রকারে ভগবানের শ্রীবিগ্রহ আবির্ভূত হতে পারেন।"

"প্রিয় উদ্ধব, সমস্ত জীবের আশ্রয়, ভগবানের অর্চাবিগ্রহ দুইভাবে প্রতিষ্ঠিত হতে পারেন—অস্থায়ী অথবা স্থায়ী। কিন্তু, স্থায়ী বিগ্রহকে আহ্বান করে আনার পর তাঁকে আর বিসর্জন দেওয়া যায় না। অস্থায়ী বিগ্রহগণকে আহ্বান করার এবং বিসর্জন দেওয়ার সুযোগ থাকে, তবে কেবলমাত্র ভূমিতে অঙ্কিত বিগ্রহের ক্ষেত্রেই সে সমস্ত বাহ্য অনুষ্ঠান সর্বদা সম্পাদন করা সম্ভব। মৃত্তিকা নির্মিত, আলেখ্য অথবা কাষ্ঠময়ী বিগ্রহ ব্যতীত অন্যদেরকে জল দ্বারা স্নান করানো উচিত, তবে এই সমস্ত ক্ষেত্রে জল ছাড়াই তাঁদের মার্জন করার বিধান আছে। ভক্তের উচিত সর্বশ্রেষ্ঠ উপচার অর্পণের মাধ্যমে আমার শ্রীবিগ্রহের অর্চনা করা। কিন্তু সর্ব প্রকার জাগতিক বাসনা থেকে সম্পূর্ণরূপে মুক্ত ভক্ত, সহজে যা কিছু পায়, তা দিয়ে আমার অর্চনা করে, এবং এমনকি মানসিকভাবেও বিভিন্ন উপকরণের মাধ্যমে তার হৃদয়াভ্যন্তরে আমার অর্চন করতে পারে।"

"প্রিয় উদ্ধব, মন্দিরের বিগ্রহ অর্চনে স্নান এবং শৃঙ্গার করানো হচ্ছে সর্বাপেক্ষা সন্তোষজনক নৈবেদ্য। পবিত্র ভূমিতে অঙ্কিত বিগ্রহের জন্য তত্ত্ববিন্যাস পদ্ধতি হচ্ছে পরম প্রিয়। অগ্নিতে ঘৃতসিক্ত তিল এবং যব আহুতি

প্রত্যাহিক পূজা এবং বিশেষ উৎসব যাতে চিরকাল চলতে থাকে তার জন্য বিগ্রহকে ভূমি, বাজার, শহর এবং গ্রাম উপহারস্বরূপে অর্পণ করে, সে আমার সমান ঐশ্বর্য লাভ করে। বিগ্রহ প্রতিষ্ঠা করলে সারা বিশ্বের রাজা হতে পারে, ভগবানের মন্দির নির্মাণ করলে ত্রিভুবনের শাসক হতে পারে, বিগ্রহের সেবা-পূজা করলে সে ব্রহ্মলোকে গমন করে, আর যে ব্যক্তি এই তিনটি কার্যই সম্পাদন করে সে আমার নিজের মতো দিব্য রূপ লাভ করে। কিন্তু যে সকাম কর্মের ফলাকাঙ্ক্ষা রহিত হয়ে কেবলই ভগবৎ সেবায় নিযুক্ত হয়, সে আমাকেই লাভ করে। আমার দ্বারা বর্ণিত পদ্ধতিতে যে আমার অর্চনা করবে অবশেষে সে আমার প্রতি শুদ্ধ ভক্তিযোগ লাভ করবে। নিজের অথবা অন্য কারও প্রদত্ত দেবতা অথবা ব্রাহ্মণদের সম্পত্তি যদি কেউ অপহরণ করে, সে ব্যক্তি দশ কোটি বৎসর ব্যাপী বিষ্ঠার কীট রূপে বাস করবে। কেবলমাত্র সেই চৌর্যকর্মের কর্তাই নয়, যে ব্যক্তি তাকে সহায়তা করবে, সেই কুকর্মে প্ররোচিত করবে, অথবা কেবল তার অনুমোদন করবে, পরবর্তী জীবনে তাকেও প্রতিক্রিয়ার ভাগী হতে হবে। যে, যে পরিমাণে তাতে জড়িত হবে, সে, সেই অনুসারে উপযুক্ত প্রতিফল ভোগ করবে।"

## অষ্টাবিংশতি অধ্যায়

# জ্ঞানযোগ

পরমেশ্বর ভগবান বললেন—"অন্য ব্যক্তিদের বদ্ধ স্বভাব এবং কার্যকলাপের প্রশংসা অথবা উপহাস কোনটিই করা উচিত নয়। বরং, এই জগৎকে আমাদের কেবল এক পরম সত্যভিত্তিক জড়া প্রকৃতি এবং ভোক্তা আত্মার সমন্বয় হিসাবে দর্শন করা উচিত। যে কেউ অন্যের গুণাবলী এবং ব্যবহারের প্রশংসা অথবা নিন্দা করবে, মায়াময় দ্বন্দ্বে জড়িয়ে পড়ার ফলে সে অবশ্যই খুব শীঘ্র নিজের পরম স্বার্থ থেকে বিচ্যুত হবে। ইন্দ্রিয়গুলি নশ্বর মায়া বা মৃত্যুবৎ গভীর নিদ্রাগ্রস্ত হলে দেহধারী জীবাত্মা যেমন বাহ্য চেতনা হারায়, তেমনই জড়বস্তুতে অভিনিবেশকারী ব্যক্তি মায়ার প্রভাবে মৃতের মতো অচৈতন্য অবস্থা প্রাপ্ত হয়। জড় বাক্যের দ্বারা যা উক্ত হয় বা জড় মনের দ্বারা যা চিন্তা করা হয়, তা পরম সত্য নয়। তা হলে এই স্বপ্নময় অবাস্তব জগতে কোনটি যথার্থ ভাল বা মন্দ, আর এইগুলি কতটা ভাল বা মন্দ তা কীভাবে পরিমাপ করা যাবে? ছায়া, প্রতিধ্বনি এবং মরীচিকা প্রকৃত বস্তুর মায়াময় প্রতিচ্ছবি হলেও এই অনুরূপ প্রতিচ্ছবি অর্থযুক্ত এবং ধারণাযোগ্য অনুভূতির সৃষ্টি করে। একইভাবে বদ্ধজীবের জড় দেহ, মন এবং অহংকারের মাধ্যমে নিজের পরিচয় জ্ঞাপন করার ফলে তা তার মধ্যে আমৃত্যু ভয়ের উদ্রেক করে। পরমাত্মাই কেবল এই জগতের যথার্থ নিয়ামক এবং স্রষ্টা, আবার তিনি একাই সৃষ্ট। তেমনই, সর্বাত্মা স্বয়ং পালন করেন এবং পালিত হন, প্রত্যাহৃত করেন এবং প্রত্যাহৃত হন। পরমাত্মা, যিনি প্রতিটি বস্তু এবং ব্যক্তি থেকে পৃথক, অন্য কেউ নিজেকে যথাযথরূপে পৃথকভাবে নির্ধারণ করতে পারে না। তাঁর মধ্যে ত্রিবিধ জড়া প্রকৃতির উদ্ভব রূপে যা অনুভূত হয় তা ভিত্তিহীন। বরং, তোমার বোঝা উচিত যে, ত্রিগুণ সমন্বিত এই জড়া প্রকৃতি হচ্ছে কেবলই তাঁর মায়াশক্তি সম্ভূত। যে ব্যক্তি এখানে আমার দ্বারা বর্ণিত সাংখ্য জ্ঞান এবং উপলব্ধ জ্ঞানে দৃঢ়ভাবে অধিষ্ঠিত হওয়ার পদ্ধতি যথাযথভাবে হৃদয়ঙ্গম করতে পেরেছে, সে জাগতিকভাবে কারও নিন্দা বা প্রশংসা কোনটিই করে না। প্রত্যক্ষ অনুভূতি, অবরোহ পন্থা, শাস্ত্র-সিদ্ধান্ত এবং ব্যক্তিগত উপলব্ধির মাধ্যমে তাকে জানতে হবে যে, এই জগতের আদি এবং অন্ত



রয়েছে, আর তাই তা চরমে বাস্তব নয়। তাই তাকে এই জগতে আসক্তি মুক্ত হয়ে চলতে হবে।"

শ্রীউদ্ধব বললেন—"হে ভগবান, দ্রষ্টা আত্মা অথবা দৃশ্যবস্তু দেহ, কারও পক্ষেই এই জড় অস্তিত্ব অনুভব করা সম্ভব নয়। এক দিকে আত্মা হচ্ছে সহজাতভাবে যথার্থ জ্ঞান সমৃদ্ধ, আর অপরদিকে দেহটি চেতন নয়। তাহলে জড় জাগতিক অভিজ্ঞতা কার উপর বর্তাবে? চিন্ময় আত্মা হচ্ছে অব্যয়, দিব্য, শুদ্ধ, স্বপ্রকাশ এবং জড়ের দ্বারা কখনও আবৃত নয়। সেটি আগুনের মতো। আর প্রাণহীন জড় দেহ হচ্ছে জ্বালানী কাঠের মতো অচেতন এবং অজ্ঞ। তা হলে এই জগতে প্রকৃতপক্ষে সংসার যাতনা কে ভোগ করে থাকে?"

পরমেশ্বর ভগবান বললেন—"মূর্খ জীবাত্মা যতদিন পর্যন্ত তার জড় দেহ, ইন্দ্রিয় এবং প্রাণবায়ুর প্রতি আকৃষ্ট থাকবে, চরমে অর্থহীন হলেও, ততদিনই তার সংসার-জীবন বর্ধিত হতে থাকবে। বাস্তবে, জীব হচ্ছে জড় অস্তিত্বের ঊর্ধ্বে। কিন্তু জড়া প্রকৃতির উপর আধিপত্যের মনোভাবহেতু তার সংসারবদ্ধ দশা নিবৃত্ত হয় না, আর স্বপ্ন দেখার মতো সে তখন সমস্ত প্রকারের অসুবিধার দ্বারা আক্রান্ত হয়। স্বপ্নাবস্থায় কোন ব্যক্তি বহু অবাঞ্ছিত পরিস্থিতি ভোগ করলেও, জেগে ওঠার পর স্বপ্নের অভিজ্ঞতা আর তাকে বিভ্রান্ত করে না। মিথ্যা অহংকার শোক, হর্ষ, ভয়, ক্রোধ, লোভ, বিভ্রান্তি এবং আকাঙ্ক্ষা, আর জন্ম-মৃত্যুও অনুভব করে, শুদ্ধ আত্মা নয়। যে জীবাত্মা নিজেকে তার দেহ, ইন্দ্রিয়, প্রাণবায়ু এবং মনের সঙ্গে একীভূত করে সেই আবরণের মধ্যে বাস করে, সে তখন তার নিজের জড় বদ্ধ গুণ এবং কর্ম অনুসারে রূপ পরিগ্রহ করে। সমগ্র জড়া শক্তির দ্বারা বিভিন্ন উপাধি প্রাপ্ত হয়ে সে এইভাবে সংসার চক্রে মহাকালের কঠোর নিয়ন্ত্রণে যেখানে সেখানে ধাবিত হতে বাধ্য হয়। মিথ্যা অহংকার ভিত্তিহীন হলেও তা মন, বাক্য, প্রাণবায়ু এবং ইন্দ্রিয়াদির ক্রিয়াকলাপের মাধ্যমে বিভিন্নভাবে অনুভূত হয়। কিন্তু যথার্থ গুরুদেবের সেবার মাধ্যমে ধীমান হয়ে, দিব্য জ্ঞানরূপ অসির দ্বারা প্রাজ্ঞ মুনি এই মিথ্যা পরিচিতি ছিন্ন করে সমস্ত প্রকার জড় আসক্তি মুক্ত হয়ে এই জগতে বিচরণ করেন।"

"যথার্থ পারমার্থিক জ্ঞান হচ্ছে জড় এবং চিন্ময়ের মধ্যে পার্থক্য নিরূপণের উপর আধারিত, আর তা শাস্ত্রীয় প্রমাণ, তপস্যা, প্রত্যক্ষ অনুভূতি, পুরাণের ঐতিহাসিক বিবরণ এবং তার্কিক অনুমানের মাধ্যমে অনুশীলন করা হয়। ব্রহ্মাণ্ডের সৃষ্টির পূর্বে এবং প্রলয়ের পরেও যিনি একা বর্তমান থাকেন, সেই পরম সত্য হচ্ছেন কাল এবং অন্তিম কারণ। এমনকি সৃষ্টির অস্তিত্বের মধ্য পর্যায়েও পরম সত্যই হচ্ছেন যথার্থ বাস্তব বস্তু। স্বর্ণ-নির্মিত বস্তু নির্মাণের পূর্বে স্বর্ণই থাকে, সেই নির্মিত বস্তুগুলি নষ্ট হয়ে গেলেও স্বর্ণ থেকে যায়; আবার বিভিন্ন নামের মাধ্যমে ব্যবহৃত হওয়ার সময়েও সেগুলি মূলত স্বর্ণই থাকে। তেমনই, ব্রহ্মাণ্ডের সৃষ্টির পূর্বে, তার ধ্বংসের পরে এবং স্থিতিকালেও একমাত্র আমি বর্তমান থাকি। জাগ্রত, স্বপ্ন এবং সুষুপ্তি—চেতনার এই তিনটি স্তরে জড় মনের অভিব্যক্তি ঘটে—সেগুলি হচ্ছে প্রকৃতির ত্রি-গুণ থেকে উৎপন্ন। মন পুনরায় তিনটি ভূমিকায় প্রতিভাত হয়—যিনি অনুভব করেন, অনুভূত এবং অনুভবের নিয়ামক রূপে। এইভাবে ত্রিবিধ উপাধির সর্বত্রই মন বিভিন্নভাবে অভিব্যক্ত হয়। কিন্তু চতুর্থ বিষয়টি এই সমস্ত থেকে ভিন্নভাবে অবস্থিত, আর সেইটিই কেবল পরম সত্য সমন্বিত। যার অস্তিত্ব পূর্বে ছিল না, ভবিষ্যতেও থাকবে না এবং এই দুটির মধ্যবর্তী সময়েও যার অস্তিত্ব থাকে না, তবে তার শুধুমাত্র বাহ্যিক উপাধিরূপে বর্তমান থাকে। আমার মতে অন্য কিছুর দ্বারা যা-কিছুই সৃষ্ট এবং প্রকাশিত হয়, বাস্তবে সেটি হচ্ছে অন্য কিছুমাত্র। বাস্তবে অস্তিত্ব না থাকলেও রজোগুণ সৃষ্ট বিকারের প্রকাশকে বাস্তব বলে মনে হয়, কেননা স্বপ্রকাশ, স্বত-উদ্ভাসিত পরম সত্য—ইন্দ্রিয়, ইন্দ্রিয়ভোগ্য বস্তু, মন এবং জড়া প্রকৃতির উপাদান-রূপী জড় বৈচিত্র্যের মধ্যে নিজেকে প্রদর্শন করেন। এইভাবে বিবেকসম্পন্ন যুক্তিতর্কের মাধ্যমে, পরম সত্যের সর্বোৎকৃষ্ট গুণ, স্পষ্টরূপে উপলব্ধি করে মানুষের উচিত জড়ের সঙ্গে মিথ্যা পরিচিতি দক্ষতার সঙ্গে খণ্ডন করে আত্মপরিচয় সম্বন্ধে সমস্ত সন্দেহ সম্পূর্ণরূপে ছিন্ন করা। আত্মার স্বাভাবিক আনন্দে সন্তুষ্ট হয়ে, মানুষের জড় ইন্দ্রিয়ের সমস্ত কার্যকলাপ থেকে বিরত হওয়া উচিত।"

"মৃত্তিকা নির্মিত জড় দেহ, ইন্দ্রিয়গুলি, তাদের অধিদেবতা, প্রাণবায়ু, বাহ্যিক বায়ু, জল, আগুন, অথবা নিজের মন, কোনটিই যথার্থ আত্মা নয়। এই সমস্তই হচ্ছে জড়। তেমনই, নিজের বুদ্ধিমত্তা, জড় চেতনা, অহংকার, আকাশ, ভূমি, তন্মাত্র, এমনকি প্রকৃতির আদি অভিব্যক্তি পর্যায়কেও আত্মার যথার্থ পরিচয় বলে মনে করা যায় না। যে ব্যক্তি পরমেশ্বর ভগবানরূপে আমার ব্যক্তিগত পরিচয় যথাযথভাবে উপলব্ধি করেছে, তার জড়গুণজাত ইন্দ্রিয়গুলি যদি সুসমাহিত হয়, তাতে কৃতিত্বের কী আছে? আর পক্ষান্তরে তার ইন্দ্রিয়গুলি যদি বিক্ষিপ্ত হয়, তাতেই বা তার দোষ কী? প্রকৃতপক্ষে মেঘের যাতায়াতে কি সূর্যের কিছু এসে যায়? আকাশ থেকে বায়ু, অগ্নি, জল এবং ভূমি ইত্যাদি বিভিন্ন গুণাবলী প্রকাশিত হয়ে, তার মধ্যে দিয়ে যেতে পারে, সেই সঙ্গে ঋতু পরিবর্তনের সঙ্গে সঙ্গে শীত এবং উষ্ণের মতো গুণাবলী প্রতিনিয়ত আসে আর যায়। তবুও আকাশ এই সমস্ত গুণাবলীর দ্বারা কখনও আবদ্ধ হয় না। তেমনই, মিথ্যা অহংকারের জড় পরিবর্তনকারী সত্ত্ব, রজ এবং তমোগুণের কলুষ দ্বারা পরম অবিনশ্বর সত্তা কখনও জড়িয়ে পড়েন না। তবুও, আমার প্রতি দৃঢ়রূপে ভক্তিযোগ অনুশীলনের মাধ্যমে যতক্ষণ না তার মন থেকে জড় রজোগুণের সমস্ত কলুষ সম্পূর্ণরূপে দূরীভূত হয়, ততক্ষণ পর্যন্ত তাকে আমার মায়াশক্তি সম্ভূত জড় গুণাবলীর সঙ্গ, অত্যন্ত সাবধানতার সঙ্গে এড়িয়ে চলতে হবে। কোন ব্যাধির ঠিকমত চিকিৎসা না হলে যেমন পুনরায় তা প্রকাশিত হয় এবং রোগীকে বারবার কষ্ট প্রদান করে, তেমনই যার মন বিকৃত প্রবণতা থেকে সম্পূর্ণরূপে শুদ্ধ হয়নি, যে জড় বস্তুর প্রতি আসক্ত হয়ে থাকবে এবং বারবার সেই অপক্ব ভক্ত তার দ্বারা আক্রান্ত হবে। পরিবার পরিজনের প্রতি আসক্তি, শিষ্য-শিষ্যা অথবা অন্যেরা, যাদেরকে ঈর্ষাপরায়ণ দেবতারা উদ্দেশ্য প্রণোদিতভাবে প্রেরণ করেন, তাদের দ্বারা অসিদ্ধ পরমার্থবাদীদের অগ্রগতি কখনও কখনও বিঘ্নিত হতে পারে। কিন্তু তাদের সঞ্চিত অগ্রগতির বলে, এইরূপ অসিদ্ধ পরমার্থবাদীরা পরবর্তী জীবনে পুনরায় তাদের যোগাভ্যাস শুরু করেন। তারা আর কখনও কর্মের বন্ধনে আবদ্ধ হন না।"

"সাধারণ জীবাত্মা জড় কর্ম সম্পাদন করে তার প্রতিক্রিয়ার দ্বারা পরিবর্তিত হয়। এইভাবে সে মৃত্যুর পূর্বমুহূর্ত পর্যন্ত বিভিন্ন বাসনার দ্বারা তাড়িত হয়ে, সকাম কর্ম করে চলে। জ্ঞানী ব্যক্তি কিন্তু নিজের স্বাভাবিক আনন্দ অনুভব করে সমস্ত জড় বাসনা ত্যাগ করে এবং সকাম কর্মে নিয়োজিত হয় না। আত্মস্থ জ্ঞানী ব্যক্তি নিজের দৈহিক কার্যকলাপেরও খেয়াল রাখেন না। যখন তিনি দণ্ডায়মান থাকেন, উপবেশন করেন, বিচরণ করেন, শয়ন করেন, মূত্রত্যাগ করেন, আহার অথবা অন্যান্য দৈহিক কর্ম সম্পাদন করেন, তখন তিনি উপলব্ধি করেন যে, দেহ তার নিজ স্বভাব অনুসারে আচরণ করছে। আত্মোপলব্ধ ব্যক্তি কখনও কখনও অশুদ্ধ বস্তু বা কার্যকলাপ দর্শন করলেও সেটিকে বাস্তব বলে মনে করেন না। নিদ্রা থেকে জেগে উঠে মানুষ তার অস্পষ্ট স্বপ্নকে যেভাবে দর্শন করে, ঠিক সেইভাবে জ্ঞানী ব্যক্তি তার্কিক জ্ঞানের মাধ্যমে অশুভ ইন্দ্রিয়ভোগ্য বস্তুকে মায়াময়, জড় বস্তু ভিত্তিক, বাস্তবতা থেকে ভিন্ন এবং বিরোধী রূপে দর্শন করে। প্রকৃতির গুণের ক্রিয়াকলাপের দ্বারা বহুরূপে বিস্তৃত অবিদ্যাকে বদ্ধজীবেরা ভুল করে আত্মার মতোই ভেবে তা গ্রহণ করে। কিন্তু হে উদ্ধব, পারমার্থিক জ্ঞানানুশীলনের মাধ্যমে মুক্তির সময় সেই একই অবিদ্যা নাশপ্রাপ্ত হয়। পক্ষান্তরে, নিত্য আত্মা কখনও গৃহীত বা পরিত্যক্ত হয় না। সূর্য উদিত হয়ে মানুষের চোখকে আবৃতকারী অন্ধকার বিদূরিত করে, কিন্তু তাদের সম্মুখের দৃশ্যবস্তুগুলি সৃষ্টি করে না, বরং সেগুলি আগে থেকেই ছিল। তেমনই, আমার সম্বন্ধে সমর্থ এবং বাস্তব উপলব্ধি মানুষের যথার্থ চেতনা আচ্ছাদনকারী অন্ধকারকে বিনষ্ট করে।"

"পরমেশ্বর ভগবান হচ্ছেন স্বয়ং উদ্ভাসিত, অজ এবং অপরিমেয়। তিনি হচ্ছেন পবিত্র চিন্ময় চেতনা এবং সমস্ত কিছু অনুভব করেন। তিনি অদ্বিতীয়, শব্দ বন্ধ হবার পরই কেবল তাঁকে উপলব্ধি করা যায়। তাঁর শক্তিতে বাক্শক্তি এবং প্রাণবায়ু গতি প্রাপ্ত হয়। যা কিছু আপেক্ষিক দ্বন্দ্ব নিজের মধ্যে অনুভূত হয়, তা কেবল মনের বিভ্রান্তি। বস্তুত এইরূপ সম্ভাব্য দ্বন্দ্ব নিজের আত্মা ব্যতীত ভিত্তিহীন। কেবল নাম এবং রূপ অনুসারে পাঁচটি জড় উপাদানের দ্বৈতত্ত্ব অনুভূত হয়। যারা



বলে, এই দ্বৈততাই বাস্তব, তারা হচ্ছে তথাকথিত পণ্ডিত, তারা কেবল বাস্তব ভিত্তিহীন, বৃথা আক্ষরিক তত্ত্বের প্রস্তাব করছে।"

"অনুশীলনে প্রচেষ্টাশীল অপক্ব যোগীর ভৌতিক শরীর কখনও কখনও বিভিন্নভাবে রোগাদির দ্বারা আক্রান্ত হতে পারে। সেইজন্য এই পদ্ধতি অনুমোদিত হয়েছে। এই সমস্ত প্রতিবন্ধকের কিছু কিছু সমস্যা যৌগিক ধ্যান বা আসনের দ্বারা শ্বাস নিয়ন্ত্রণের উপর ধ্যান অভ্যাসের মাধ্যমে, এবং সমস্যাগুলিকে বিশেষ বিশেষ তপস্যা, মন্ত্র অথবা ঔষধির দ্বারা দূরীভূত করা যায়। প্রতিনিয়ত আমায় স্মরণ করে, আমার পবিত্র নাম সংকীর্তন এবং শ্রবণ করার মাধ্যমে, অথবা মহান যোগ শিক্ষকগণের পদাঙ্ক অনুসরণ করে এই অশুভ প্রতিবন্ধকগুলিকে ধীরে ধীরে অপসারণ করা যাবে। কোন কোন যোগী বিভিন্ন পদ্ধতির মাধ্যমে তাদের দেহকে ব্যাধি এবং বার্ধক্য মুক্ত করে সর্বদাই যৌবন সম্পন্ন রাখে। এইভাবে তারা জাগতিক অলৌকিক সিদ্ধি লাভের উদ্দেশ্যে যোগাভ্যাসে রত হয়। যারা দিব্যজ্ঞানে পণ্ডিত, তারা এইরূপ দৈহিক অলৌকিক সিদ্ধিকে উচ্চমূল্য দেয় না। বাস্তবে, তারা এইরূপ সিদ্ধির প্রচেষ্টাকে অনর্থক বলে মনে করে, কেননা আত্মা হচ্ছে বৃক্ষের মতো স্থায়ী, আর দেহটি হচ্ছে সেই বৃক্ষের বিনাশশীল ফলের মতো। বিভিন্ন প্রকার যোগ পদ্ধতির দ্বারা ভৌতিক দেহের উন্নতি হলেও আমার প্রতি নিবেদিত প্রাণ বুদ্ধিমান ব্যক্তি, যোগ পদ্ধতির মাধ্যমে ভৌতিক দেহকে সিদ্ধ করার বিষয়ে কোনরূপ আস্থা স্থাপন করবে না, আর বাস্তবে, সে এই সমস্ত পদ্ধতি পরিত্যাগ করে। আমার আশ্রয় গ্রহণ করে আকাঙ্ক্ষামুক্ত যোগী অন্তরে আত্মসুখ অনুভব করে। এইভাবে যোগ পদ্ধতি অনুশীলন কালে, অন্তরায়ের দ্বারা কখনও সে পরাভূত হয় না।"

ॐ ॐ ॐ

উনত্রিংশতি অধ্যায়

# ভক্তিযোগ

শ্রীউদ্ধব বললেন—"হে ভগবান অচ্যুত, আমার ভয় হচ্ছে যে, অসংযতমনা ব্যক্তিদের জন্য আপনার দ্বারা বর্ণিত যোগ পদ্ধতি বড়ই দুঃসাধ্য। সেইজন্য মানুষ যাতে আরও সহজে পালন করতে পারে, এইরূপ সরল ভাবে এই বিষয়ে আমার নিকট বর্ণনা করুন। হে ভগবান পুণ্ডরীকাক্ষ, যে সমস্ত যোগী মনঃসংযমের চেষ্টা করেন তাঁরা প্রায়ই সমাধিলাভে সিদ্ধ হতে না পেরে হতাশ হন। এইভাবে মনঃসংযমের প্রচেষ্টায় তাঁরা ক্লান্তিবোধ করেন। অতএব, হে কমলনয়ন বিশ্বেশ্বর, পরম হংসগণ সমস্ত দিব্য আনন্দের উৎস আপনার পাদপদ্মে সানন্দে আশ্রয় গ্রহণ করেন। কিন্তু যারা কর্ম এবং যোগানুশীলনে গর্ব বোধ করে, তারা আপনার আশ্রয় গ্রহণে অসমর্থ হয়ে আপনার মায়াশক্তির নিকট পরাভূত হয়।"

"হে ভগবান অচ্যুত, যে সমস্ত সেবক ঐকান্তিকভাবে আপনার আশ্রয় গ্রহণ করেছেন, তাঁদের নিকট আপনি অত্যন্ত ঘনিষ্ঠভাবে গমন করেন, সেটি তেমন আশ্চর্যের কিছু নয়। সর্বোপরি আপনি যখন ভগবান রামচন্দ্ররূপে আবির্ভূত হয়েছিলেন, তখন ব্রহ্মার মতো মহান দেবগণ আপনার চরণ রাখার আসনে পর্যন্ত তাঁদের উজ্জ্বল মুকুট সমূহের প্রান্তদেশ স্পর্শ করাতে সাহস পেতেন না। সেই সময়ও আপনি আপনার একান্ত আশ্রিত হনুমানের মতো বানরদের প্রতি বিশেষ স্নেহ প্রদর্শন করেছেন। আশ্রিত ভক্তগণের সর্বসিদ্ধিপ্রদাতা, সকলের পরম প্রভু, পরম আদরণীয় উপাস্য বস্তু এবং স্বয়ং আত্মারূপী আপনাকে প্রত্যাখ্যান করতে কার সাহস হবে? আপনার দ্বারা অর্পিত কল্যাণ সম্বন্ধে অবগত হয়েও কে এমন অকৃতজ্ঞ

হতে পারে? জনকে বিস্মৃতিপ্রবণ জড় ভোগের জন্য আপনাকে প্রত্যাখ্যান করে অন্য কিছুকে কে গ্রহণ করবে? আর আমরা, যারা আপনার পাদপদ্মের সেবায় ব্রতী হয়েছি তাদের কি কোনও অভাব আছে? হে ভগবান! ব্রহ্মার মতো দীর্ঘ জীবন লাভ করলেও পারমার্থিক বিজ্ঞানে দক্ষব্যক্তিগণ এবং দিব্যভক্তের কবিগণ আপনার প্রতি যে কতটা ঋণী, তা পূর্ণরূপে প্রকাশ করতে পারেননি, কেননা আপনি বাইরে আচার্যরূপে এবং অন্তরে, পরমাত্মারূপে এই দুইভাবে আবির্ভূত হয়ে আপনার নিকট কীভাবে উপনীত হতে হবে, সেই বিষয়ে নির্দেশ প্রদান করে দেহধারী জীবদের উদ্ধার করেন।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"পরম আদরণীয় উদ্ধবের দ্বারা এইভাবে জিজ্ঞাসিত হয়ে সমস্ত ঈশ্বরগণেরও ঈশ্বর, সমগ্র জগৎ যাঁর নিকট ক্রীড়নকের মতো এবং যিনি ব্রহ্মা, বিষ্ণু এবং শিব—এই ত্রিমূর্তি ধারণ করেন, সেই ভগবান শ্রীকৃষ্ণ প্রেমার্দ্র চিত্তে তাঁর সর্বাকর্ষক মৃদু হাস্য প্রদর্শন করে উত্তর প্রদান করতে শুরু করলেন।"

পরমেশ্বর ভগবান বললেন—"হ্যাঁ, আমি তোমার নিকট আমার প্রতি ভক্তির নিয়মাবলী বর্ণনা করব, যা পালন করে মরণশীল মানুষ দুর্জয় মৃত্যুকে জয় করতে পারবে। আবেগ প্রবণ না হয়ে সর্বদা আমাকে স্মরণ করে ভক্তের উচিত তার সমস্ত কর্তব্য আমার জন্য সম্পাদন করা। মন ও বুদ্ধি আমাতে সমর্পণ করে, তার মনকে আমার প্রতি ভক্তিযোগের আকর্ষণে নিবিষ্ট করা উচিত। দেবগণ, অসুরগণ এবং মনুষ্যগণের মধ্যে আমার ভক্তগণ আবির্ভূত হয়ে থাকে। মানুষের উচিত, সেই সমস্ত ভক্তগণ যে স্থানে বাস করে, সেই সমস্ত পবিত্র স্থানে আশ্রয় গ্রহণ করে উক্ত ভক্তগণের দৃষ্টান্তমূলক কার্যাবলীর দ্বারা পরিচালিত হওয়া। আমার আরাধনার জন্য বিশেষভাবে সংরক্ষিত পবিত্র তিথি, আমার অনুষ্ঠান এবং উৎসবগুলি, একাকী অথবা জনসমাগমের মধ্যে, কীর্তন করে, নৃত্য এবং অন্যান্য রাজকীয় ঐশ্বর্য প্রদর্শনের মাধ্যমে উৎসবগুলির ব্যবস্থা করা উচিত। ভক্তের উচিত শুদ্ধ হৃদয়ে অন্তরে এবং বাইরে সর্বব্যাপ্ত আকাশের মতো, নিজের মধ্যে ও সমস্ত জীবের মধ্যে বর্তমান জড়কলুষশূন্য পরমাত্মারূপে আমাকে দর্শন করা।"

"হে দ্যুতিমান উদ্ধব, যে ব্যক্তি প্রতিটি জীবে আমার উপস্থিতি দর্শন করে, আর এই দিব্য জ্ঞানের আশ্রয় গ্রহণ করে প্রত্যেককে শ্রদ্ধা করে, তাকেই প্রকৃত জ্ঞানী বলে মনে করা হয়। এইরূপ ব্যক্তি ব্রাহ্মণ এবং পুক্কস, চোর ও ব্রাহ্মণ্য সংস্কৃতির পৃষ্ঠপোষক দাতা, সূর্য এবং ক্ষুদ্র অগ্নি-স্ফুলিঙ্গ ভদ্র আর নিষ্ঠুর সকলের প্রতি সমদর্শী। যে ব্যক্তি সমস্ত মানুষের মধ্যে আমার উপস্থিতি অনুভব করে প্রতিনিয়ত আমার স্মরণ-মনন করে, তার হৃদয় থেকে প্রতিদ্বন্দ্বিতার স্পর্ধা, ঈর্ষা, তিরস্কার করা আর সেইসঙ্গে মিথ্যা অহংকার খুব সত্বর বিনষ্ট হয়। নিজের সঙ্গী-সাথীদের উপহাস উপেক্ষা করে ভক্তের উচিত দেহাত্মবুদ্ধি আর আনুষঙ্গিক সঙ্কোচবোধ পরিত্যাগ করা। সকলকে—এমনকি কুকুর, চণ্ডাল, গাভী এবং গর্দভকেও ভূমিষ্ঠ হয়ে সকলের সামনে দণ্ডবৎ প্রণতি নিবেদন করা উচিত। সর্বজীবের মধ্যে আমার দর্শন যতক্ষণ না সম্ভব হয়, ততক্ষণই ভক্তের উচিত কায়মনোবাক্যে এই পদ্ধতিতে আমার উপাসনা চালিয়ে যাওয়া। সর্বব্যাপ্ত ভগবান সম্বন্ধে এইরূপ দিব্য জ্ঞানের মাধ্যমে মানুষ সর্বত্র পরম সত্যকে দর্শন করতে সক্ষম হয়। সমস্ত সন্দেহ মুক্ত হয়ে তখন সকাম কর্ম ত্যাগ করা উচিত। বাস্তবে, আমি মনে করি—সর্বজীবে আমাকে উপলব্ধি করার জন্য কায়, মন ও বাক্যের বৃত্তিগুলি ব্যবহারের—এই পদ্ধতিই হচ্ছে পারমার্থিক জ্ঞানলাভের সম্ভাব্য সর্বশ্রেষ্ঠ পন্থা।"

"প্রিয় উদ্ধব, ভক্তিযোগের এই পদ্ধতি ব্যক্তিগতভাবে আমি প্রতিষ্ঠা করার ফলে তা হচ্ছে দিব্য এবং সমস্ত প্রকার জড় উদ্দেশ্য রহিত। এই পদ্ধতি অবলম্বন করার ফলে ভক্ত নিঃসন্দেহে বিন্দুমাত্রও ক্ষতিগ্রস্ত হয় না। হে সাধুশ্রেষ্ঠ উদ্ধব, সাধারণ মানুষ বিপজ্জনক পরিস্থিতিতে ক্রন্দন করে, ভয় পায় এবং অনুশোচনা করে—এই সমস্ত অনর্থক ভাবাবেগের ফলে পরিস্থিতির কিন্তু কোন পরিবর্তন হয় না। অথচ নিঃস্বার্থভাবে আমার প্রতি অর্পিত কার্য, বাহ্যিকভাবে নিরর্থক মনে হলেও, তা যথার্থ ধর্মের সমতুল্য। এই পদ্ধতি হচ্ছে বুদ্ধিমান ব্যক্তিদের মধ্যে সর্বশ্রেষ্ঠ বুদ্ধিমত্তা এবং চতুর ব্যক্তিদের চাতুর্য, কেননা তা অনুসরণ করার ফলে জীব এই জীবনেই ক্ষণস্থায়ী এবং অবাস্তব বস্তু ব্যবহার করার মাধ্যমে নিত্য বাস্তব বস্তু, আমাকে লাভ করতে পারে। এইভাবে আমি



তোমার নিকট সংক্ষেপে এবং বিস্তারিতভাবে পরম সত্য বিজ্ঞানের সম্পূর্ণ বিবরণ প্রদান করলাম। এমনকি দেবতাদের জন্যও এই বিজ্ঞান অত্যন্ত দুর্বোধ্য। স্পষ্টযুক্তি সহকারে বার বার আমি তোমার নিকট এই জ্ঞানের কথা বর্ণনা করলাম। যে কেউ এই বিষয়ে সুষ্ঠুভাবে উপলব্ধি করতে পারলে, সমস্ত সন্দেহ মুক্ত হয়ে সে মুক্তি লাভ করবে। তোমার প্রশ্নের এই সমস্ত সুস্পষ্ট উত্তরের প্রতি যে কেউ মনোনিবেশ করবে, সে সনাতন বেদের গোপনীয় উদ্দেশ্য—পরম অবিমিশ্র সত্যকে লাভ করবে। যিনি আমার ভক্তদের মধ্যে এই জ্ঞান প্রদান করেন, তিনি হচ্ছেন ব্রহ্মজ্ঞান প্রদাতা, আর তাঁর নিকট আমি নিজেকেই প্রদান করি। যে ব্যক্তি উচ্চৈঃস্বরে এই পরম নির্মল, এবং স্বচ্ছতাপ্রদ পরম জ্ঞান প্রচার করে, সে দিব্যজ্ঞানের বর্তিকার দ্বারা অন্যদের নিকট আমাকে প্রকাশ করার ফলে দিনে দিনে পবিত্র হয়। যে কেউ সর্বক্ষণ আমার শুদ্ধ ভক্তিতে নিয়োজিত হয়ে শ্রদ্ধা এবং মনোযোগ সহকারে নিয়মিতভাবে এই জ্ঞান শ্রবণ করবে, সে কখনও জড় কর্মবন্ধনে আবদ্ধ হবে না।"

"প্রিয় সখা উদ্ধব, তুমি কি এই দিব্যজ্ঞান সম্পূর্ণরূপে উপলব্ধি করেছ? তোমার মনে উদ্ভূত শোক এবং মোহ কি এখন বিদূরীত হয়েছে? দাম্ভিক, নাস্তিক, অসৎ অথবা যে শ্রদ্ধা সহকারে শ্রবণ করবে না, অভক্ত, অথবা বিনীত নয়, তোমার উচিত তাদের কারও নিকট এই উপদেশ প্রদান না করা। যে সমস্ত ব্যক্তি এই সকল অসদ্‌গুণরহিত, ব্রাহ্মণ কল্যাণে উৎসর্গীকৃত, কৃপালু, সাধু এবং শুদ্ধ, তাদেরকে এই জ্ঞান প্রদান করা উচিত। আর যদি সাধারণ কর্মী এবং স্ত্রীলোকেরা ভগবানের প্রতি ভক্তিযুক্ত হয়, তবে তাদেরকেও যোগ্য শ্রোতা হিসাবে গ্রহণ করতে হবে। যখন কোন জিজ্ঞাসু ব্যক্তি এই জ্ঞান উপলব্ধি করতে পারে, তার জন্য জ্ঞাতব্য আর কিছুই থাকে না। প্রকৃতপক্ষে যে ব্যক্তি পরম উপাদেয় অমৃত পান করে, সে আর তৃষ্ণার্ত থাকে না। সাংখ্য যোগের জ্ঞান, ধর্ম আনুষ্ঠানিক কর্ম, অলৌকিক যোগ সাধন, জাগতিক ব্যবসা এবং রাজনৈতিক শাসন—এসবের মাধ্যমে মানুষ ধর্ম, অর্থ, কাম এবং মোক্ষের পথে অগ্রগতি লাভ করতে চায়। কিন্তু তুমি যেহেতু আমার ভক্ত, মানুষ এই সমস্ত উপায়ে যা কিছু লাভ করে থাকে, তুমি আমার মধ্যে খুব সহজে তা প্রাপ্ত হবে। যে ব্যক্তি আমার প্রতি সেবা সম্পাদনের বাসনায় সমস্ত সকাম কর্ম পরিত্যাগ করে নিজেকে সম্পূর্ণরূপে আমাতে অর্পণ করে, সে জন্ম-মৃত্যু থেকে মুক্তি লাভ করে আমার নিজের ঐশ্বর্যের অংশীদার হওয়ার পর্যায়ে উপনীত হয়।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"সমগ্র যোগমার্গ প্রদর্শনকারী ভগবান শ্রীকৃষ্ণের এই সমস্ত উক্তি শ্রবণ করার পর প্রণাম জ্ঞাপন করার জন্য উদ্ধব কৃতাঞ্জলিবদ্ধ হয়েছিলেন। কিন্তু প্রেমবশত তাঁর কণ্ঠরুদ্ধ হয়ে অশ্রুবিসর্জন হওয়ার ফলে তিনি কিছুই বলতে পারলেন না। প্রেমবিহ্বল মনকে স্থির করে যদুবংশের বীরশ্রেষ্ঠ ভগবান শ্রীকৃষ্ণের প্রতি উদ্ধব অত্যন্ত কৃতজ্ঞতা বোধ করলেন। প্রিয় মহারাজ পরীক্ষিৎ, উদ্ধব ভগবানের চরণারবিন্দে তাঁর মস্তক স্পর্শ করে সাষ্টাঙ্গে প্রণিপাত করার পর কৃতাঞ্জলি পুটে বললেন—হে অজ, আদি প্রভু, আমি যদিও মোহান্ধকারে পতিত হলেও আপনার করুণাময় সঙ্গের প্রভাবে এখন আমার অজ্ঞানতা বিদূরীত হয়েছে। যদুত, যে ব্যক্তি উজ্জ্বল সূর্যের কিরণ গমন করেন, তাঁর উপর শীত, অন্ধকার এবং ভয় কীভাবে তাদের ক্ষমতা আরোপ করবে? আমার নগণ্য শরণাগতির প্রতিদানে, আপনি আপনার সেবক আমার উপর করুণা পরবশ হয়ে দিব্যজ্ঞান রূপ প্রদীপ প্রদান করেছেন। সুতরাং, এতটুকুও কৃতজ্ঞতা বোধ সম্পন্ন আপনার এমন কোন্ ভৃত্য থাকতে পারে, যে আপনার পদারবিন্দ ত্যাগ করে অন্য কোন প্রভুর আশ্রয় গ্রহণ করবে? আপনার সৃষ্টি বর্ধনের উদ্দেশ্যে আদিতে আপনি আমার উপর আপনার মায়াশক্তি বিস্তার করে দাশার্হ, বৃষ্ণি, অন্ধক এবং সাত্বত পরিবারগুলির প্রতি দৃঢ় স্নেহ-বন্ধনের রজ্জু দ্বারা আমাকে বন্ধন করেছেন। সেই বন্ধন এখন দিব্য আত্মজ্ঞান রূপ তরবারি দ্বারা ছিন্ন হয়েছে। হে পরম যোগী, আপনাকে প্রণতি নিবেদন করি। কীভাবে আপনার পাদপদ্মে আমি স্থায়ী প্রীতি অর্জন করতে পারি, সে বিষয়ে আপনার এই শরণাগত সেবককে অনুগ্রহপূর্বক উপদেশ প্রদান করুন।"

পরমেশ্বর ভগবান বললেন—"প্রিয় উদ্ধব, আমার আদেশ গ্রহণ করে তুমি বদরিকা নামক আমার আশ্রমে গমন কর। আমার পাদপদ্ম নিঃসৃত পবিত্র জলে স্নান এবং তা স্পর্শ করে তুমি নিজেকে পবিত্র কর। পবিত্র

অলকনন্দা নদী দর্শন করে সমস্ত পাপের প্রতিক্রিয়া থেকে মুক্ত হও। বল্কল পরিধান করে বনে অনায়াসে যা পাওয়া যায় তাই আহার কর। এইভাবে তুমি দিব্যজ্ঞান ও উপলব্ধি সমন্বিত, শান্ত, আত্মসংযত, সুশীল, নির্লিপ্ত এবং বাসনা মুক্ত হয়ে সন্তুষ্ট থাক। নিবিষ্ট চিত্ত হয়ে তোমার নিকট প্রদত্ত আমার নির্দেশাবলীর প্রতিনিয়ত মনন করে, সেগুলির যথার্থ তত্ত্ব উপলব্ধি কর। তোমার বাক্য এবং চিন্তাধারা আমাতে নিবিষ্ট করে, আমার দিব্য গুণাবলীর উপলব্ধি বর্ধন করতে সর্বদা চেষ্টা কর। এইভাবে তুমি প্রাকৃত ত্রিগুণের গতি অতিক্রম করে, অবশেষে আমার নিকট প্রত্যাবর্তন করবে।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"ভবদুঃখহারী ভগবান শ্রীকৃষ্ণের দ্বারা এইভাবে উপদিষ্ট হয়ে, শ্রীউদ্ধব ভগবানকে প্রদক্ষিণ করে, ভগবানের চরণে মস্তক স্থাপন করে প্রণিপাত করলেন। জড় দ্বন্দ্বের প্রভাব থেকে মুক্ত হওয়া সত্ত্বেও উদ্ধবের হৃদয় বিদীর্ণ হচ্ছিল এবং তাঁর গমনের মুহূর্তে তিনি অশ্রু দ্বারা ভগবানের পাদপদ্ম সিক্ত করেছিলেন। যাঁর জন্য এরূপ অবিনাশী স্নেহ তিনি অনুভব করছিলেন তাঁর বিরহজনিত মহাভয়ে, উদ্ধব মানসিক কষ্টে উন্মত্ত প্রায় হয়ে ভগবানের সঙ্গ পরিত্যাগ করতে পারেননি। অবশেষে তীব্র যন্ত্রণা অনুভব করে তিনি ভগবানকে বার বার প্রণতি জ্ঞাপন করেন এবং তাঁর প্রভুর পাদুকাদ্বয় মস্তকে ধারণ করে প্রস্থান করেন। তারপর ভগবানকে হৃদয়াভ্যন্তরে গভীরভাবে স্থাপন করে পরম ভাগবত উদ্ধব বদরিকাশ্রমে গমন করেন। সেখানে তিনি তপস্যা করে ভগবানের নিজধাম প্রাপ্ত হয়েছিলেন, যেই ধামের কথা জগতের একমাত্র বন্ধু ভগবান শ্রীকৃষ্ণ স্বয়ং তাঁর নিকট বর্ণনা করেছেন। সমস্ত মহাযোগেশ্বরগণ যাঁর পাদপদ্মের সেবা করেন, সেই ভগবান শ্রীকৃষ্ণ, তাঁর ভক্তের নিকট সমস্ত দিব্য আনন্দসমুদ্র সমন্বিত এই অমৃতময় জ্ঞান প্রদান করেন। এই জ্ঞানামৃতের বিন্দুও পরম শ্রদ্ধা সহকারে এই বর্ণনা শ্রবণ করলে, তিনি নিশ্চিতরূপে মুক্তিলাভ করবেন। সর্ব জীবের মধ্যে আদি এবং মহত্তম, পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণকে আমি প্রণাম জ্ঞাপন করছি। তিনি হচ্ছেন সমস্ত বেদের প্রণেতা। তাঁর ভক্তদের ভব ভয় হরণ করার জন্যই তিনি সমস্ত জ্ঞান এবং আত্মোপলব্ধির সারার্থ সমন্বিত এই অমৃত সংগ্রহ করেন। এইভাবে তিনি তাঁর বহু ভক্তকে আনন্দ সমুদ্রের অমৃত প্রদান করলেন, তাঁর কৃপায় ভাগবতগণ তা পান করেছেন।"

## ত্রিংশতি অধ্যায়

# যদুবংশের অন্তর্ধান

পরীক্ষিৎ মহারাজা বললেন—"মহাভাগবত উদ্ধব বনে গমনের পর সর্বজীবের রক্ষক, পরমপুরুষ ভগবান দ্বারকা নগরীতে কী করেছিলেন? ব্রাহ্মণদের অভিশাপের ফলে তাঁর নিজকুল বিধ্বস্ত হওয়ার পর সকলের নয়নমণি যদুশ্রেষ্ঠ কীভাবে অন্তর্ধান হলেন? ভগবানের দিব্যরূপে দৃষ্টি নিবদ্ধ হলে নারীগণ তা প্রত্যাহার করতে সমর্থ হত না, ঋষিগণের কর্ণে সেইরূপ প্রবেশ করলে তাঁদের হৃদয়ে তা দৃঢ়বদ্ধ হত, তা কখনও দূর হত না। খ্যাতি অর্জনের আর কি কথা, যে সমস্ত মহান কবি ভগবানের রূপের বর্ণনা করেছেন, তাঁরা প্রীতিপ্রদ দিব্য আকর্ষণে মত্ত হয়ে উপযুক্ত শব্দ সংযোজন করেছেন। আর অর্জুনের রথারূঢ় রূপ দর্শন করে কুরুক্ষেত্র যুদ্ধক্ষেত্রের সমস্ত যোদ্ধারা সারূপ্য মুক্তিলাভ করেছিল।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"আকাশে, ভূমিতে এবং মহাকাশে অনেক উৎপাত জনক লক্ষণ দর্শন করে সুধর্মা সভাগৃহে সমাগত যদুবংশীয়গণের নিকট ভগবান শ্রীকৃষ্ণ এইরূপ বক্তব্য রাখলেন।"

পরমেশ্বর ভগবান বললেন—"হে যদুশ্রেষ্ঠগণ, অনুগ্রহ



করে লক্ষ্য কর, যমরাজের মৃত্যুপতাকার মতো ভয়ঙ্কর লক্ষণ সমূহ উপস্থিত হয়েছে। আর এক মুহূর্তও আমাদের এখানে অবস্থান করা উচিত নয়। নারী, শিশু এবং বৃদ্ধগণ এই শহর পরিত্যাগ করে শঙ্খোদ্ধারে গমন করুক। আমরা পশ্চিম অভিমুখে প্রবাহিত সরস্বতী নদীর তীরে অবস্থিত প্রভাসক্ষেত্রে গমন করব। সেখানে আমরা শুদ্ধির জন্য স্নান করে, উপবাস করে, আমাদের মনকে সমাহিত করব। তারপর আমরা দেবমূর্তিগণকে স্নান করিয়ে, চন্দন লেপন করে, এবং বিভিন্ন নৈবেদ্য অর্পণ করে তাঁদের অর্চন করব। মহাভাগ্যবান ব্রাহ্মণদের সহায়তায় প্রায়শ্চিত্তমূলক কৃত্য সম্পাদন করে আমরা গাভী, ভূমি, স্বর্ণ, বস্ত্র, হস্তী, অশ্ব, রথ এবং নিবাসস্থলাদি অর্পণ করে সেই সমস্ত ব্রাহ্মণদের পূজা করব। এইটিই হচ্ছে আমাদের আসন্ন প্রতিকূলতা দূরীকরণের জন্য উপযুক্ত পদ্ধতি, আর তা নিশ্চয় পরম সৌভাগ্য আনয়ন করবে। এইরূপ দেব, দ্বিজ এবং গাভীর আরাধনার ফলে সমস্ত জীব সর্বশ্রেষ্ঠ জন্ম লাভ করতে পারে।"

"মধু দৈত্য হন্তা ভগবান শ্রীকৃষ্ণের এই সমস্ত বাক্য শ্রবণ করে বয়স্ক যদুবংশীয়রা 'তা-ই হোক' বলে সম্মতি জানিয়েছিলেন। নৌকা করে সমুদ্র পেরিয়ে রথে চেপে তাঁরা প্রভাস অভিমুখে অগ্রসর হয়েছিলেন। সেখানে তাঁদের প্রভু পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের নির্দেশমতো যাদবগণ পরম ভক্তি সহকারে ধর্মীয় অনুষ্ঠানগুলি সম্পাদন করেন। অন্যান্য মাঙ্গলিক অনুষ্ঠানও তাঁরা সম্পন্ন করেছিলেন। তারপর, তাঁরা অদৃশ্য দৈবশক্তির দ্বারা নষ্টবুদ্ধি হয়ে মনকে সম্পূর্ণরূপে নেশাগ্রস্ত করতে পারে এমন মৈরেয় নামক মিষ্টি পানীয় প্রচুর পরিমাণে পান করেছিলেন। যদুবংশীয় বীরগণ অতিমাত্রায় পানের ফলে নেশাগ্রস্ত হয়ে গর্বোদ্ধত হয়ে ওঠেন। এইভাবে ভগবান শ্রীকৃষ্ণের দিব্য মায়াশক্তির দ্বারা বিভ্রান্ত হয়ে তাঁদের মধ্যে এক ভয়ঙ্কর কলহ সৃষ্টি হয়। ক্রুদ্ধ হয়ে তাঁরা তাঁদের তীর-ধনুক, তলোয়ার, ভল্ল, গদা, তোমর, এবং বর্শা আদি উত্তোলন করে সেই সমুদ্রতীরে একে অপরকে আক্রমণ করেছিলেন। হস্তিসমূহ এবং উড্ডীয়মান পতাকাযুক্ত রথে, আবার গর্দভ, উষ্ট্র, বৃষ, মহিষ, খচ্চর, এমনকি মানুষের উপর আরোহণ করে, অত্যন্ত ক্রুদ্ধ যোদ্ধাগণ একত্রিত হয়ে বনে হস্তি যেমন তাদের দাঁতের দ্বারা একে অপরকে আক্রমণ করে তেমনই একে অপরকে বাণসমূহের দ্বারা ভয়ঙ্করভাবে আক্রমণ করেছিলেন। শাম্বর বিরুদ্ধে প্রদ্যুম্ন ভয়ঙ্করভাবে যুদ্ধ করলেন, কুন্তিভোজের বিরুদ্ধে অক্রূর, সাত্যকীর বিরুদ্ধে অনিরুদ্ধ, সংগ্রাম জিতের বিরুদ্ধে সুভদ্র, সুদেবের বিরুদ্ধে সুমিত্র এবং দুই জন গদ, একের বিরুদ্ধে অপরে পরস্পর শত্রুতা উৎপন্ন করেছিলেন। স্বয়ং ভগবান মুকুন্দ কর্তৃক সম্পূর্ণ রূপে বিমোহিত এবং নেশার দ্বারা অন্ধ হয়ে, নিশঠ, উল্মুক, সহস্রজিৎ, শতজিৎ এবং ভানু, তাঁরা লড়াই করে একে অপরকে হত্যা করে। দাশার্হ, বৃষ্ণি এবং অন্ধকগণ, ভোজগণ, সাত্বত, মধু এবং অর্বুদগণ, মাথুর, শূরসেন, বিসর্জন, কুকুর এবং কুন্তিগণ—এই সমস্ত যদুবংশের গোষ্ঠীসমূহগণ তাঁদের পরস্পরের মধ্যে স্বাভাবিক সৌহার্দ্য সম্পূর্ণরূপে বিসর্জন দিয়ে, সকলেই একে অপরকে হত্যা করেন। এইভাবে বিভ্রান্ত হয়ে পুত্রগণ পিতার সঙ্গে, ভ্রাতৃগণ ভ্রাতাদের সঙ্গে, ভ্রাতুষ্পুত্রগণ পিতৃব্যগণ এবং মাতুলগণের সঙ্গে এবং পৌত্রগণ পিতামহগণের সঙ্গে যুদ্ধ করেন। বন্ধুগণ বন্ধুগণের সঙ্গে এবং শুভাকাঙ্ক্ষীগণ শুভাকাঙ্ক্ষীগণের সঙ্গে যুদ্ধ করেন। এইভাবে ঘনিষ্ঠ বন্ধুগণ এবং আত্মীয়স্বজন সকলেই একে অপরকে হত্যা করেন। তাঁদের সমস্ত ধনুক ভঙ্গ হলে এবং বাণসমূহ ও অন্যান্য ক্ষেপণাস্ত্রসমূহ শেষ হয়ে গেলে, তাঁরা বেত্রদণ্ডসমূহ মুক্ত হস্তে উঠিয়ে নেন। এই সমস্ত এরকাদণ্ড তাঁদের মুষ্টিতে ধারণ করা মাত্রই সেগুলি বজ্রের মতো কঠোর লৌহদণ্ডে পরিবর্তিত হয়। সেই সমস্ত অস্ত্রের দ্বারা যোদ্ধাগণ পুনঃপুনঃ একে অপরকে আক্রমণ করতে শুরু করেছিলেন, এবং যখন ভগবান শ্রীকৃষ্ণ তাঁদেরকে নিষেধ করলেন, তখন তাঁরা তাঁকেও আক্রমণ করেন।"

"হে রাজন্, বিভ্রান্ত অবস্থায় তাঁরা শ্রীবলরামকেও একজন শত্রুরূপে ভেবে, অস্ত্রশস্ত্র হাতে নিয়ে তাঁকে হত্যা করার অভিপ্রায়ে তাঁর দিকে ধাবিত হন। হে কুরুনন্দন, অতঃপর শ্রীকৃষ্ণ এবং বলরাম তীব্রভাবে ক্রুদ্ধ হন। এরকা দণ্ড হাতে নিয়ে যুদ্ধের মধ্যে বিচরণ করে তাঁরা এই সমস্ত এরকা দণ্ড রূপ গদার দ্বারা হত্যা করতে শুরু করেন। বাঁশবনের দাবানল যেমন সমগ্র বনকে ধ্বংস করে, তেমনই ভগবান শ্রীকৃষ্ণের মায়াশক্তির দ্বারা বিভ্রান্ত

এবং ব্রাহ্মণগণের দ্বারা অভিশাপগ্রস্ত হয়ে এই সমস্ত যোদ্ধাগণ ভয়ানক ক্রোধে তাঁদের নিজেদের বিনাশ ঘটিয়েছিলেন। এইভাবে তাঁর নিজের বংশের সমস্ত সদস্যগণ বিনষ্ট হলে, ভগবান শ্রীকৃষ্ণ মনে মনে ভাবলেন যে, অবশেষে পৃথিবীর ভার বিদূরীত হয়েছে। তারপর ভগবান বলরাম সমুদ্রতটে উপবেশন করে নিজেকে পরমেশ্বর ভগবানের ধ্যানে মগ্ন করেছিলেন। নিজেকে নিজের মধ্যে বিলীন করে তিনি এই মর জগৎ পরিত্যাগ করেন।"

"ভগবান রামের অন্তর্ধান দর্শন করে দেবকীনন্দন ভগবান শ্রীকৃষ্ণ নিঃশব্দে একটি অশ্বত্থ বৃক্ষের তলে ভূমিতে উপবেশন করেন। ভগবান তখন চতুর্ভুজ পরম উজ্জ্বল রূপ প্রদর্শন করছিলেন। তাঁর দেহ নির্গত দ্যুতি ছিল ঠিক ধোঁয়াহীন অগ্নির মতো, আর তাতে সমস্ত দিকের অন্ধকার দূরীভূত হয়েছিল। তাঁর অঙ্গবর্ণ ছিল ঘন নীল মেঘের মতো, এবং তাঁর দেহ নির্গত জ্যোতি ছিল গলিতস্বর্ণের মতো, তাঁর সর্বমঙ্গলময় রূপ ছিল শ্রীবৎস সমন্বিত। মুখপদ্ম সুন্দরমৃদুহাস্য সমন্বিত, মস্তক গাঢ় নীলকেশদাম শোভিত। তাঁর পদ্মনেত্রদ্বয় অত্যন্ত আকর্ষণীয় এবং তাঁর মকরকুণ্ডল অত্যন্ত উজ্জ্বল, তাঁর পরিধানে রয়েছে একজোড়া রেশম বস্ত্র, অলঙ্কৃত কোমরবন্ধ, উপবীত, হস্তবলয় এবং বাহুবন্ধ। মস্তকে চূড়া, বক্ষে কৌস্তুভমণি, হার, নূপুর আর সেইসঙ্গে তাঁর অঙ্গে ছিল রাজকীয় চিহ্নসকল। তাঁর শরীর ছিল পুষ্পমাল্য পরিবৃত এবং তাঁর নিজস্ব অস্ত্রসমূহ অঙ্গের স্ব স্ব রূপে বিরাজমান ছিল। তিনি তাঁর পদ্মলোহিত পদতল সমন্বিত বামচরণ, তাঁর দক্ষিণ উরুর উপর স্থাপন করে উপবেশন করেছিলেন। ভগবানের শ্রীচরণকে হরিণের মুখ মনে করে রামবন্ত জরা নামক এক শিকারি, তখন সেই স্থানে উপনীত হয়। শিকার প্রাপ্ত হয়েছে ভেবে, সাম্বর মুষলের অবশিষ্ট লৌহখণ্ড থেকে নির্মিত বাণটি ঐ শিকারি কর্তৃক ভগবানের চরণে বিদ্ধ হয়। অতঃপর, চতুর্ভুজ পুরুষকে দর্শন করে সেই শিকারিটি তার দ্বারা কৃত অপরাধের জন্য অত্যন্ত ভীত হয়ে সে ভগবানের চরণে পতিত হয় এবং অসুরগণের শত্রুর শ্রীপদ্মপদে তার মস্তক স্থাপন করে।"

জরা বলল—"হে ভগবান মধুসূদন—আমি এক-জন অত্যন্ত পাপিষ্ঠ ব্যক্তি। অজ্ঞানতাবশতঃ আমি এই কার্য করেছি। হে পরমপবিত্র ভগবান, হে উত্তমশ্লোক, অনুগ্রহপূর্বক এই পাপিষ্ঠকে ক্ষমা করুন। হে প্রভু, আমি আপনার নিকট অপরাধ করেছি! হে ভগবান বিষ্ণু, পণ্ডিত ব্যক্তিগণ বলেন যে, নিরন্তর আপনার স্মরণকারী ব্যক্তির অজ্ঞান-অন্ধকার অচিরেই বিনাশ প্রাপ্ত হয়। অতএব, হে বৈকুণ্ঠপতি অনুগ্রহপূর্বক এই পাপিষ্ঠ পশুশিকারিকে অবিলম্বে হত্যা করুন, যাতে সে পুনরায় সাধু ব্যক্তিদের বিরুদ্ধে এইরূপ অপরাধ না করে। শ্রীব্রহ্মা, তাঁর রুদ্রাদি পুত্রগণ, বা কোন বেদমন্ত্রবিৎ মহর্ষি, কেউই আপনার অলৌকিক শক্তির কার্যকলাপ উপলব্ধি করতে পারেন না। আপনার মায়াশক্তি তাঁদের দৃষ্টি আবৃত করে রাখায় কীভাবে আপনার অলৌকিক শক্তি কার্য করে, সে সম্বন্ধে তাঁরা অজ্ঞ থাকেন। সুতরাং, নিকৃষ্টকুলজাত আমার মতো ব্যক্তি, কি আর বলতে পারে?"

পরমেশ্বর ভগবান বললেন—"প্রিয় জরা, ভয় পেয়ো না। তুমি ওঠো। যা কিছু সংঘটিত হয়েছে, তা প্রকৃতপক্ষে আমারই অভিপ্রায়। আমার অনুমতিক্রমে তুমি এখন সুকৃতিগণের ধাম বৈকুণ্ঠ জগতে গমন কর। নিজের ইচ্ছামতো দিব্য দেহধারী পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণ কর্তৃক আদিষ্ট হয়ে, সেই শিকারি ভগবানকে তিনবার প্রদক্ষিণ করে, তাঁকে ভূমিষ্ঠ হয়ে প্রণতি জ্ঞাপন করে। তারপর তার জন্য আগত বিমানে আরোহণ করে শিকারি বৈকুণ্ঠ জগতে গমন করল। সেই সময় দারুক তার প্রভু, শ্রীকৃষ্ণের অন্বেষণ করছিল। যে স্থানে ভগবান উপবিষ্ট ছিলেন তার নিকটবর্তী হতেই সেখান থেকে প্রবাহিত মৃদু বায়ুতে তুলসী মঞ্জরীর সুঘ্রাণ অনুভব করে দারুক সেই দিকেই গমন করে। দারুক তার প্রভু, ভগবান শ্রীকৃষ্ণকে তাঁর উজ্জ্বল অস্ত্র-শস্ত্র পরিবৃত হয়ে অশ্বত্থ মূলে বিশ্রামরত অবস্থায় দর্শন করে, ভগবানের প্রতি তার হৃদয়স্থ স্নেহ সংবরণ করতে পারল না। অশ্রুপূর্ণ নয়নে শীঘ্র রথ থেকে অবতরণ করে সে ভগবানের শ্রীচরণে পতিত হল।"

দারুক বলল—"চন্দ্রবিহীন রাত্রে অন্ধকারে দিশাহারা হয়ে মানুষ যেমন রাস্তা খুঁজে পায় না, তেমনই আমি



এখন আপনার চরণাম্বুজের দর্শন হারিয়ে, হে প্রভু, দৃষ্টিশক্তি হারিয়ে আমি অন্ধকারে অন্ধের মতো ঘুরে বেড়াচ্ছি। আমি কোথায় যাব জানি না, অথবা শান্তিও পাচ্ছি না।"

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজেন্দ্র, সারথি কথা বলতে বলতেই, তার চোখের সামনে ভগবানের গরুড়ধ্বজ চিহ্নিত, অশ্ব এবং অশ্বপালসহ রথটি আকাশে উত্থিত হল। শ্রীবিষ্ণুর সমস্ত দিব্য অস্ত্র উত্থিত হয়ে রথের অনুগমন করল। এই সমস্ত দর্শন করে পরম আশ্চর্যান্বিত রথের সারথিকে তখন ভগবান জনার্দন বললেন—হে সারথি, তুমি দ্বারকায় গমন করে কীভাবে তাদের প্রিয়জনেরা একে অপরকে বিনাশ করেছে, সেকথা আমাদের আত্মীয়স্বজনকে বলবে। সেই সঙ্গে তাদেরকে শ্রীসঙ্কর্ষণের অন্তর্ধান এবং আমার বর্তমান অবস্থা জানাবে। যদুবংশীয়দের রাজধানী দ্বারকায়, তুমি এবং তোমার আত্মীয় স্বজনগণের থাকা উচিত নয়, কেননা আমি ঐ নগর পরিত্যাগ করলেই সমুদ্র তাকে প্লাবিত করবে। তোমরা তোমাদের পরিবার এবং আমার পিতামাতা সহ, অর্জুনের রক্ষণাবেক্ষণে ইন্দ্রপ্রস্থে গমন করবে। দারুক, তোমার উচিত দিব্য জ্ঞানে নিষ্ঠ এবং জড় বিষয়ের প্রতি অনাসক্ত থেকে আমার প্রতি দৃঢ় ভক্তিতে অধিষ্ঠিত হওয়া। এই সমস্ত লীলাকে আমার মায়াশক্তির প্রদর্শন রূপে জেনে তোমার শান্ত থাকা উচিত। এইভাবে আদিষ্ট হয়ে, দারুক ভগবানকে প্রদক্ষিণ করে, বার বার তাঁকে প্রণাম করেছিল। ভগবান শ্রীকৃষ্ণের পাদপদ্ম তার মস্তকে ধারণ করে দুঃখিত হৃদয়ে শহরে প্রত্যাবর্তন করেছিল।"

## একত্রিংশতি অধ্যায়

# ভগবান শ্রীকৃষ্ণের অন্তর্ধান

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"তখন মহাদেব, তাঁর সঙ্গিনী ভবানী, ঋষিগণ, প্রজাপতিগণ এবং ইন্দ্র প্রমুখ সমস্ত দেবগণকে সঙ্গে নিয়ে শ্রীব্রহ্মা প্রভাসে উপনীত হন। পরমেশ্বর ভগবানের অন্তর্ধান-লীলা দর্শনের অভিলাষে পরম আগ্রহী হয়ে পিতৃপুরুষগণ, সিদ্ধ, গন্ধর্ব, বিদ্যাধর এবং মহাসর্প, আর সেই সঙ্গে চারণগণ, যক্ষগণ, রাক্ষসগণ, কিন্নরগণ অপ্সরাগণ এবং গরুড়দেবের আত্মীয়গণ সেখানে এসে উপস্থিত হয়েছিলেন। আগমনকালে এই সমস্ত ব্যক্তিগণ বিভিন্নভাবে ভগবান শ্রীকৃষ্ণের জন্ম এবং কর্মের মহিমা কীর্তন করছিলেন। হে রাজন, তাঁরা বিমানসমূহে একত্রিত হয়ে পরম ভক্তিসহকারে তাঁরা সেখানে আকাশ থেকে পুষ্প বর্ষণ করছিলেন। তাঁর সম্মুখে ব্রহ্মাণ্ডের পিতামহ ব্রহ্মার সঙ্গে তাঁর নিজের ঐশ্বর্যময় প্রকাশ, অন্যান্য দেবগণকে দর্শন করে সর্বশক্তিমান পরমেশ্বর ভগবান নিজের মধ্যে তাঁর মনকে নিবিষ্ট করে তাঁর পদ্মনেত্রদ্বয় মুদ্রিত করলেন। সর্ব জগতের সর্বাকর্ষক বিশ্রাম স্থল এবং সমস্ত প্রকার ধ্যান এবং মননের বিষয়, ভগবানের দিব্য শরীর, আগ্নেয়ী নামক অলৌকিক ধ্যানের প্রয়োগে দগ্ধ না করে, ভগবান শ্রীকৃষ্ণ তাঁর স্বীয় ধামে প্রবেশ করলেন।"

"ভগবান শ্রীকৃষ্ণ পৃথিবী ত্যাগ করার সঙ্গে সঙ্গে সত্য, ধর্ম, বিশ্বস্ততা, খ্যাতি এবং সৌন্দর্য অবিলম্বে তাঁকে অনুসরণ করেছিল। স্বর্গে দুন্দুভি ধ্বনিত এবং আকাশ থেকে পুষ্প বর্ষিত হচ্ছিল। ভগবান শ্রীকৃষ্ণের স্বীয়ধামে প্রবেশ, অধিকাংশ দেবগণ এবং ব্রহ্মাদি অন্যান্য উচ্চস্তরের জীবগণ দর্শন করতে পারেননি, কেননা তিনি তাঁর গমন প্রকাশ করেননি। কিন্তু তাঁদের কেউ কেউ তা দর্শন করে অত্যন্ত চমৎকৃত হয়েছিলেন। সাধারণ মানুষ যেমন মেঘ নিসৃত বজ্রপাতের গতিপথ নির্ধারণ করতে পারে না, তেমনই, ভগবান শ্রীকৃষ্ণের স্বীয়ধাম প্রত্যাবর্তনের

গমনপথ দেবগণ নির্ণয় করতে পারেননি। শ্রীব্রহ্মা এবং শ্রীমহাদেব আদি কয়েকজন মাত্র ভগবানের অলৌকিক শক্তি কীভাবে কাজ করছে, তা নির্ধারণ করতে পেরে আশ্চর্যান্বিত হয়েছিলেন। সমস্ত দেবগণ ভগবানের অলৌকিক শক্তির প্রশংসা করে তাঁরা নিজ নিজ লোকে প্রত্যাবর্তন করেছিলেন।"

"প্রিয় রাজন, তোমার বোঝা উচিত যে, দেহধারী বদ্ধজীবের মতো পরমেশ্বরের আবির্ভাব এবং তিরোভাব হচ্ছে অভিনেতার অভিনয়ের মতো তাঁর মায়াশক্তি কর্তৃক প্রদর্শিত একটি দৃশ্য। এই জগৎ সৃষ্টি করার পর, তিনি এর মধ্যে প্রবেশ করেন, কিছুকালের জন্য এটি নিয়ে ক্রীড়ারত থাকেন, এবং শেষে তা গুটিয়ে নেন। তারপর ভগবান প্রাপঞ্চিক অভিব্যক্তির ক্রিয়াকলাপ থেকে বিরত হয়ে তাঁর নিজ দিব্য মহিমায় অধিষ্ঠিত থাকেন। ভগবান শ্রীকৃষ্ণ তাঁর গুরুপুত্রকে সেই দেহেই যমলোক থেকে ফিরিয়ে এনেছিলেন, এবং তুমি যখন অশ্বত্থামার ব্রহ্মাস্ত্র দ্বারা দগ্ধ হচ্ছিলে তখন পরম রক্ষকরূপে তিনি তোমায় রক্ষা করেছিলেন। যমদূতগণের মৃত্যু স্বরূপ ভগবান শিবকেও তিনি যুদ্ধে জয় করেছিলেন, এবং জরা নামক শিকারিকে তিনি মনুষ্য দেহেই বৈকুণ্ঠে প্রেরণ করেছিলেন। তাহলে এইরূপ ব্যক্তি স্বয়ং কীভাবে নিজেকে রক্ষা করতে ব্যর্থ হবেন? ভগবান শ্রীকৃষ্ণ অসীম শক্তির অধিকারী, তিনি স্বয়ং সৃষ্টি, স্থিতি এবং অসংখ্য জীবের বিনাশের একমাত্র কারণ হওয়া সত্ত্বেও, তিনি কেবল এই জগতে আর দেহধারণ করে থাকতে চাননি। এইভাবে তিনি আত্মনিষ্ঠ ব্যক্তিদের গতি প্রকাশ করেছিলেন এবং এই জড়জগৎ যে অত্যাবশ্যকভাবে মূল্যবান কোন কিছু নয় তা প্রদর্শন করেছিলেন। যে ব্যক্তি প্রাতঃকালে গাত্রোত্থান করে নিয়মিতভাবে যত্ন ও ভক্তি সহকারে ভগবান শ্রীকৃষ্ণের দিব্য অন্তর্ধান মহিমা এবং তাঁর বৈকুণ্ঠ ধামে প্রত্যাবর্তন লীলা পাঠ করবেন, তিনি অবশ্যই সেই পরম গতি লাভ করবেন। দ্বারকায় পৌঁছানো মাত্রই দারুক বসুদেব এবং উগ্রসেনের চরণে পতিত হয়ে ভগবান শ্রীকৃষ্ণকে হারানোর শোকে ক্রন্দন করে অশ্রু দ্বারা তাঁদের চরণ সিক্ত করেছিল।"

"হে পরীক্ষিৎ, দারুক এইভাবে সমগ্র বৃষ্ণিবংশের পূর্ণ অন্তর্ধানের ব্যাপারে বিবরণ প্রদান করলে, তা শ্রবণ করে জনগণের হৃদয় গভীর দুঃখে উদ্বেগ প্রায় হয়ে বেদনায় জড়বৎ হয়ে পড়ে। তখন শ্রীকৃষ্ণের বিরহানুভূতিতে বিহ্বল হয়ে তাঁরা তাঁদের নিজেদের মুখমণ্ডলে আঘাত হেনে, যে স্থানে তাঁদের আত্মীয়দের দেহগুলি শায়িত ছিল, সেই স্থানের উদ্দেশ্যে অতি শীঘ্র গমন করলেন। দেবকী, রোহিণী এবং বসুদেব তাঁদের পুত্রদ্বয় কৃষ্ণ ও বলরামের দর্শন না পেয়ে, মহাদুঃখে অচৈতন্য হয়ে পড়েছিলেন। ভগবানের বিরহে বিদীর্ণ হয়ে তাঁর পিতামাতা সেই স্থানেই তাঁদের প্রাণ ত্যাগ করেন। প্রিয় পরীক্ষিৎ, যাদব রমণীগণ তাঁদের পতির জ্বলন্ত চিতায় আরোহণ করে, নিজ নিজ মৃত পতিকে আলিঙ্গন করেছিলেন। ভগবান বলরামের পত্নীগণও অগ্নিতে প্রবেশ করে তাঁর দেহ আলিঙ্গন করেছিলেন, এবং বসুদেবের পত্নীগণ তাঁর অগ্নিতে প্রবেশ করে তাঁর দেহকে আলিঙ্গন করেন। ভগবান শ্রীহরির পুত্রবধূগণ এক এক করে প্রদ্যুম্ন আদি নিজ নিজ পতির চিতার অগ্নিতে প্রবেশ করেন। এরপর রুক্মিণীদেবী এবং ভগবান শ্রীকৃষ্ণের কৃষ্ণময়ী পত্নীগণ তাঁর অগ্নিতে প্রবেশ করেন।"

"অর্জুন তাঁর পরম প্রিয় বন্ধু ভগবান শ্রীকৃষ্ণের বিরহে অত্যন্ত কাতর হয়ে পড়েছিলেন। কিন্তু তাঁর নিকট ভগবান কর্তৃক গীতার মাধ্যমে প্রদত্ত দিব্য বাণী স্মরণ করে নিজেকে সান্ত্বনা প্রদান করেছিলেন। তারপর অর্জুন, যে পরিবারের কোন পুরুষ সদস্য অবশিষ্ট ছিল না, তাঁদের মৃত ব্যক্তিগণের অন্ত্যেষ্টিক্রিয়া যাতে সুষ্ঠুভাবে সম্পাদিত হয়, সেই বিষয়ে তত্ত্বাবধান করলেন। তিনি একের পর এক প্রত্যেক যদুবংশীয় সদস্যের জন্য প্রয়োজনীয় অনুষ্ঠান সম্পাদন করলেন।"

"হে রাজন, পরম পুরুষোত্তম ভগবান যেই মাত্র দ্বারকা পরিত্যাগ করলেন, তৎক্ষণাৎ তাঁর নিবাসস্থান প্রাসাদটি ব্যতীত সমস্ত কিছু সমুদ্রের জলে প্লাবিত হয়। পরমেশ্বর ভগবান শ্রীমধুসূদন দ্বারকায় নিত্য বর্তমান। সমস্ত মঙ্গলময় স্থানের মধ্যে এটি পরম মঙ্গলময়, এবং কেবলমাত্র তার স্মরণ করলে সমস্ত কলুষ বিনষ্ট হয়। নারী, শিশু এবং বৃদ্ধগণ—যদুবংশের যাঁরা তখনও জীবিত ছিলেন, অর্জুন তাঁদেরকে নিয়ে ইন্দ্রপ্রস্থে গমন করলেন, সেখানে তিনি যদুবংশের শাসকরূপে বজ্রকে অভিষিক্ত করলেন।"



"হে প্রিয় রাজন, তোমার পিতামহগণ অর্জুনের নিকট থেকে তাঁদের মিত্রগণের মৃত্যু সংবাদ শ্রবণ করে তোমাকে বংশধররূপে প্রতিষ্ঠিত করে, এই পৃথিবী থেকে প্রস্থান করার জন্য গমন করেছিলেন। যে ব্যক্তি সমস্ত দেবগণেরও প্রভু ভগবান শ্রীবিষ্ণুর বিভিন্ন লীলা এবং অবতারগণের মহিমা শ্রদ্ধাসহকারে কীর্তন করেন তিনি সমস্ত পাপ থেকে মুক্তি লাভ করবেন। পরমেশ্বর ভগবান শ্রীকৃষ্ণের সর্বমঙ্গলময় অবতারগণের সর্বমঙ্গলময় বীর্যগাথা এবং তাঁর শৈশবলীলা শ্রীমদ্ভাগবত এবং অন্যান্য শাস্ত্রে বর্ণিত হয়েছে। যে কেউ তাঁর লীলা কথা স্পষ্ট রূপে কীর্তন করবেন, তিনি পরমহংসগণের গতি, ভগবান শ্রীকৃষ্ণের প্রতি দিব্য প্রেমভক্তি লাভ করবেন।"

## একাদশ স্কন্ধ সমাপ্ত

প্রথম অধ্যায়

# কলিযুগের অধঃপতিত রাজবংশ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"আমাদের পূর্ববর্তী পর্যায়ে মগধ রাজ্যের শেষ রাজা হিসেবে পুরঞ্জয়ের কথা বলা হয়েছিল, যিনি বৃহদ্রথের বংশে জন্মগ্রহণ করবেন. পুরঞ্জয়ের মন্ত্রী শুনক তাঁকে হত্যা করবেন এবং নিজের পুত্র প্রদ্যোতকে সিংহাসনে অধিষ্ঠিত করবেন। প্রদ্যোতের পুত্র রূপে জন্মগ্রহণ করবেন পালক এবং পালকের পুত্র হবেন বিশাখযূপ, আর বিশাখযূপের পুত্র হবেন রাজক। রাজকের পুত্র হবেন নন্দিবর্ধন এবং এইভাবে প্রদ্যোতন নামে পাঁচজন নৃপতি একশত আটত্রিশ বৎসর পৃথিবীতে রাজত্ব করবেন। শিশুনাগ নামে নন্দিবর্ধনের একটি পুত্র হবে এবং শিশুনাগের পুত্র কাকবর্ণ নামে পরিচিত হবেন। কাকবর্ণের পুত্র হবেন ক্ষেমধর্মা এবং ক্ষেমধর্মার পুত্র হবেন ক্ষেত্রজ্ঞ। ক্ষেত্রজ্ঞের পুত্র হবেন বিধিসার, এবং তাঁহার পুত্র হবেন অজাতশত্রু। দর্ভক নামে অজাতশত্রুর একটি পুত্র হবে, এবং দর্ভকের পুত্র হবেন অজয়। অজয় হবেন দ্বিতীয় নন্দিবর্ধনের পিতা, যার পুত্র হবেন মহানন্দি। হে কুরুশ্রেষ্ঠ, কলিযুগে শিশুনাগ বংশের এই দশজন নৃপতি তিনশত ষাট বছর যাবৎ রাজত্ব করবেন। হে পরীক্ষিৎ, এক শূদ্রাণীর গর্ভে রাজা মহানন্দির ঔরসে একটি বলবান পুত্র জন্ম নেবে। তিনি নন্দ নামে পরিচিত হবেন এবং তাঁর অবিশ্বাস্য প্রচুর ধনসম্পদ ও বহু লক্ষ সৈন্য থাকবে। তিনি ক্ষত্রিয়দের মধ্যে অত্যন্ত প্রতিহিংসাপরায়ণ হবেন। সেই সময় থেকেই রাজাগণ শূদ্রপ্রায় ও অধার্মিক হয়ে উঠবেন। মহাপদ্মের পতি নন্দ দ্বিতীয় পরশুরামের মতো অপ্রতিহত প্রভাবে একচ্ছত্র ভাবে সমগ্র পৃথিবীতে রাজত্ব করবেন। তাঁর ঔরসে সুমাল্য প্রভৃতি আটটি পুত্র জন্মগ্রহণ করবে, যারা শক্তিশালী রাজা রূপে একশত বছর পৃথিবীতে রাজত্ব করবেন। চাণক্য নামে এক ব্রাহ্মণ নন্দরাজ এবং তাঁর আট পুত্রের সঙ্গে বিশ্বাসঘাতকতা করবেন, এবং তাঁদের রাজ্য ধ্বংস করবেন। তাঁদের পতনের পর কলিযুগে মৌর্যরা রাজত্ব করবেন। সেই ব্রাহ্মণ চাণক্যই চন্দ্রগুপ্তকে রাজপদে অভিষিক্ত করবেন। এরপর চন্দ্রগুপ্তের পুত্র বারিসার ও বারিসারের পুত্র অশোকবর্ধন রাজা হবেন। অশোকবর্ধনের পুত্র হবেন সুযশা, যার পুত্র হবেন সঙ্গত। সঙ্গতের পুত্র হবেন শালিশূক, শালিশূকের পুত্র হবেন সোমশর্মা, এবং সোমশর্মার পুত্র হবেন শতধন্বা। শতধন্বার পুত্র হবেন বৃহদ্রথ। হে কুরুশ্রেষ্ঠ, এই দশজন মৌর্য নৃপতি কলিযুগে একশত সাঁইত্রিশ বৎসর পৃথিবীতে রাজত্ব করবেন।"

"হে মহারাজ পরীক্ষিৎ, অতঃপর রাজা হবেন অগ্নিমিত্র এবং তারপরে সুজ্যেষ্ঠ। সুজ্যেষ্ঠের পর রাজা হবেন যথাক্রমে বসুমিত্র, ভদ্রক এবং ভদ্রকের পুত্র পুলিন্দ। তারপরে পুলিন্দের পুত্র ঘোষ রাজা হবেন। ঘোষের পরবর্তী রাজারা হবেন যথাক্রমে বজ্রমিত্র, ভাগবত এবং দেবভূতি। এভাবে, হে কুরুশ্রেষ্ঠ, দশজন শুঙ্গ রাজা শত বছরের অধিক কাল পৃথিবীতে রাজত্ব করবেন। এরপর পৃথিবী অল্পগুণ বিশিষ্ট কণ্ব-বংশীয় রাজাদের হস্তগত হবে। পরস্ত্রীকামুক শেষ শুঙ্গ রাজা দেবভূতিকে তাঁর কণ্ববংশীয় বুদ্ধিমান মন্ত্রী বসুদেব হত্যা করবেন এবং স্বয়ং রাজা হবেন। বসুদেবের পুত্র হবেন ভূমিত্র, এবং ভূমিত্রের পুত্র হবেন নারায়ণ। কণ্ববংশীয় এই সকল রাজারা কলিযুগে ৩৪৫ বৎসর পৃথিবীতে রাজত্ব করবেন। শেষ কণ্ব-নৃপতি সুশর্মাকে বলী নামে তাঁর এক অন্ধ্র জাতীয় শূদ্রভৃত্য হত্যা করবে। এই মহাদুর্জন বলী কিছুকাল পৃথিবীতে রাজত্ব করবে। বলীর ভাই কৃষ্ণ পৃথিবীর পরবর্তী রাজা হবেন। তার পুত্র শ্রীশান্তকর্ণ এবং শ্রীশান্তকর্ণের পুত্র হবেন পৌর্ণমাস। পৌর্ণমাসের পুত্র লম্বোদর, তার পুত্র চিবিলক। চিবিলকের পুত্র মেঘস্বাতি এবং মেঘস্বাতির পুত্র হবেন অটমান। অটমানের পুত্র অনিষ্টকর্মা, তাঁর পুত্র হালেয় এবং হালেয়র পুত্র হবেন তলক। তলকের পুত্র পুরীষভীরু এবং তাঁর পুত্র হবেন রাজা সুনন্দন। সুনন্দনের পুত্র চকোর। চকোরের পর আরও আটজন রাজা হবেন। তাদের মধ্যে শিবস্বাতি হবেন প্রবল শত্রু দমনকারী রাজা। শিবস্বাতির পুত্র হবেন গোমতী। তাঁর পুত্র পুরীমান, পুরীমানের পুত্র হবেন মেদশিরা। মেদশিরার পুত্র শিবস্কন্দ, শিবস্কন্দের পুত্র যজ্ঞশ্রী, যজ্ঞশ্রীর পুত্র বিজয়। বিজয়ের দুইটি পুত্র হবে





চন্দ্রবিজ্ঞ ও লোমধি। হে কুরুশ্রেষ্ঠ, এই ত্রিশজন নৃপতি চারশত ছাপান্ন বৎসর পৃথিবীতে রাজত্ব করবেন। তারপর অবভৃতি নগরীর সাত জন আভীরজাতীয় নৃপতি রাজত্ব করবেন, এবং তারপর দশজন গর্দভি রাজা রাজত্ব করবেন। এরপরে ষোলজন অতিলোভী কঙ্ক রাজা রাজত্ব করবেন। আটজন যবননৃপতি রাজত্ব করবেন। এদের পর চৌদ্দজন তুরস্কনৃপতি, দশজন গুরুণ্ড নৃপতি এবং এগারো জন মৌন বংশীয় নরপতি রাজত্ব করবেন। আভীর, গর্দভি এবং কঙ্ক নৃপতিগণ একসাথে নিরানব্বই বছর পৃথিবীতে রাজত্ব করবেন, এবং এগারজন মৌনরাজা তিনশ বছর রাজত্ব করবেন। তাদের অবসান হলে ভূতনন্দ, বঙ্গিরি, শিশুনন্দি, শিশুনন্দির ভ্রাতা যশোনন্দি, প্রবীরক—এঁরা কিলকিলা নগরীতে একশত ছয় বৎসর রাজত্ব করবেন। কিলকিলা নগরীতে এরপর রাজত্ব করবেন বাহ্লিকের তেরোজন পুত্র এবং তাদের পরে রাজা পুষ্পমিত্র, তাঁর পুত্র দুর্মিত্র, অন্ধ্রদেশীয় সাতজন রাজা, কোশল দেশীয় সাতজন রাজা, বিদুর দেশের অধিপতিগণ এবং নিষধ দেশের অধিপতিগণ একই সময়ে পৃথকভাবে ভিন্ন ভিন্ন খণ্ডরাজ্য সমূহে রাজত্ব করবেন। তারপর বিশ্বস্ফূর্জি নামে পুরঞ্জয়ের মতো মগধ প্রদেশে এক রাজার আবির্ভাব হবে। তিনি সমস্ত ব্রাহ্মণাদি উচ্চবর্ণকে ম্লেচ্ছতুল্য পুলিন্দ, যদু, মদ্রক আদি হীনজাতিতে পরিণত করবেন। দুর্মতি রাজা বিশ্বস্ফূর্জি বহু অধার্মিক প্রজাদের প্রতিপালন এবং ক্ষত্রিয় নিধন করে তাঁর ক্ষমতা প্রসার করবেন। তিনি তাঁর রাজধানী পদ্মবতী নগরীতে অবস্থান করে গঙ্গার উৎস থেকে প্রয়াগ পর্যন্ত বিস্তৃত ভূখণ্ডের রাজ্য ভোগ করবেন। সেইসময় সৌরাষ্ট্র, অবন্তী, আভীর, শূর, অর্বুদ এবং মালবদেশীয় ব্রাহ্মণগণ তাঁদের সমস্ত সদাচার থেকে ভ্রষ্ট হবেন এবং এই সমস্ত স্থানের রাজারা শূদ্রপ্রায় হয়ে যাবেন। সিন্ধুনদের তীর সংলগ্ন অঞ্চল, চন্দ্রভাগা, কৌন্তী ও কাশ্মীরমণ্ডল ম্লেচ্ছ, পতিত ব্রাহ্মণ এবং শূদ্রদের দ্বারা শাসিত হবে। বৈদিক সদাচার পালন বর্জন করার ফলে তারা সম্পূর্ণরূপে পারমার্থিক শক্তি শূন্য হয়ে পড়বেন।"

"হে মহারাজ পরীক্ষিৎ, একই সময়ে নানাস্থানে অনেক ম্লেচ্ছরাজা রাজত্ব করবেন, এবং তাঁরা সকলেই অধার্মিক, অসত্যপরায়ণ, অনুদারশীল ও উগ্র ক্রোধযুক্ত স্বভাবের হবেন। অতিরিক্তকামী এই ম্লেচ্ছগণ প্রজাপীড়ন করবেন, স্ত্রী, বালক, গাভী ও ব্রাহ্মণকে হত্যা করবেন এবং পরস্ত্রী ও পরধন ভোগ করবেন। স্বভাবগত দিক দিয়ে এরা অস্থির প্রকৃতির, চারিত্রিকভাবে অতি দুর্বল এবং অল্পায়ু হবেন। অধিকন্তু, বৈদিক সংস্কারবিহীন বিধিনিষেধের অনুশীলন বর্জিত হয়ে তারা সম্পূর্ণরূপে রজ এবং তমোগুণের দ্বারা আবৃত হয়ে পড়বে। এই ম্লেচ্ছ রাজাদের আশ্রিত প্রজারাও তাদের চরিত্র, ব্যবহার ও ভাষাবিষয়ে অভিন্ন হবেন। এই সকল প্রজারা পরস্পর ও রাজাদের দ্বারা পীড়িত হয়ে বিনষ্ট হবেন।"

দ্বিতীয় অধ্যায়

# কলিযুগের লক্ষণ

শ্রীল শুকদেব গোস্বামী বললেন—"হে রাজন, তারপর থেকে কলির প্রবল প্রভাবে ধর্ম, সত্যনিষ্ঠা, শুচিতা, ক্ষমা, দয়া, আয়ু, দৈহিক বল এবং স্মরণশক্তি দিনে দিনে হ্রাস পাবে। কলিযুগে ধনশীলতাই কেবল মানুষের শুভ জন্ম, যথার্থ ব্যবহার এবং সদগুণাবলীর চিহ্ন বলে বিবেচিত হবে। মানুষের গায়ের জোরের ভিত্তিতেই ধর্ম এবং আইন প্রয়োগ করা হবে শুধু বাহ্য আকর্ষণের ফলেই নারী এবং পুরুষ একত্রে

এইভাবে ব্রজের অবিরাম সেবার ফলে একদিন আপনার শ্রীউদ্ধবের সাক্ষাৎ লাভ হবে। তখন তিনি আপনাকে ও আপনার মাতৃমণ্ডলীকে ব্রজের রহস্য ও ভগবানের লীলার নির্দেশ দান করবেন।"

"এইরূপে বজ্রনাভ ও রাজা পরীক্ষিৎকে নির্দেশ দেবার পর ঋষিশ্রেষ্ঠ শাণ্ডিল্য ভগবান শ্রীকৃষ্ণকে স্মরণ করে নিজ আশ্রমে প্রত্যাবর্তন করলেন। রাজা পরীক্ষিৎ ও বজ্রনাভ তাঁর নির্দেশ শুনে মহানন্দ অনুভব করলেন।"

দ্বিতীয় অধ্যায়

# ভগবানের মাহাত্ম্য কীর্তনকারী পরীক্ষিৎ ও কৃষ্ণ-ভার্যাগণের উদ্ধবের সাক্ষাৎ লাভ

মুনিগণ বললেন—"হে সূত গোস্বামী, মহারাজ পরীক্ষিৎ ও রাজা বজ্রনাভ মুনিশ্রেষ্ঠ শাণ্ডিল্যের আশ্রম থেকে প্রত্যাবর্তন করে কি করেছিলেন কৃপা করে আমাকে বলুন।"

শ্রীল সূত গোস্বামী বললেন—"মহারাজ পরীক্ষিৎ ইন্দ্রপ্রস্থ থেকে হাজার হাজার বিশিষ্ট ব্রাহ্মণ ও বণিক এনে মথুরা নগরীতে পুনরায় বসতি স্থাপন করলেন। মহারাজ পরীক্ষিৎ সেখানে বসবাসকারী ব্রাহ্মণ ও বানরদের প্রতি শ্রদ্ধা নিবেদন করলেন, কারণ তিনি বুঝতে পারলেন যে তারা ভগবানের প্রিয় পাত্র। মহারাজ পরীক্ষিতের সহায়তায় এবং শাণ্ডিল্য ঋষির কৃপায় কৃষ্ণ যে যে স্থানে তাঁর প্রিয় রাখাল সখা ও সখীদের সঙ্গে লীলা করেছেন ক্রমে ক্রমে সেই সকল স্থান খুঁজে পেলেন। লীলাস্থলগুলি সঠিকভাবে নির্দেশিত হওয়ার পর যে স্থানে যে লীলা সংঘটিত হয়েছিল, সেই লীলা অনুসারে সেই স্থানের নামকরণ করা হল। এইরূপে তিনি বহু নগর, কুণ্ড, কূপ, কুঞ্জ ও উদ্যানের প্রতিষ্ঠা ও নামকরণ করলেন এবং বহু শিব মন্দির স্থাপন করলেন। তিনি শ্রীভগবানের বিগ্রহ যথা, গোবিন্দদেব ও হরিদেবের বিগ্রহ প্রতিষ্ঠা করলেন। তাঁর গোটা রাজ্য আনন্দে পরিপূরিত হল কারণ, কৃষ্ণ-ভক্তি সর্বত্র প্রচারিত হয়েছিল। ভগবান কৃষ্ণের পূজা কার্যে মাথুরবাসীরা সদা মত্ত। এইভাবে তারা আনন্দ সাগরে নিমজ্জিত হয়ে রাজা বজ্রনাভের শাসনের প্রশংসা করেন। একদিন ভগবান শ্রীকৃষ্ণের বিরহকাতরা ষোড়শ সহস্র মহিষীগণ অপূর্ণ শূন্য মনে তাঁদের সপত্নী কালিন্দীকে সুখী দেখে তাঁর কাছে এর কারণ জানতে চাইলেন।"

কৃষ্ণের মহিষীগণ বললেন—"হে রূপবতী কালিন্দী। তোমার মতো আমরাও কৃষ্ণের পরিণীতা। আমরা সকলেই অবিরাম বিরহানলে দগ্ধ হচ্ছি। প্রাণ-সখার অনুপস্থিতিতে আমাদের হৃদয় নিরন্তর পীড়িত। তোমার অবস্থা এরূপ নয়, তাই তুমি সুখী। কেন এমন হল? দয়া করে এর কারণটি আমাদের বল।"

তাঁর সপত্নীদের বিরহ-বেদনা অনুভব করে অতি সমবেদনার সঙ্গে মৃদু হেসে কালিন্দী বললেন—"শ্রীরাধিকা হলেন শ্রীকৃষ্ণের আত্মা, যিনি আত্মারাম হিসাবে পরিচিত। আমি সদা তাঁর সেবায় রত। এই সেবার প্রভাবে বিরহ-বেদনা আমাকে স্পর্শ করতে পারেনি। কৃষ্ণের সকল সঙ্গিনীরাই শ্রীরাধিকার সম্প্রসারিত রূপ, এবং যেহেতু শ্রীকৃষ্ণ সদা শ্রীরাধিকার সঙ্গে আনন্দ উপভোগে রত, তাই কৃষ্ণের অপরাপর সঙ্গিনীরাও স্বাভাবতই কৃষ্ণ কর্তৃক উপভুক্ত। শ্রীকৃষ্ণ ও শ্রীরাধিকা অভিন্নরূপ এবং শ্রীরাধিকাও শ্রীকৃষ্ণ থেকে ভিন্ন নন। শ্রীকৃষ্ণের মুরলী রূপে তাঁদের প্রেম প্রকাশিত। শ্রীচন্দ্রাবলী সখী শ্রীকৃষ্ণচন্দ্রের চন্দ্রসম নখে প্রকাশ। রাধা-কৃষ্ণ সেবায় অত্যধিক লোভ হেতু চন্দ্রাবলী অন্য



কোন রূপ গ্রহণ করেননি। আমি নিজ শ্রীরুক্মিণী এবং অন্য সখীদের শ্রীরাধিকার নিকট অবস্থিত দেখেছি এবং তোমরাও কৃষ্ণ থেকে কখনও পৃথক হওনি। এই রহস্য তোমাদের অজানা বলে তোমরা অভিভূত। পূর্বে অক্রুর যখন বৃন্দাবনে এসেছিলেন, গোপীরা তখন একই রকম বিচ্ছেদের অনুভূতি উপলব্ধি করেছিলেন, যদিও সেটি প্রকৃত বিচ্ছেদ ছিল না। এটা ছিল শুধু বিচ্ছেদের প্রতিফলন মাত্র। কিন্তু উদ্ধব এসে যখন তাদের সান্ত্বনা দিলেন, তাদের বিরহ-বেদনা তখন নিবৃত্তি হল। এখন তোমরা যদি উদ্ধবের সাহচর্য লাভে সক্ষম হও, তবে তোমরাও তোমাদের দয়িত শ্রীকৃষ্ণের সাথে নিত্য লীলার সুখ অর্জন করতে পারবে।"

শ্রীল সূত গোস্বামী বললেন—"হে মুনিগণ। কৃষ্ণের মহিষীগণ যখন এইভাবে নির্দেশিত হলেন, তখন তাঁরা আবার সদা-আনন্দময়ী কালিন্দীকে সম্বোধন করলেন। সকলেই তখন যেকোনভাবে উদ্ধবের সঙ্গে সাক্ষাৎ লাভে অতিশয় লালায়িত হলেন, যাতে সকলেই তাঁদের প্রিয়তমের নিত্য সান্নিধ্য লাভের সৌভাগ্য অর্জন করতে পারেন।"

কৃষ্ণ-মহিষীগণ বললেন—"হে সখি, তোমার জীবন মহিমময়, কারণ তুমি তোমার জীবনে কখনও প্রভুর বিরহ-বেদনা উপলব্ধি কর নি। আমরা তোমার মতো রাধারাণীর পরিচারিকা হতে ইচ্ছা করি। কিন্তু, হে কালিন্দী, তুমি আমাদের বলেছ যে উদ্ধবের সঙ্গে সাক্ষাৎ হলেই আমাদের সকল কামনা পূর্ণ হবে। সুতরাং দয়া করে বল কিভাবে আমরা তাঁর সাক্ষাৎ পেতে পারি।"

শ্রীল সূত গোস্বামী বললেন—"সপত্নীদের কথা শুনে কালিন্দী চৌষট্টি গুণের পূর্ণ অধিকারী শ্রীকৃষ্ণকে স্মরণ করলেন। ভগবান কৃষ্ণ সর্বোচ্চ লোকে প্রত্যাবর্তন করার পূর্বে তিনি তাঁর সেবক উদ্ধবকে বললেন যে পারমার্থিক কাজে মগ্ন হওয়ার উপযুক্ত স্থান হল বদরিকাশ্রম। সেই নির্দেশানুসারে উদ্ধব সেখানে থেকে গেলেন এবং ভগবান উদ্ধবকে যে শিক্ষা দান করেছেন সেই একই শিক্ষা লাভের জন্য যারা সেখানে আসে তাদের নির্দেশ দিতে লাগলেন। যেখানে নিত্য চর্চার ফল লাভ করা যায় সেই ধামের রহস্য সম্বন্ধে ভগবান উদ্ধবকে শিক্ষা দিলেন। কিন্তু নিত্য-চর্চার ফলের মূর্ত রূপ লাভের জন্য ভগবান কৃষ্ণ স্পষ্টতই এখন ত্যাগ করেছেন। উদ্ধবকেও আর এখানে দেখা যাচ্ছে না। ব্রজের ধূলার সঙ্গে মিলিত হওয়ার অভিলাষী হয়ে উদ্ধব নিশ্চিতই লতারূপে গোবর্ধনের কাছে সখীকুণ্ডে বাস করছেন। ভগবান কৃষ্ণের উৎসবের মূর্ত রূপ হলেন উদ্ধব। তাই বজ্রনাভের সঙ্গে কুসুম সরোবরে গিয়ে সেখানে একটি উৎসবের আয়োজন কর। ভগবানের ভক্তদের জড় করে বীণা, বাঁশী ও মৃদঙ্গ সহযোগে ভগবানের পবিত্র নাম ও লীলা কীর্তন করে এক বিরাট উৎসবের সূচনা কর। এইভাবে উৎসবের সম্প্রসারণ হলে উদ্ধব অবশ্যই সেখানে উপস্থিত হবেন এবং তাঁর কৃপায় তোমাদের সকল বাসনা চরিতার্থ হবে। কালিন্দীর এই সকল কথা শোনার পর ভগবান কৃষ্ণের মহিষীগণ অতীব তুষ্ট হলেন। কালিন্দীকে শ্রদ্ধা জানিয়ে তারা চলে গেলেন এবং তারা যা শুনেছেন সব বজ্রনাভ পরীক্ষিৎকে বললেন।"

"তাদের বক্তব্য শোনার পর পরীক্ষিৎ মহারাজ অত্যন্ত সন্তুষ্ট হয়ে তাদের সঙ্গে কুসুম-সরোবরে গিয়ে সেখানে এক উৎসব উদ্‌যাপনের ব্যবস্থা করেন। গোবর্ধন থেকে অল্প দূরে সখীস্থলীতে তারা নাম সংকীর্তন উৎসব শুরু করেন। ভগবান কৃষ্ণ তাঁর প্রণয়িনী বৃষভানু নন্দিনীর সঙ্গে যেখানে লীলা উপভোগ করেছেন সেখানে তারা ভগবানের পূজা করলে স্থানটি এক অসাধারণ দৃশ্যে রূপান্তরিত হল। ভগবান কৃষ্ণ আরাধনায় তারা সম্পূর্ণ নিমজ্জিত হলেন। তখন তৃণ-গুল্ম, বৃক্ষ লতা ও লতা-কুঞ্জের ভিতর থেকে সবার সামনে শ্রীউদ্ধব উপস্থিত হলেন। তাঁর শ্যামবর্ণ দেহাঙ্গ এবং পরিধানে পীত বসন। বনফুল ও গুঞ্জার মালা দ্বারা তিনি সজ্জিত। তিনি অবিরত গোপী-বল্লভের গুণ গাইছেন। তারপর স্ফটিক গৃহের ওপর চন্দ্রালোক পতিত হলে সংকীর্তন উৎসবের সৌন্দর্য বহুগুণ বৃদ্ধি পেল। সেখানে তাঁর আগমনের ফলে প্রত্যেকেই আনন্দ সাগরে ডুবে গেলেন, তারা কি করছিলেন তা ভুলে গেলেন। তাদের বাহ্য-জ্ঞান ফিরে আসার পর তারা ভগবান কৃষ্ণ সদৃশ উদ্ধবকে দেখতে পেলেন। তাঁর পূজা করে তারা তাদের সকল বাসনা পূর্ণ করলেন।"

## তৃতীয় অধ্যায়

# বক্তা ও শ্রোতার গোলোকধাম প্রাপ্তি

শ্রীল সূত গোস্বামী বললেন—"প্রত্যেককে কৃষ্ণ পূজায় রত দেখে শ্রীউদ্ধব প্রথা জ্ঞাপন করে তাদের আলিঙ্গন করে পরীক্ষিৎ মহারাজের সঙ্গে কথা বললেন।"

শ্রীউদ্ধব বললেন—"হে রাজন্, আপনি নিশ্চিতই মহান। আপনার চিত্ত এই সংকীর্তন উৎসবে নিবিষ্ট হওয়ায় ভগবান কৃষ্ণের প্রতি আপনার অখণ্ড ভক্তিযোগের ফলে আপনার কামনা পূর্ণ হয়েছে। এটা আপনার মহা সৌভাগ্য যে বজ্রনাভ ও কৃষ্ণ-মহিষীদের প্রতি আপনার অতুলনীয় স্নেহ বর্তমান। এটা সম্পূর্ণ সঠিক, কারণ ভগবান কৃষ্ণ আপনাকে এই তনু ও তত্ত্ব দিয়েছেন। ভক্তবাসীদের মধ্যে তাঁরা সর্বাপেক্ষা মহান। এতে কোন সন্দেহ নেই। ভগবান কৃষ্ণ রক্ষিরূপে সঙ্গে দিয়ে তাদের ব্রজে পৌঁছে দিতে অর্জুনকে আদেশ করছেন, যাতে তাঁরা সেখানে বসবাস করতে পারেন। শ্রীমতী রাধারাণীর আননের অশ্রুসজল আলোয় আলোকিত ভগবান কৃষ্ণের ইন্দু-সদৃশ চিত্ত অবিরাম শ্রীরাধার লীলাক্ষেত্র শ্রীবৃন্দাবনকে আলোকিত করছে। শ্রীকৃষ্ণচন্দ্র নিত্যসকলভাবে পূর্ণ। হাজার হাজার চিৎ-কণা কৃষ্ণের চৌষট্টি গুণ থেকে নির্গত হয়ে সকল দিকে আলোকিত হচ্ছে। চৌষট্টিটি মুখ্য গুণের অধীশ্বর পূর্ণচন্দ্র সদৃশ কৃষ্ণ অবিরাম এই ব্রজভূমিকে আলোকিত করছেন। হে রাজন্, ভগবান কৃষ্ণের বক্ষিস্পন্দন অধীনের তত্ত্ব নাগনগরী বৃন্দাবনের বালমুল। এই অবতারে ভগবান শ্রীকৃষ্ণ যোগমায়ার মাধ্যমে সকলকে বিভ্রান্ত করেছেন। মায়ার প্রভাবে সকলে তাদের স্বাভাবিক অবস্থান ভুলে শোচনীয় রূপ ধারণ করেছে। এতে কোন সন্দেহ নেই। হৃদয়ে কৃষ্ণের প্রকাশ না হলে কেউই তার স্বাভাবিক অবস্থান উপলব্ধি করতে পারে না। জীবের হৃদয়ে কৃষ্ণের প্রকাশ মায়ার দ্বারা আবৃত। দ্বাপর যুগের শেষে অষ্ট-বিংশতিতম যুগ চক্রে ভগবান হরি যখন স্বয়ং উপস্থিত হয়ে মায়ার আবরণ উন্মোচন করেন, তখন তিনি প্রকাশিত হন। হে মহারাজ পরীক্ষিৎ, সেই সব প্রকট-লীলার সমাপ্তি শেষ হয়েছে। অতএব এখন আমি কারও হৃদয়ে কৃষ্ণের প্রকাশের উপায় সম্বন্ধে আপনাকে বলব। শ্রীমদ্ভাগবত থেকেই ভগবান কৃষ্ণের আবির্ভাব হয়। ভক্ত যখন এবং যেখানেই শ্রীমদ্ভাগবত শ্রবণ-কীর্তন করেন, তখনই এবং সেখানেই ভগবান স্বয়ং উপস্থিত হন। যেখানে শ্রীমদ্ভাগবতের একটি বা অর্ধ-শ্লোকও পাঠ হয় ভগবান কৃষ্ণ তাঁর অতি প্রিয় গোপীদের সঙ্গে সেখানে আবির্ভূত হন। ভারত-ভূমিতে মানব জন্ম লাভ করার পর যারা পাপবশত শ্রীমদ্ভাগবত শ্রবণ করে না তারা আত্ম-হননের পথ নেয়। যে ব্যক্তি নিয়মিত শ্রীমদ্ভাগবত শ্রবণ ও কীর্তন করে সে তার স্ত্রী ও পিতা-মাতার পূর্বপুরুষদের মুক্তি দেয়।"

"শ্রীমদ্ভাগবত পাঠ ও শ্রবণের ফলে ব্রাহ্মণেরা জ্ঞানালোকিত হয়, ক্ষত্রিয়েরা শত্রু-বিজয় করে, বৈশ্যেরা ধনার্জন করে এবং শূদ্রেরা রোগমুক্ত হয়। নারী ও নীচ বর্ণের লোকদের আশা পূর্ণ হয়। কাজেই কোন্ ভাগ্যবান ব্যক্তি নিয়মিত শ্রীমদ্ভাগবত শ্রবণ ও কীর্তন করবে না? বহু জীবন সদাচার করার পর যখন কারও পূর্ণতা প্রাপ্তি হয়, তখন তার শ্রীমদ্ভাগবত লাভ হয়। শ্রীমদ্ভাগবত পাঠের ফলে ভগবৎ-অনুভূতি জাগরিত হয় এবং অন্তরে ভগবান কৃষ্ণের আবির্ভাব হয়। বহু পূর্বে দেবগুরু বৃহস্পতি সাংখ্যায়ন ঋষির কৃপায় শ্রীমদ্ভাগবত শ্রবণ করেছিলেন। বৃহস্পতি সেই একই বিষয় আমাকে বর্ণনা করেছেন। তাই আমি ভগবান কৃষ্ণের প্রিয় সখা হতে সক্ষম হয়েছি। হে মহারাজ পরীক্ষিৎ, দেবগুরু আমাকে একটি কাহিনী বলেছেন। আপনি অনুগ্রহ করে সেটি আমার কাছে শুনুন। এই কাহিনী থেকে উপযুক্ত কর্তৃপক্ষের কাছে শ্রীমদ্ভাগবত শ্রবণের পদ্ধতি জানতে পারা যায়।"

দেব-গুরু বৃহস্পতি বললেন—"হে উদ্ধব, ভগবান কৃষ্ণ যখন পুরুষাবতার গ্রহণ করে সৃষ্টির অভিপ্রায়ে জড় প্রকৃতির দিকে দৃষ্টিপাত করলেন তখন তিন মহান ব্যক্তিত্ব—ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বর জড় প্রকৃতির তিনটি গুণ—সত্ত্ব, রজঃ ও তমঃ সহ আবির্ভূত হলেন। ভগবান



শ্রীকৃষ্ণ তখন তিন ব্যক্তিত্বশালী দেবতার মধ্যে সৃষ্টি, স্থিতি ও লয় কার্যের ভার বন্টন করে দিলেন। ব্রহ্মা ভগবান বিষ্ণুর নাভিপদ্ম থেকে আবির্ভূত হলেন।"

ব্রহ্মা বললেন—"হে প্রভু! আপনাকে ভক্তিপূর্ণ প্রণাম নিবেদন করছি। 'নার' নামে দিব্য বারিতে শায়িত হয়ে আপনি নারায়ণরূপে পরিচিত। আমার সকল কারণের মূল রূপে আপনি আদি-পুরুষ। হে ভগবান, আমি পাপী এবং রজঃ আবেশ পূর্ণ, তবুও আপনি আমাকে সৃষ্টি করতে নিয়োগ করেছেন, তাই আপনার কাছে আশীর্বাদ প্রার্থনা যে আপনার শ্রীপাদপদ্ম স্মরণে আমার এই সৃষ্টির কাজ যেন বাধা হয়ে না দাঁড়ায়।"

দেবগুরু বললেন—"ব্রহ্মা ভগবান বিষ্ণুর কাছে এই সকল প্রার্থনা করার পর ভগবান বিষ্ণু ব্রহ্মাকে শ্রীমদ্ভাগবত গ্রন্থ দান করে তাঁকে বললেন 'তোমার ইচ্ছা পূরণের জন্য সর্বদা এই শ্রীমদ্ভাগবতের সেবা কর।' শ্রীমদ্ভাগবত গ্রন্থখানি পেয়ে ব্রহ্মা অতীব সন্তুষ্ট হলেন কৃষ্ণ প্রাপ্তি এবং সপ্ত লোক ভেদের আশায় তিনি সাতদিন ধরে শ্রীমদ্ভাগবত পাঠ করলেন। সাতদিন যোগ-যজ্ঞের মাধ্যমে শ্রীমদ্ভাগবত সেবার পর ব্রহ্মার সকল বাসনা পূর্ণ হল। তখন থেকে তিনি সর্বদা সৃষ্টির বিস্তার কার্যে রত হলেন এবং বারবার শ্রীমদ্ভাগবত পাঠ করতে থাকলেন। ব্রহ্মার মতো ভগবান বিষ্ণুও তাঁর বাসনা পূরণের জন্য প্রার্থনা করলেন, যাতে তিনি সৃষ্টি-পালন কার্যে নিযুক্ত থাকতে পারেন।"

ভগবান বিষ্ণু বললেন—"হে প্রভু, জগৎপ্রভু কাল এবং দার্শনিক জ্ঞানের জন্য আমি প্রবৃত্তি ও নিবৃত্তি-মার্গ গ্রহণ করব। আপনার আদেশক্রমে আমি যথাযথভাবে জীবের পালন করব। কালক্রমে যখনই ধর্মের অধঃপতন ঘটবে, তখনই সেই ধর্ম সংস্থাপনের জন্য বিভিন্নরূপে অবতীর্ণ হব। যারা জড় জাগতিক উপভোগের প্রত্যাশী আমি অবশ্যই তাদের যজ্ঞের ফল দান করব এবং যারা ত্যাগী ও মুক্তি প্রত্যাশী তাদের আমি সালোক্য থেকে শুরু করে পাঁচ প্রকারের মুক্তি দান করব। অনুগ্রহ করে আমাকে বলুন কিভাবে আমার প্রেমময়ী লক্ষ্মী এবং পাঁচ প্রকার মুক্তির প্রতি অনাগ্রহীদের পালন করি।"

বিষ্ণুর প্রার্থনা শোনার পর বিশ্বের আদির মূলের প্রভু নারায়ণ তাঁকে বললেন—"তোমার সকল বাসনা পূরণের জন্য কেবল শ্রীমদ্ভাগবত পাঠ কর। ভগবান বিষ্ণু স্বয়ং নারায়ণের কাছ থেকে এই নির্দেশ পেয়ে খুবই তুষ্ট হলেন। তিনি লক্ষ্মীদেবীর সঙ্গে প্রতি মাসে শ্রীমদ্ভাগবত পাঠে মগ্ন হলেন। এইভাবে তিনি সৃষ্টি পালনে সক্ষম হয়েছিলেন। যখনই ভগবান বিষ্ণু শ্রীমদ্ভাগবত পাঠ করেন, লক্ষ্মীদেবী শ্রবণ করেন। এতে পুরো এক মাস সময় লাগল। আবার যখন লক্ষ্মীদেবী শ্রীমদ্ভাগবত পাঠ করেন, তখন বিষ্ণু শোনেন। এতে শ্রীমদ্ভাগবতের রসাস্বাদনে সময় লাগে দু'মাস। তখন সেই সব বিষয় খুবই রুচিকর হয়ে ওঠে। এর কারণ হল বিষ্ণু সৃষ্টি পালনে নিযুক্ত থাকেন বলে অন্যমনস্কতাই তাঁর থাকে। কিন্তু লক্ষ্মীদেবীর ক্ষেত্রে এমন হয় না। তিনি পরিপূর্ণ শান্ত। তাই শ্রীমদ্ভাগবতের বিষয় বিশদভাবে তাঁর অন্তরে নির্দলিত হয়।"

"তারপর শ্রীনারায়ণ শিবকে ধ্বংসের কাজে নিযুক্ত করলেন। নিজের ক্ষমতা বিস্তারে শিবও শ্রীনারায়ণের কাছে প্রার্থনা করলেন।"

শ্রীরুদ্র বললেন—"হে ঈশ্বরের ঈশ্বর, চিন্ময়ী, ক্ষণিক ও আত্যন্তিক—এই তিন প্রকার ধ্বংসের কাজে নিয়োজিত হওয়ায় আমার ক্ষমতা আছে। কিন্তু হে প্রভু, চরম ধ্বংসের ক্ষমতা আমার নেই। এই কারণে আমি খুবই অসুখী। তাই আমি আপনার কাছে প্রার্থনা করছি।"

দেবগুরু বৃহস্পতি বললেন—"মহাদেবের প্রার্থনা শুনে ভগবান নারায়ণও শ্রীমদ্ভাগবত বিষয়ে তাঁকে নির্দেশ দিলেন। শ্রীমহাদেব তখন শ্রীমদ্ভাগবতের সেবা করে অজ্ঞানতাকে জয় করলেন। তারপর সদাশিব কল্প কল্পান্তাধিক কাল শ্রীমদ্ভাগবত পাঠ করেন। এইভাবে তিনি চরম ধ্বংসের ক্ষমতা অর্জন করেন।"

শ্রীউদ্ধব বললেন—"আমার গুরু শ্রীবৃহস্পতির মুখে আমি শ্রীমদ্ভাগবতের মাহাত্ম্য শ্রবণ করেছি। তাঁকে আমার সশ্রদ্ধ প্রণাম নিবেদন করছি, কারণ আমি শ্রীমদ্ভাগবতের নির্দেশ শুনে সন্তুষ্ট হয়েছি। বৈষ্ণব ঐতিহ্য অনুসারে এক মাস শ্রীমদ্ভাগবতের সেবা করেছি। এই সেবা-প্রভাবে আমি ভগবান কৃষ্ণের প্রিয় সখা হয়েছি, তাই তিনি তাঁর প্রিয় গোপীদের সেবার জন্য আমাকে বৃন্দাবনে পাঠালেন। বৃন্দাবনে কৃষ্ণ অবিরাম লীলা উপভোগ করলেও গোপীরা বিরহে আমাদের বিলাপ

সুন্দরভাবে তারই যদি পুনরাবৃত্তি করে, তবে তাকে বলে তোতা-শ্রোতা। ক্ষীর সমুদ্রে মৎস্য যেমন পলকহীন চোখে নীরবে দুধ পান করে, তদ্রূপ যে ব্যক্তি বক্তার দিকে নিষ্পলক নেত্রে তাকিয়ে নীরবে শ্রীমদ্ভাগবত শ্রবণ করে তার রসাস্বাদন করে, তাকে মীন-শ্রোতা বলা হয়। কাননে সুমিষ্ট মুরলী ধ্বনিতে আকৃষ্ট মৃগ যেমন নেকড়ের দ্বারা জীবনান্ত হয়, তেমনি মূর্খ শ্রোতার উচ্চারিত শব্দ যদি শ্রীমদ্ভাগবতের মধুর বিষয় শ্রবণে রত ভক্তের মনে মর্মবেদনার সৃষ্টি করে, তবে সেই শ্রোতাকে নেকড়ে-শ্রোতা বলে। হিমালয়ে বাসকারী ভুরুণ্ড পাখি যেমনটি নির্দেশবাক্য শোনে নিজে আচরণ না করে তেমন নির্দেশ বাক্য অপরকে বলে, যে ব্যক্তি নিজে যে সকল নির্দেশ মানে না, কিন্তু অন্যকে তাই শিক্ষা দেয়, তাকে ভুরুণ্ড-শ্রোতা বলে। যতের কাছে সুমিষ্ট আঙুর বা কটু গন্ধ যুক্ত খোলের কোন পার্থক্য নেই, তদ্রূপ সকল প্রকার বিষয়ের মধ্যে ভাল মন্দ বিচার করার বুদ্ধি নেই বলে এরূপ শ্রোতাকে বৃষ বা বৃষ শ্রোতা বলে। মিষ্ট আম পল্লব পরিত্যাগ করে উষ্ট্র তিক্ত নিম পত্র চর্বণ করে, তেমনি ভগবান সম্বন্ধে মধুর বাক্য বর্জন করে জাগতিক বিষয় শ্রবণে আগ্রহী ব্যক্তিকে উষ্ট্র বা উট-শ্রোতা বলা হয়। এই দুই শ্রেণীর শ্রোতা ছাড়াও আরও অনেক উপশ্রেণী আছে। যেমন, ভ্রমর ও গর্দভ—যাদের স্বাভাবিক আচরণের লক্ষণ বাহিরে দেখা যায়। বক্তারা বলেন যে তিনিই হলেন সর্বশ্রেষ্ঠ শ্রোতা, যিনি বক্তার সামনে এসে তাঁকে যথাযোগ্য প্রণাম নিবেদন করেন এবং যিনি সব রকমের জাগতিক বিষয় বর্জন করে ভগবান হরির লীলাকথা শ্রবণে আগ্রহী ও দক্ষ। তিনি বিনীতভাবে শিষ্যের ন্যায় জোড়হস্তে ভগবৎকথা শ্রবণে নিজেকে ব্যস্ত রাখেন। ভগবানে তার পূর্ণ আস্থা আছে। বিভিন্ন গ্রন্থ করতে তার আসক্তি আছে এবং যা তিনি শোনেন গভীরভাবে তার চিন্তা করেন। ভগবানের ভক্তদের তিনি একজন প্রিয় সখা। তারাই হলেন শ্রেষ্ঠ বক্তা, মুনি-ঋষিরা যাদের শ্রদ্ধা করেন এবং যারা বাসনাশূন্য মনে ভগবানের সঙ্গে যুক্ত। তারা সকলের মঙ্গলাকাঙ্ক্ষী, পতিতের প্রতি করুণাময় এবং বিভিন্ন যুক্তিদ্বারা সত্য অন্বেষণ হতে তারা দক্ষ।"

"হে ব্রাহ্মণমণ্ডলী, ভারত ভূখণ্ডে শ্রীমদ্ভাগবত শ্রবণের পদ্ধতি কৃপা করে শ্রবণ করুন। এই সব নিয়মাবলী গ্রহণ করলেই চিরস্থায়ী সুখ লাভ করা যায়। চার প্রকারের ভাগবত সেবা আছে—সাত্ত্বিক, রাজসিক, তামসিক এবং নির্গুণ। বিভিন্ন প্রকার পূজার উপকরণ ও কঠোর পরিশ্রমের দ্বারা জাঁকজমকপূর্ণ যজ্ঞের ন্যায় সাতদিনে সানন্দে সম্পাদিত ত্বরান্বিত সেবাকে বলা হয় রাজসিক ভাগবত-সেবা। যে সেবা একমাস বা দুমাস ব্যাপী প্রসন্ন উপলব্ধি সহ শান্তিপূর্ণভাবে সম্পাদন করা হয় এবং এইভাবে কারও আনন্দ বৃদ্ধি পায়, তাকে বলে সাত্ত্বিক ভাগবত-সেবা। এক বছর ধরে যে সেবা ধীরে কিন্তু বিশৃঙ্খলার সঙ্গে চলতে থাকে, যে সেবা আনন্দ দেয় এবং যেখানে স্মৃতি ও বিস্মৃতি উভয়ই বর্তমান, সেই সেবা হল তামসিক-সেবা। আর যে সেবায় সময়ের কোন হিসাব নেই—প্রেম ও ভক্তিতে অবিরাম অনুষ্ঠিত হতে থাকে সেটা হল নির্গুণ ভাগবত-সেবা। নিশ্চিত জেনো যে মহারাজ পরীক্ষিৎ ও শুকদেব গোস্বামী নির্গুণ ভাগবত-সেবা করেছিলেন, বাস্তবে যদিও মহারাজ পরীক্ষিতের মাত্র সাতদিন এই ভাগবত শ্রবণের সুযোগ হয়েছিল, কারণ তাঁর আয়ু ওই সাতদিন মাত্রই অবশিষ্ট ছিল। যে কোন স্থানে বা ইচ্ছামতো যে কোন ভাবে কেউ ভাগবত শ্রবণ করতে পারে—সাত্ত্বিক, রাজসিক, তামসিক বা নির্গুণ যেভাবেই হোক না কেন। শ্রীমদ্ভাগবত তাদের কাছেই একমাত্র সম্পদ যারা সম্পূর্ণরূপে জড় বাসনাশূন্য এবং ভগবান কৃষ্ণের লীলা কীর্তন ও জপের রসাস্বাদনে লোভী। জড় অস্তিত্বের দুঃখ-কষ্ট ও মুক্তির বাসনার প্রতি নির্লিপ্ততাই জাগতিক রোগারোগ্যের ঔষধ। অতএব প্রত্যেকেরই সতর্কতার সঙ্গে শ্রীমদ্ভাগবত সেবা করতে হবে। কলি যুগে জড় উপভোগ ও জড় জাগতিক জীবনে উন্নতি-অভিলাষী কর্মীরা শ্রীমদ্ভাগবতের সেবা করে তাদের অভিপ্রেত সকল বস্তুই লাভ করবে। শারীরিক অক্ষমতা, সম্পদ ও জ্ঞানের অভাবে কলি যুগে কর্মের পথে পূর্ণতা প্রাপ্তি খুবই বিরল। সুতরাং যারা মঙ্গলকামনা প্রত্যাশী তাদের সর্বতোভাবে ভাগবত-সেবা করা উচিত। ভাগবত প্রসন্ন কাউকে সম্পদ, সন্তান-সন্ততি, কলত্র, হস্তি, অশ্ব, যশ, অট্টপ্রাসাদ এবং প্রতিদ্বন্দ্বীবিহীন নিষ্কণ্টক সাম্রাজ্য দানে সক্ষম। শ্রীমদ্ভাগবতের সেবা দ্বারা কেউ জড়বাসনা



থেকেই এই দিকে এবং সকল বাসনা উপভোগ করতে পারে এবং দেহত্যাগের পর পরম পুরুষ ভগবানকে লাভ করে। শ্রীমদ্ভাগবতের আলোচনায় নিরত হয়ে আত্মনিবেদনে অন্যের সেবা করা উচিত। শ্রীমদ্ভাগবত বিনা বাড়িতেও কেউ করেও শ্রীমদ্ভাগবত সেবার ফল লাভ করা যায়। শ্রীমদ্ভাগবতের দুই শ্রেণীর পাঠক ও শ্রোতা আছে। কেউ কৃষ্ণকে চায়, কেউ চায় জাগতিক উন্নতি। কৃষ্ণ-সম্পর্কহীন যে কোন প্রকার উন্নতিকেই জাগতিক উন্নতি বলা হয়। সুতরাং পাঠক ও শ্রোতা যদি একই শ্রেণীভুক্ত হয়, তবে শ্রীমদ্ভাগবত-সেবার সুখ বেড়ে যায়। পাঠক ও শ্রোতা একই শ্রেণীভুক্ত না হলে অসঙ্গতি দেখা দেয় এবং কোন ফল লাভ হয় না। এমন পরিস্থিতিকেই রসভঙ্গ বলে। কিন্তু কৃষ্ণকামী কোন ব্যক্তি-বক্তাই হোক বা শ্রোতাই হোক—বিলম্বে হলেও সে নিশ্চিতই তার লক্ষ্যে পৌঁছবে। নিয়মানুবর্তিতা মেনে কাজ করলে সম্পদ অভিলাষী বক্তা এবং শ্রোতা অন্তে নিশ্চিত লক্ষ্যে পৌঁছবে। কিন্তু অপার্থিব বক্তা ও শ্রোতা যাঁরা কৃষ্ণকেই পেতে চান, তাঁরা নিয়ম-কানুন না মানলেও অন্তে লক্ষ্যস্থলে পৌঁছবেন, কারণ ভগবৎ প্রেমই তাঁদের কাছে একমাত্র নিয়ম। জড়-আকাঙ্ক্ষী ব্যক্তিকে পূর্ণতা প্রাপ্তির জন্য সকল নিয়ম-কানুন অবশ্য খুব দৃঢ়ভাবে অনুসরণ করতে হবে। তাকে প্রতিদিন সকালে নিয়মিত প্রাতঃস্নান করতে হবে এবং রোজকার পূজা-পাঠ সমাপনান্তে ভগবানে শ্রীহরির চরণামৃত গ্রহণ করতে হবে। তারপর বক্তা বা শ্রোতাকে উপযুক্ত উপকরণাদি দিয়ে তাদের গুরুদেব এবং শ্রীমদ্ভাগবতের পূজা করতে হবে। আনন্দপূর্ণ মানসিকতায় শ্রীমদ্ভাগবত শ্রবণ ও কীর্তন করতে হবে। মৌনব্রত অবলম্বন করে শুধু দুধ অথবা মিষ্টান্ন ভোজন করা উচিত। তাকে ভূমিশয্যায় শয়ন করে, ক্রোধ ও লোভ পরিহার করে ব্রহ্মচর্য-ব্রত অনুশীলন করতে হবে।"

"শ্রীমদ্ভাগবত পাঠ শেষে অধিকারী ভগবানের নাম কীর্তন করতে হবে এবং শেষদিন তাকে বিভিন্ন রজনী যাপন করে ব্রাহ্মণদের ভোজন ও দান-দক্ষিণার দ্বারা তুষ্ট করতে হবে। গুরুদেবকে পূজার্চনা করে তাঁকে বস্ত্র, অলংকার ও গো-দান করা কর্তব্য। যে ব্যক্তি এই সকল বিধি-নিয়ম মেনে শ্রীমদ্ভাগবতের সেবা করে নিশ্চিতই তার সকল বাসনা পূর্ণ হবে। জাগতিক বাসনাযুক্ত কোন ব্যক্তি ইচ্ছা করলে সুন্দরী ভার্যা, সন্তান-সন্ততি, রাজ্য বা সম্পদ পেতে পারে। কিন্তু এইরূপ বাসনা শ্রীমদ্ভাগবতের ভগবানের কাছে উপহাসের শামিল। শ্রীমদ্ভাগবত হল বৈদিক সাহিত্যের বাসনা-বৃক্ষের সুপক্ক ফল। শ্রীশুকদেব গোস্বামী কলিযুগে এই ফলটি বিশ্বকে অর্পণ করেছেন। তাঁর অধর স্পর্শে এটি সুধাতুল্য হয়েছে। ভগবান শ্রীকৃষ্ণকে লাভ করার এটি হল প্রত্যক্ষ উপায় এবং এটি নিত্য ভগবৎ প্রেম প্রদান করে থাকে।"

  

পঞ্চম অধ্যায়

# শ্রীমদ্ভাগবত শ্রবণের ফলাফল ও এই শ্রবণ-বিরোধীদের অবস্থার বর্ণনা

পরম পুরুষোত্তম ভগবান বললেন—"হে পিতামহ ব্রহ্মা, বিশ্বাসের সঙ্গে এই বিখ্যাত শ্রীমদ্ভাগবত গ্রন্থটি শ্রবণ করা উচিত। নিশ্চয় জেনো যে এরূপ শ্রবণই আমাকে তুষ্ট করার একমাত্র পন্থা। প্রতিদিন নিয়মিতভাবে যে শ্রীমদ্ভাগবত পাঠ করে নিষ্ফলাদের গো-দানের ফল সে অক্ষরে অক্ষরে লাভ করে থাকে। যে প্রতিদিন শ্রীমদ্ভাগবতের অর্ধ বা এক চতুর্থাংশ শ্লোকও পাঠ বা শ্রবণ করে, এক সহস্র গো-দান জনিত ফল সে লাভ

করে। প্রিয় বৎস, যে সম্পূর্ণ মনোযোগের সঙ্গে প্রতিদিন শ্রীমদ্ভাগবত পাঠ করে, অষ্টাদশ পুরাণ পাঠের ফল তার লাভ হয়। প্রহ্লাদ মহারাজের ন্যায় বৈষ্ণব যেখানে ভাগবত প্রসঙ্গের আলোচনা হয় সেখানে নিজেই হাজির হন। শ্রীমদ্ভাগবত পাঠকারীরা কলির প্রতিক্রিয়ার বহির্ভূত। নিজ গৃহে বসে যারা বৈষ্ণব সাহিত্য শ্রীমদ্ভাগবতের পূজা করে তারা সর্বপাপ মুক্ত হয়, এমন কি তারা দেবতাদেরও পূজ্যই হয়ে থাকে। এই কলিযুগে যারা নিজ গৃহে নিয়মিত শ্রীমদ্ভাগবত পূজা করে এবং নিশ্চিত চিত্তে নৃত্য করে, তাদের প্রতি আমি অতীব তুষ্ট।"

"হে প্রিয় বৎস, যতদিন পর্যন্ত শ্রীমদ্ভাগবত গ্রন্থটি কারও গৃহে থাকে, ততদিন পর্যন্ত তার পূর্বপুরুষেরা দুধ, ঘি, মধু ও জল উপভোগ করে। ভক্তিসহকারে যে ব্যক্তি শ্রীমদ্ভাগবত কোন বৈষ্ণবকে দান করে, লক্ষ লক্ষ কল্প সে আমার আলয়ে বাস করে। নিজ গৃহে যে ব্যক্তি সর্বদা শ্রীমদ্ভাগবত অর্চনা করে, এক কল্পকাল ধরে সে দেবতাদের তুষ্ট করে। কারও গৃহে শ্রীমদ্ভাগবতের অর্ধ বা এক চতুর্থাংশ শ্লোকও যদি থাকে তবে সেটা গৌরবের। অন্য সাহিত্যের হাজার হাজার গ্রন্থ সংগ্রহের কী প্রয়োজন? কলি-যুগে কেউ যদি তার গৃহে শ্রীমদ্ভাগবত গ্রন্থটি না রাখে তবে সে কখনও যমরাজের কবল মুক্ত হতে পারে না। শ্রীমদ্ভাগবত গ্রন্থটি যে নিজগৃহে রাখে না কলি-যুগে সে কি করে বৈষ্ণব বলে বিবেচিত হতে পারে? সে চণ্ডাল অপেক্ষাও ঘৃণ্য।"

"প্রিয় বৎস, বিশ্বপতি, আমার ও বৈষ্ণবদের আনন্দের জন্য শ্রীমদ্ভাগবত গ্রন্থটি ভক্তিসহকারে কারও সংরক্ষণ করা উচিত। কলি-যুগে যেখানেই পবিত্র শ্রীমদ্ভাগবত পাঠ হয়, সেখানেই সকল দেব-দেবী সমভিব্যাহারে আমি বাস করি। প্রিয় বৎস, যেখানে শ্রীমদ্ভাগবত কথা আলোচনা হয়, সেখানেই সকল পবিত্র নদ-নদী, কুণ্ড, হ্রদ, সকল যজ্ঞ, সপ্ত তীর্থ ক্ষেত্র—অযোধ্যা, মথুরা, মায়া (হরিদ্বার), কাশী, কাঞ্চি, অবন্তী (উজ্জয়িনী) ও দ্বারকা—এবং পবিত্র পর্বতসমূহ উপস্থিত থাকে। হে বিশ্বপতি, যশ, ধার্মিকতা, বিজয়, পাপমুক্তির জন্যই শ্রীমদ্ভাগবত শ্রবণ করা উচিত। ভাগবত শ্রবণের ফলে ধার্মিক হয় এবং সর্ব রোগ ও পাপ মুক্ত হয়ে দীর্ঘ-জীবন লাভ করে। হে বিশ্বপতি, আমি সত্য বলছি : যারা শ্রীমদ্ভাগবতের মতো সর্বশ্রেষ্ঠ সাহিত্য শ্রবণ করে না, অথবা এটি শ্রবণের পর সুখ প্রকাশ করে না, সে যমরাজের এক্তিয়ারে আবদ্ধ থাকে। হে প্রিয় বৎস, যে ব্যক্তি শ্রীমদ্ভাগবত শ্রবণ করতে বিশেষত একাদশীর দিনে অন্য কোথাও যেতে না পারে তার মতো পাপী আর কেউ নেই। শ্রীমদ্ভাগবতের একটি, অর্ধ, বা এক চতুর্থাংশ শ্লোকও যার গৃহে থাকে আমি সেখানেই বাস করি। ভাগবত শ্রবণে যে নিষ্কলুষ অর্জন করা যায়, বদরিকাশ্রম দর্শনে বা প্রয়াগ-সঙ্গমে অবগাহন করেও সেই শুদ্ধতা অর্জন করা যায় না।"

"হে চতুরানন ব্রহ্মা, গাভী যেমন স্বতঃস্ফূর্তভাবে তার বৎসকে অনুসরণ করে আমিও তেমনই যেখানে শ্রীমদ্ভাগবত প্রসঙ্গের আলোচনা হয় সেখানেই গমন করি। শ্রীমদ্ভাগবত কথন ও শ্রবণ উপভোগকারীকে আমি কখনও পরিত্যাগ করি না। পবিত্র ভাগবত গ্রন্থ দেখে যে তাঁকে শ্রদ্ধা করে না, তার অতীতের সঞ্চিত পুণ্য সে হারিয়ে ফেলে। ভাগবতের প্রতি সম্মান দেখিয়ে যে দাঁড়িয়ে এই গ্রন্থের প্রতি প্রণাম নিবেদন করে অচিরে আমি তার প্রতি সন্তুষ্ট হই। শ্রীমদ্ভাগবত গ্রন্থকে যে পায়ে হেঁটে পরিক্রমা করে, প্রতি পদক্ষেপে তার অশ্বমেধ যজ্ঞের ফল লাভ হয়। এ-সম্বন্ধে কোন সংশয় নেই। যে ব্যক্তি শ্রদ্ধায় দাঁড়িয়ে শ্রীমদ্ভাগবত গ্রন্থকে প্রণাম নিবেদন করে, আমি তাকে ধন-সম্পদ, ভার্যা, সন্তানাদি ও ভক্তিপূর্ণ সেবা দান করি।"

"প্রিয় বৎস, যারা ষোড়শোপচারে শ্রীমদ্ভাগবতের পূজা করে ও ভক্তি সহকারে ভাগবত শ্রবণ করে তাদের দ্বারা আমি নিয়ন্ত্রিত। হে ব্রহ্মা, হে সুব্রত, সব রকম উৎসবের মধ্যে শ্রীমদ্ভাগবত-আলোচনা উৎসবই সর্বশ্রেষ্ঠ। আমার সন্তুষ্টির জন্য যারা এই উৎসবে অংশগ্রহণ করে ও ভক্তিসহকারে শ্রীমদ্ভাগবত শ্রবণ করে এবং যারা বস্ত্র, অলংকার, পুষ্প, প্রদীপ ও ধূপ-ধুনা ইত্যাদি সুগন্ধী দ্রব্য দিয়ে শ্রীমদ্ভাগবতের পূজা করে তারা সতীনারী তার পতিকে নিয়ন্ত্রণ করার মতো আমাকে নিয়ন্ত্রণ করে থাকে।"

অমল পুরাণ মাহাত্ম্য সমাপ্ত

# বংশপরম্পরা সারণী

(প্রতীপের বংশধরগণ)

## বংশপরম্পরা সারণী সমাপ্ত

# শ্রীল প্রভুপাদের সংক্ষিপ্ত জীবনী

শ্রীল অভয়চরণারবিন্দ ভক্তিবেদান্ত স্বামী প্রভুপাদ ১৮৯৬ সালে কলিকাতায় আবির্ভূত হয়েছিলেন। ১৯২২ সালে কলিকাতায় তিনি তাঁর গুরুদেব শ্রীল ভক্তিসিদ্ধান্ত সরস্বতী গোস্বামী প্রভুপাদের সাক্ষাৎ লাভ করেন। শ্রীল ভক্তিসিদ্ধান্ত সরস্বতী ঠাকুর ছিলেন ভক্তিমার্গের বিদগ্ধ পণ্ডিত এবং ৬৪টি গৌড়ীয় মঠের (বৈদিক সংঘের) প্রতিষ্ঠাতা। তিনি এই বুদ্ধিদীপ্ত, তেজস্বী ও শিক্ষিত যুবকটিকে বৈদিক জ্ঞান প্রচারের কাজে জীবন উৎসর্গ করতে উদ্বুদ্ধ করেন। শ্রীল প্রভুপাদ এগার বছর ধরে তাঁর আনুগত্যে বৈদিক শিক্ষা গ্রহণ করেন এবং পরে ১৯৩৩ সালে এলাহাবাদে তাঁর কাছে দীক্ষাপ্রাপ্ত হন।

১৯২২ সালে শ্রীল ভক্তিসিদ্ধান্ত সরস্বতী ঠাকুর শ্রীল প্রভুপাদকে ইংরেজী ভাষার মাধ্যমে বৈদিক জ্ঞান প্রচার করতে নির্দেশ দেন। পরবর্তীকালে শ্রীল প্রভুপাদ ভগবদ্গীতার ভাষ্য লিখে গৌড়ীয় মঠের প্রচারের কাজে সহায়তা করেছিলেন। ১৯৪৪ সালে তিনি এককভাবে একটি ইংরাজী পাক্ষিক পত্রিকা প্রকাশ করতে শুরু করেন। এমন কি তিনি নিজে হাতে পত্রিকাটি বিতরণও করতেন। পত্রিকাটি এখনও সারা পৃথিবীতে তাঁর শিষ্যবৃন্দ কর্তৃক মুদ্রিত ও প্রকাশিত হচ্ছে।

১৯৪৭ সালে শ্রীল প্রভুপাদের দার্শনিক জ্ঞান ও ভক্তির উৎকর্ষতার স্বীকৃতিস্বরূপে 'গৌড়ীয় বৈষ্ণব সমাজ' তাঁকে "ভক্তিবেদান্ত" উপাধিতে ভূষিত করেন। ১৯৫০ সালে তাঁর ৫৪ বছর বয়সে শ্রীল প্রভুপাদ সংসার জীবন থেকে অবসর গ্রহণ ক'রে চার বছর পর বানপ্রস্থ আশ্রম গ্রহণ করেন এবং শাস্ত্র অধ্যয়ন, প্রচার ও গ্রন্থ রচনার কাজে মনোনিবেশ করেন। তিনি বৃন্দাবনে শ্রীশ্রীরাধা-দামোদর মন্দিরে বসবাস করতে থাকেন এবং অতি সাধারণভাবে জীবনযাপন করতে শুরু করেন। ১৯৫৯ সালে তিনি সন্ন্যাস গ্রহণ করেন। শ্রীশ্রীরাধা-দামোদর মন্দিরেই শ্রীল প্রভুপাদের শ্রেষ্ঠ অবদানের সূত্রপাত হয়। এখানে বসেই তিনি শ্রীমদ্ভাগবতের তর্জমা ও তাৎপর্যসহ আঠার হাজার শ্লোকের অনুবাদ করেন এবং 'পরলোকে সুগম যাত্রা' নামক গ্রন্থটি রচনা করেন।

১৯৬৫ সালে ৭০ বছর বয়সে তিনি সম্পূর্ণ কপর্দকহীন অবস্থায় আমেরিকার নিউ ইয়র্ক শহরে পৌঁছান। প্রায় এক বছর ধরে কঠোর পরিশ্রম করার পর তিনি ১৯৬৬ সালের জুলাই মাসে প্রতিষ্ঠা করেন আন্তর্জাতিক কৃষ্ণভাবনামৃত সংঘ বা ইসকন। তাঁর সযত্ন নির্দেশনায় এক দশকের মধ্যে গড়ে ওঠে বিশ্বব্যাপী শতাধিক আশ্রম, বিদ্যালয়, মন্দির ও পল্লী-আশ্রম।

১৯৬৮ সালে শ্রীল প্রভুপাদ পশ্চিম ভার্জিনিয়ার পার্বত্য-ভূমিতে গড়ে তোলেন নব বৃন্দাবন, যা হল বৈদিক সমাজের প্রতীক। এই সফলতায় উদ্বুদ্ধ হয়ে তাঁর শিষ্যবৃন্দ পরবর্তীকালে ইউরোপ ও আমেরিকায় আরও অনেক পল্লী-আশ্রম গড়ে তোলেন।

শ্রীল প্রভুপাদের অনবদ্য অবদান হল তাঁর গ্রন্থাবলী। তাঁর রচনাশৈলী গাম্ভীর্যপূর্ণ ও প্রাঞ্জল এবং শাস্ত্রানুমোদিত। সেই কারণে বিদগ্ধ সমাজে তাঁর গ্রন্থাবলী অতীব সমাদৃত এবং বহু শিক্ষা-প্রতিষ্ঠানে আজ সেগুলি পাঠ্যক্রমে ব্যবহৃত হচ্ছে। বৈদিক দর্শনের এই গ্রন্থাবলী প্রকাশ করছেন তাঁরই প্রতিষ্ঠিত বিশ্বের অন্যতম বৃহৎ গ্রন্থ-প্রকাশনী সংস্থা 'ভক্তিবেদান্ত বুক ট্রাস্ট'। শ্রীল প্রভুপাদ শ্রীচৈতন্যচরিতামৃতের সপ্তদশ খণ্ডের তাৎপর্যসহ ইংরাজী অনুবাদ আঠার মাসে সম্পূর্ণ করেছিলেন।

১৯৭২ সালে আমেরিকার ডালাসে গুরুকুল বিদ্যালয় প্রতিষ্ঠার মাধ্যমে শ্রীল প্রভুপাদ প্রাথমিক ও মাধ্যমিক স্তরে বৈদিক শিক্ষা-ব্যবস্থার প্রচলন করেন। ১৯৭২ সালে মাত্র তিনজন ছাত্র নিয়ে এই গুরুকুলের সূত্রপাত হয় এবং আজ সারা পৃথিবীর ১৫টি গুরুকুল বিদ্যালয়ে ছাত্রের সংখ্যা প্রায় পনের শত।

পশ্চিমবঙ্গের নদীয়া জেলার শ্রীধাম মায়াপুরে শ্রীল প্রভুপাদ সংস্থার মূল কেন্দ্রটি স্থাপন করেন ১৯৭২ সালে। এখানে বৈদিক শিক্ষা ও সংস্কৃতি চর্চার জন্য একটি বর্ণাশ্রম মহাবিদ্যালয় স্থাপনের পরিকল্পনাও তিনি দিয়ে গেছেন। শ্রীল প্রভুপাদের নির্দেশে বৈদিক ভাবধারার উপর প্রতিষ্ঠিত এই রকম আর একটি আশ্রম গড়ে উঠেছে বৃন্দাবনের শ্রীশ্রীকৃষ্ণ-বলরাম মন্দিরে, যেখানে আজ দেশ-দেশান্তর থেকে আগত বহু পরমার্থী বৈদিক সংস্কৃতির অনুশীলন করছেন।

১৯৭৭ সালে এই ধরাধাম থেকে অপ্রকট হওয়ার পূর্বে শ্রীল প্রভুপাদ সমগ্র জগতের কাছে ভগবানের বাণী পৌঁছে দেবার জন্য তাঁর সুব্যবস্থাতেও সমগ্র পৃথিবী চোদ্দবার পরিক্রমা করেন। মানুষের মঙ্গলার্থে এই প্রচার-সূচির পূর্ণতা সাধন করেও তিনি বৈদিক দর্শন, সাহিত্য, ধর্ম ও সংস্কৃতি সমন্বিত বহু গ্রন্থাবলী রচনা ক'রে গেছেন, যার মাধ্যমে এই জগতের মানুষ পূর্ণ আনন্দময় এক দিব্য জগতের সন্ধান লাভ করবে।